# চিঠিপত্রে সমাজচিত্র

## দ্বিতীয় খণ্ড

শ্রীপঞ্চানন মণ্ডল, এম্‌-এ সম্পাদিত



বিশ্বভারতী
শান্তিনিকেতন

# সূচী

# নিবেদন

প্রস্তুত গ্রন্থে মোট ৬৩২-খানি চিঠিপত্র মুদ্রিত হইল। বিশ্বভারতী বিশ্ববিদ্যালয়ের বাঙ্গালা পুঁথি-সংগ্রহে পুরাতন চিঠিপত্র দলিলদস্তাবেজের সংখ্যা এখন এক হাজারের উপর। তাহা হইতে নির্ব্বাচিত ৪৫০-খানি এই গ্রন্থে প্রকাশিত হইল। বিশ্বভারতী-সংগ্রহ ছাড়া অন্য অনেকের সংগৃহীত চিঠিপত্র ব্যবহার করা হইয়াছে। তাঁহাদের চিঠিপত্রের সংখ্যা ১৮২। 'সঙ্কেত'-অংশে তাঁহাদের সংক্ষিপ্ত পরিচয় পাওয়া যাইবে। 'সূচী' হইতে বিষয়-বিন্যাসের প্রকার বোঝা যাইবে। পরিশিষ্ট ও মূলের বিন্যাস অনুসারে প্রকরণগুলির তারিখের সমন্বয় করিয়া 'সূচী'-তে তারিখ ধরা হইয়াছে এবং এইগুলিকে খৃষ্টাব্দে পরিবর্ত্তিত করিয়া দেওয়া হইয়াছে। গ্রন্থের মূল অংশ ছাপা হইবার পর যে সব মূল্যবান্ দলিলপত্র পাওয়া গিয়াছে 'পরিশিষ্টে' সেই দলিলাদি মূল গ্রন্থের আটটি প্রকরণ অনুসারেই বিন্যস্ত করা হইয়াছে। বিশেষ শব্দ ও বাক্যাংশের আলোচনা লইয়া 'নির্ঘণ্ট'-এর কলেবর। 'স্থানসূচী'-তে গ্রামাদির নাম বর্ণানুক্রমিক পাওয়া যাইবে। সুবে, সরকার, চাকলা, তরফ, পরগণা ইত্যাদির উল্লেখ সঙ্কেতে নামের পাশে দেওয়া হইয়াছে। 'সংযোজন-সংশোধন' অংশের শুদ্ধ পাঠ ও সংযোজনগুলি মূলের সহিত প্রথমে জুড়িয়া লইয়া গ্রন্থ পাঠ করাই বাঞ্ছনীয়। বলা বাহুল্য, এই ধরণের গ্রন্থ নিখুঁতভাবে পাঠোদ্ধার করিয়া প্রকাশ করা দুই এক সংস্করণে সম্ভবপর নহে। 'অ'-সঙ্কেতের প্রথম পুঁথিটি (২০) ছাড়া তাহার আর কোনো পুঁথির পাঠই মূলের সহিত মিলাইবার সুযোগ ঘটে নাই; তাহার ৪ (২৪৯) ও ৯ (৪৫৪) সংখ্যক ভাষ ও দলিলের যথার্থ পাঠ প্রথম খণ্ডে পাওয়া যাইবে; ২৭৭ সংখ্যক ভাষটি তাহার ৫ সংখ্যক কপিতে ছিল। গৌরীহর মিত্র মহাশয় তাঁহার 'বীরভূমের ইতিহাস প্রথম খণ্ড' পুস্তকের ১৪৮-১৬৬ পৃষ্ঠায় বর্ত্তমান গ্রন্থের ক্রমিক সংখ্যার ১৬, ১৮, ২৪৯, ১৮০, ২৪০, ২৪১, ২৪৭, ২৪৮, ৬০১, ৩৪৫, ৩৮৫, ১৯৯, ৪২৮, ১৪৫, ১৩৬, ১০৫, ২৭৭, ২৯৯ ও ৩৫২ সংখ্যক পত্রগুলি সন ১৩৪৩ সালে ছাপিয়াছিলেন। বিশ্বভারতী সন ১৩৫৬ সালে তাঁহাদের 'রতন লাইব্রেরী'-র বাঙ্গালা পুঁথিসংগ্রহ ক্রয় করেন। সেই সংগ্রহের মধ্যে ঐ সকল মুদ্রিত চিঠিপত্রের মূল পুঁথিগুলিও আছে। সেই সকল মূল হইতে উদ্ধৃত যথার্থ পাঠ বর্ত্তমান গ্রন্থে পাওয়া যাইবে। ১৫১ সংখ্যক পত্রখানির একটি নকল বিশ্বভারতীর 'রতন-লাইব্রেরী'-সংগ্রহেও আছে। এটি প্রথম প্রকাশ করেন রামেন্দ্রসুন্দর ত্রিবেদী মহাশয় ৬ষ্ঠ ও ৮ম ভাগ বঙ্গীয়সাহিত্য-পরিষৎ

পত্রিকায়। ২২৮ সংখ্যক ভাষটি অধ্যাপক শ্রীযুক্ত সুকুমার সেন মহাশয় প্রকাশ করিয়াছিলেন বিশ্বভারতী পত্রিকার পঞ্চম বর্ষের প্রথম সংখ্যায়। *The Indian Archives* (*vol 1, no 3, July 1947, p 250*) পত্রিকায় ২৮২ সংখ্যক পারমিটখানির কিঞ্চিৎ পরিচয় প্রকাশিত হইয়াছিল। ৪৭২ সংখ্যক দলিলখানির নকল মুদ্রিত হইবার পর মূল দলিলখানি আমাদের হস্তগত হইয়াছে। ইহার সংশোধিত পাঠ 'সংযোজন-সংশোধন'-এ দ্রষ্টব্য। ৫৯৫, ৭৯৬ সংখ্যক ভাষ দুইখানি হাতের কাছে না থাকায় এইগুলি মূলের সহিত মিলাইতে পারা গেল না। মূল ও 'পরিশিষ্টে'র 'বিবিধ' প্রকরণের চিঠিপত্রগুলি প্রথম খণ্ডে বিন্যাস করিয়া আলোচনা করা হইতেছে। রাজেন্দ্রলাল মিত্র মহাশয়ের লিখিত 'পত্র কৌমুদী' ও রামেশ্বর বন্দ্যোপাধ্যায় কৃত 'জ্ঞান কৌমুদী' গ্রন্থে কোনো কোনো আদর্শ পত্রের মূল বহু পূর্ব্বে মুদ্রিত হইয়াছিল। সে সম্পর্কে বিস্তৃত আলোচনা প্রথম খণ্ডে দেওয়া যাইবে। মূল্যবান দলিলাদি ও চিঠিপত্রের ব্লক এই গ্রন্থের প্রথম খণ্ডে মুদ্রিত হইবে।

আমাদের প্রথম পরিকল্পনা অনুসারে নির্দ্ধারিত গ্রন্থ অপেক্ষা এই গ্রন্থের আয়তন বাড়িয়া যাওয়ায় ইহা দুই ভাগে প্রকাশিত হইতেছে। মূল চিঠিপত্র, নির্ঘণ্ট, স্থানসূচী ইত্যাদি এই খণ্ডে রহিল। এই চিঠিপত্রাদি অবলম্বনে সামাজিক, অর্থনৈতিক, সাহিত্যিক ও ঐতিহাসিক চিত্রাবলী প্রথম খণ্ডে প্রদর্শিত হইবে। নানা কারণে এই গ্রন্থখানিতে কিছু কিছু খুঁত রহিয়া গেল। প্রথম খণ্ডে আমরা ইহার যাবতীয় ত্রুটি সংশোধনের চেষ্টা করিব এবং এই চেষ্টায় যাঁহাদের অপরিমেয় সাহায্য প্রথমাবধি গৃহীত হইয়াছে তাঁহাদের নামাবলি শ্রদ্ধাভরে গাঁথিয়া দিব। পুরাতন বাঙ্গালী সমাজের নানা স্তরের মানুষের দৈনন্দিন জীবনযাত্রার খুঁটিনাটি অনেক তথ্য এই গ্রন্থে পরিবেশিত হইল। বর্ত্তমান সঙ্কলনের এই সকল মৌলিক তথ্য হইতে কোনো সামাজিক সত্যের সন্ধান সম্ভবপর কি না প্রস্তুয়মান প্রথম খণ্ডে তাহারই আলোচনা প্রকাশিত হইবে।

বিশ্বভারতী বিদ্যাভবন, শান্তিনিকেতন
শিবচতুর্দ্দশী, ১৩৫৯ বঙ্গাব্দ

শ্রীপঞ্চানন মণ্ডল

# সঙ্কেত

অ—অমলেন্দু মিত্রের নিকট প্রাপ্ত গৌরীহর মিত্রের কপি হইতে (৯)

চ—চণ্ডীচরণ সিংহ-সংগ্রহ (৬)

জ্ঞা—স্বামী জ্ঞানানন্দের বেহালা-সংগ্রহ (২)

ত—তপনমোহন চট্টোপাধ্যায়-সংগ্রহ (১৭)

তা—তারকদাস মোহান্ত-সংগ্রহ (১)

দ—বিমলকুমার দত্ত-সংগ্রহ (২)

ন—নগেন্দ্রনাথ ভট্টাচার্য্য-সংগ্রহ (৪৬)

বি—বিশ্বভারতী-সংগ্রহ (৪৫০)

ভ—সদানন্দ ভট্টাচার্য্য-সংগ্রহ (১)

ল—ললিতমোহন ভট্টাচার্য্য-সংগ্রহ (৯)

শ—শঙ্করপ্রসাদ মুখোপাধ্যায়-সংগ্রহ (৩৯)

শি—শিবদাস রায়-সংগ্রহ (৩)

স—বর্দ্ধমান সাহিত্যসভা-সংগ্রহ (১২)

হ—হেমেন্দ্রনাথ পালিত-সংগ্রহ (৩৫)

আ—আরবী

ই—ইংরাজী

ক্রি বিং—ক্রিয়া বিশেষণ

খৃ—খৃষ্টাব্দ

গ্রী—গ্রীক

চা—চাকলে

চৌ—চৌকী

জি—জিলা

ত—তরফ

তা—তালুক

তু—তুলনীয়

থা—থানা

দ রা—দক্ষিণ রাঢ়

দ্র—দ্রষ্টব্য

প—পশ্চিম

পর—পরগণা

পৃ—পৃষ্ঠা

পো—পোর্ত্তুগীজ

ফা—ফারসী

ব—বচন

বাং—বাঙ্গালা

বি—বিশেষ

বি ভা পুঁ—বিশ্বভারতী-সংগ্রহের পুঁথি

মো চৌ—মোনযুফা চৌকী

রা—রাজধানি

লা—লাট

স—সরকার

সু—সুবে

হরিদেব—হরিদেবের অপ্রকাশিত 'রায়মঙ্গল' পুঁথি হইতে।

হ শু—হেমেন্দ্রনাথ পালিত সম্পাদিত অপ্রকাশিত 'শুভঙ্করী' গ্রন্থ হইতে।

হি—হিন্দী

নির্ঘণ্ট—'নির্ঘণ্ট' অংশে শব্দের পার্শ্বস্থিত সংখ্যাগুলি মূলগ্রন্থের পৃষ্ঠা ও ছত্রজ্ঞাপক।

স্থানসূচী—এই অংশে শব্দের পার্শ্বস্থ সংখ্যাগুলি মূলগ্রন্থের যথাক্রম পৃষ্ঠাজ্ঞাপক।

সন্ধ্যাবেলা লাঠি কাঁখে, বোঝা বহি শিরে
নদীতীরে পল্লীবাসী ঘরে যায় ফিরে।
শত শতাব্দীর পরে যদি কোনোমতে
মন্ত্রবলে অতীতের মৃত্যুরাজ্য হতে
এই চাষি দেখা দেয় হয়ে মূর্তিমান,
এই লাঠি কাঁখে লয়ে, বিস্মিত নয়ান—
চারিদিকে ঘিরি তারে অসীম জনতা
কাড়াকাড়ি করি লবে তার প্রতি কথা।
তার সুখদুঃখ যত, তার প্রেম স্নেহ,
তার পাড়াপ্রতিবেশী, তার নিজ গেহ,
তার খেত, তার গোরু, তার চাষবাস,
শুনে শুনে কিছুতেই মিটিবে না আশ।
আজি যার জীবনের কথা তুচ্ছতম
সেদিন শুনাবে তাহা কবিত্বের সম।

১৭ চৈত্র, ১৩০২ রবীন্দ্রনাথ ঠাকুর

# সমাজ

। জন্ম

( ১২০০-১২২৯ সন )

১ । বি ৪৮৬

ওঁশ্রীদুর্গা ৭ঁশ্রীদুর্গা

স্বহায়

সন ১২২৪ সাল ।—

শকাব্দা ১৭৩৯।৪।২১।৪২ দং গতে জাতঃ সার্দ্ধ প্রহর নক্তং

শুভানুধ্যায়ি শ্রীরাধানাথ দেবশর্ম্মণঃ—

পরম শুভাশীর্ব্বাদাস্বস্তু বিশেষঃ—

পরন্তু ২২ ভাদ্রে শ্রীযুক্ত রামসঙ্কর রায়রাজীয়ের এক নর কুমার হইয়াছে জ্ঞাতকারণ লিখিলাম আশীর্ব্বাদ করিবেন পরে অদ্যেঃ বৈকাল নাগাদ অবস্য ২ এরাটী পহুঁছিবেন আপনকার উপীক্ষা অনেক কার্য্য আছে সাক্ষাতে নিবেদন করিব ইতি তারিখ ২৪শে ভাদ্র

অশেষ সাস্ত্রাধ্যাপকঃ শ্রীযুক্ত ন্যায়ালঙ্কার ভায়া চিরংজীবেষু—

২ । বি ৫৮৯

৭ঁশ্রীদুর্গা

পূজনীয় শ্রীযুৎ বাথড়চন্দ্র মুখোপাধ্যায় মহাশয়েষু—

পোষ্য শ্রীবলরাম দেবশর্ম্মণো স[ন]মস্কৃতি নিবেদনঞ্চ বিশেষঃ পরন্তু আমার কন্যা শ্রীমতি মরণী দেব্যাঃ ২৬ ভাদ্র এক কন্যা হঞাছে কিন্তু বড় প্রামাদ হঞাছিল অদ্যাপি পথ্য হয় নাই বুঝি শ্রীশ্রী৺ এজাত্রা রাক্ষ্যা করিলেন এমৎ জ্ঞান হইল পরে আমার জ্ঞাতি পিতামহ ভ্রাতার ৬ আশ্বিন গঙ্গালাভ নঞাছে তাহার ক্ষৌর ১৫ আশ্বিন রবিবার হইবেক ইহা জ্ঞাত হইবেন এবং আপনকার বিশয় কথক জ্ঞাত হঞাছি কিন্তু পরামর্ষ পূর্ব্বক কার্য্য করিবেন যদি অবসরে থাকেন তবে এক দিবসকে আসিবেন সাখ্যাতে সকল নিবেদন করিব ইতি ৯ আশ্বিন।

৩। বি ৯২১

সন ১২১৫

সন ১২১৫ বার সও পোনর সালের ১৯ ওনিস্যা জ্যৈষ্টী বুক্ক পক্ষী মঙ্গল বার তিথি সষ্টী আড়াই প্রহর বেলার য়োক্তে শ্রীরামলোচন বসুর চতুর্থ কন্যার জন্ম পুর্ব্বদ্বারি ঘরে সেইঘরে ২ দুই জনা সধবা মেয়্যা ছিল পশ্চীম মুখে হইয়াছিল ইতি—তাং—১৯ জ্যৈষ্টী

৪। বি ১১০২

শ্রীদুর্গা

শ্রীহরিঃ

শ্রীসেখ আমীরদ্দীর জনম্ম মাষ তারিখ ও বার সন ১২০০ সালের ৬ কার্ত্তীক রবিবারে রাত্রী আন্দাজী ডেড় প্রহর কী এক প্রবহর থাকীতে জনম্ম হয়।

৫। বি ১৭১৩

শরণং

সেবক শ্রীষষ্ঠীদাস দেবশর্ম্মণঃ

প্রনামাঃ নিবেদন্ মিদং বিশেষঃ মহাশয়ের শ্রীচরণাশীর্ব্বাদে এ সেবকের মঙ্গল পরং সম্প্রতি শ্রীযুত কর্ত্তাঠাকুর শ্রীমতি পীতামহী ঠাকুরানির নিকট আছেন ও বাটীর সামাচার জ্ঞাতো হইলাম প্রাণাধিক শ্রীযুত কাশীপতি ভট্টাচার্য্যের শ্রীযুক্তাভিনবকুমার জন্মাইয়াছে সুনিয়া বড়ই আহ্লাদ হইলো এখানে জে লোক আসিছিলো তাহাকে কিঞ্চিত দিয়া বিদায় করিয়া দিলাম ইহা নিবেদন মিতি তারিখ ১ শ্রাবন

৬। হ ১৮

পরম পুজনিয় শ্রীযুত শ্রীসিবেসর চক্রবর্ত্তি—

সেবক শ্রীনবিনমোহন সর্ম্মন

দণ্ডবতৎ প্রণামা নিবেদনঞ্চ আদো আপনকার আসির্ব্বাদে আমার সমস্ত মংঙ্গল হয়ে বিসষেঃ সাক্ষাতৎকে নিবেদন মাহ কাত্তিকের ১৩ রোজে আমার নবকুমার সন্তান

হইয়াছে নিজ যাহার ১৯ রোজে লতা হইবেক পত্রে দ্বারে নিমন্ত্রন করিলাম আশির্ব্বাদ-কার[ণ] এ বাটিকে আরগমন করিবে নিবেদন করিলাম সন ১২২৯ সাল ১৬ অগ্রান

৭। হ ৩৭

৭শ্রীশ্রীকৃষ্ণ।

স্মরণং

পরম শুভাশীর্ব্বাদ বিজ্ঞাপনঞ্চ বিশেষঃ।—

পরে বহুদিন হইলো তথাকার কোন সংবাদ না পাইয়া বড়ই ভাবিৎ য়াছী লোকা-গতে খোকার মঙ্গল সংবাদ লিখায়া পরমানন্দ করিবে এখানকার বাটীর সকল ভালো য়াছেন তাহাতে ভাবিৎ নাই হবেক শ্রীমতি রামপ্রয়া ভগ্নীর শ্রীমান নবকুমার হইয়াছে তাহার অন্নপ্রাশণে তোমাকে এখানে না য়াইলে হইবেক না আর বাপাজীর কারণ একজোর বচকানি চেলির জোর আনিবা তুমিহ এখানে না য়াসীলে কোনমতে হইবে না অতি অবস্য ২ আশীবা অন্নমত করিবা না ২।৪ দীবশ জন্য য়াশীবা ইতি

তারিখ—২৫ পৌস

শ্রীরামনাথ মুখোপাধ্যায়

পুঃ লিখা

আমাকে এ বাটীতে তুমিহ জে ইস্তক শ্রীশ্রী৺পুজায় মোকড়োর করিয়া গীয়াছো সেই ইস্তক আমীহ শেবা অর্চ্চনা করিতেছী জে খরচ তুমি দিয়া গীয়াছ তদপরে এক পাই পয়শা পাই নাই ইহাতে কীরূপ য়ামার চলে তুমি জ্ঞানবান অধিক কী লিখাবো জাহাতে ভাল হয় তাহা করিবা আর শ্রীহরচন্দ্র বন্দোপাধ্যায় মহাশএর শ্রীশ্রী৺ প্রাপ্ত হইয়াছে তাহাতে জে দুখীত আছী তাহা কী লিখাব মূলপত্রে সমস্ত জ্ঞাতো হইবা মিতি তাং

পুঃ লিখী মাহ মাঘে অন্নপ্রাশন হইবেক তুমিহ ২।৪ তারিখে আসীলে দীনস্থির হইবেক না ইতি—

পরম কল্যাণবর শ্রীলশ্রীযুক্ত উমেশচন্দ্র চট্টোপাধ্যায় ভায়াজীউ মঙ্গলবরেষু—

পত্র দেনা—মৌ. শহর বেলডেঙ্গা

## ॥ বিবাহ ॥

( ১১৭৩-১২৯৫ সন )

### ৮। বি ২০৮

৭ শ্রীদুর্গা—

সস্তি সকল মঙ্গলালঅ শ্রীবদনচন্দ্র বন্দোপাধ্যাঅ মাহাসঅ লিখিতং শ্রীমহেসচন্দ্র মুখপাধ্যাঅ কস্য লগন পত্রমিদং কাজনঞ্চ আগে মাহাসএর তৃতিঅ পুত্র ভাতাড়ার শ্রীআনন্দ বন্দোপাধ্যাঅ ও শ্রীইস্বর বন্দোপাধ্যাঅ বাবাজি দিগে আমার জেঠা কন্নে শ্রীমতি সামা সুন্দ্রিকে ও শ্রীমতি জাদুমনিকে মাহ বৈসাকে দোসরা মহাসয় পাত্র সহিৎ নাগরাকোঁদা জাইবেন সম্প্রদান করিব ইহা স্থির করিঅা নগন পত্র লিখা দিলাম সন্দেহ নাস্তি পত্রে বিবাহ সিদ্ধং

ইতি সন ১২৪২সাল তারিক ১৭ চৈত্তি—

ইসাদ

শ্রীকৈলাষচন্দ্র বন্দোপাধাঅ সাং নাকড়াকোঁদা

শ্রীশিবশিরোমনি কুলাচার্য্য সাং পোঁটরা

শ্রীরামলোচন তর্কবাগীশ কুলাচার্য্য সাং পোঁটরা

বিবাহ সিদ্ধং অত্র পত্রে সন্দেহ নাস্তি ॥

শ্রীমহেসচন্দ্র মুখপাধ্যায় সাং নাকড়াকোদা

### ৯। বি ৪৬৩

৭ শ্রীশ্রীরামঃ

শরণং

৭ ভবদীয় শ্রীগদাধর দেবশর্ম্মণঃ সনমস্কার সম্ভানং নিবেদনঞ্চ তব মঙ্গলে অত্রানন্দ বিশেষ নিবেদনং আপনে শ্রীশ্রী৺দর্শনানন্তর বাটিকে আইলে সাক্ষাত করিতে সাবসর হয় নাই সে দোষ ক্ষমা করিবে এখানে অপ্রতুল জন্নি সে সক[ল] নিবেদন করিব পরন্তু শ্রীযুত রতিকান্ত চট্টোপাধ্যায় তিলটিকুরীর শ্রীচণ্ডীচরণ পাঠ[ক]কে লইয়া জাইতেছেন পাঠকের একটি অদত্তা কন্যা আছে তাহার সম্বন্ধ তোমার গ্রামে শ্রীযুত রামলোচন গাঙ্গুলীর কনিষ্ঠ ভ্রাতা শ্রীশঙ্কর তাঁহাকে দৃষ্টি করিতে জাইতেছেন যদি মনহিত হয় তবে পত্র পাত্র করিয়া বিদায় করিবেন কন্যাটি ৭ সপ্ত বর্ষীয়া বটে সুন্দরী বটে সন্দেহ না করিবে বিনা পনে হইবেক।

পুনশ্চ লিখি শ্রীযুত সদানন্দ মুখোপাধ্যায় খুড়া মহাসএর সঙ্গে কথা হইঞাছে তাহাকে শীর্ঘ সঙ্গে লইয়া আমার মান রহাবে আমাদের বিদায় তোমার সঙ্গে পুর্ব্বে কথা আছে সেইমত সৌষ্ঠব করিয়া বিদায় করিতে হইবেক শ্রীযুৎ চট্টোপাধ্যায় আমার কর্ত্তা ইহার জায়াতে আমার জায়া ইহার সহিত মপস্বলে সকল কথা স্থির করিঞা দিবেন ইতি তাং ২৪

১০। বি ৬২৯

/৭ শ্রীশ্রীকৃষ্ণ--

সন ১২৫৫ সাল—

আজ্ঞাকারি শ্রীরামপ্রসাদ দেঅস্য—

ডণ্ডবৎ প্রনামা নিবেদনঞ্চাগে মহাঁসএর শ্রীচরনাসির্ব্বাদে এজনার সমস্ত মঙ্গল হয় বিশেষ শ্রীমতি জগদম্বার যুভ বিবাহর নিমন্তন্ন্য গুবাক শ্রীনফর পালের মাং পাঠাইয়াছিলেন ২২বৈসাখ প্রাতে আসিয়া নিমন্তন্ন্য দিয়া বৈকালে খাওা দাওা করিয়া কহিলেক জে আমি মোং সোমসরে থাকীগা তোমরা কল্য ভোরে জাইয়া পোহছিবে তাহাতে আমরা ২৩ তারিখে ভোরে পোহছিলাম পোহছিবাতে আমাকে কহিলেক জে তোমরা লোক করিয়া জাহ আমি তোমাদিগে লইতে আসি নাঞী আমাকে গুবাক কড়ি দিতে কহিয়া দিআছিল রাধাপোদার আমী দিআছি তুমি জাহ বা না জাহ তোমার খুসি একথা যুনিয়া আমার বড় অনুরাগ হইল আমি কান্দিতে ২ কহিলাম জে এমত কথা জদ্যপি সেখানে কহিতিয তবে আমী আপনা খাইয়া আসিতাম নাই একথা যুনিয়া মাতুলানি কহে জে কুলিনের মাগ কুলিনদিকে জদি লইয়া জাহ তবে আমরা জাইব নাঞী আর কহে জে রাধাপোদার আপনার ভগ্নিকে লইয়া কুটম্বিতা করুগা বের ২ দফা ২ এই ধারার কথা হয় যুনিতে পাই তাহাতে বুঝিলাম জে আপনারা কিছু না কহিতে পেরে লোক হাত করিয়া অপমান করহ এ আছর্য্য নয় আমি জা তা আমাতেই আছি পরেমেরস্বর তাহাতেই রাখুন আপুনী সতবিবচক আপনকাকে অধিক কি লিখিয়া জানাইব [ইহা] শ্রীচরনে নিবেদন করিলাম ইতি তারিখ ২৩ বৈসাখ—

পুনসচ লিখি মহাঁসয় জদ্যপী এই পত্র অবহেলা করিয়া না পাট করেন তবে বুঝিব জে নিতান্ত আমার গ্রহ বৈগিন্ন্য।

১১ । বি ৮৯৪

৭ শ্রী

চর…

অতি দিন কৃয়া হিন

সেবকানুসেবক শ্রীরামহরি দাষ মিত্রস্য

প্রনামা সন্তসহস্রঃ নিবেদনঞ্চ।

আদৌ মহাশএর শ্রীচরন শুভানুধ্যান করনে তাহাতেই এ সেবকের প্রানগতিক মঙ্গল বিশেষ। ২৯ বৈশাখ সনিবার আমার ত্রিতিয়া কন্যার শুভবিভাহ হইবেক আপমে অনুগ্রহপূর্ব্বক অধিষ্ঠান হইয়া সর্ম্যান্ন করিতে আজ্ঞা হইবেক ইহা শ্রীচরনে নিবেদন করিলাম মিতি—১৯ বৈশাখ

৩ তিন টাকা দিঘঙ্গ মোকামে মুদির বরাত দিয়াছিলেন তাহা আমি দিব পরে।—শ্রীকমল লোক মারফতে ২ দুই টাকা সিকা পাঠাই পৌছিবেক। ইতি

১২ । বি ৯১৭

পরম পুজীনয়

শ্রীযুত ঠাকুর পুত্র ঠাকুর মহাশয় চরন যুগলেষু

সেবকানুসেবক শ্রীবৈদ্যনাথ দাসমিত্রস্য—

প্রনামা সত্ত সহস্র ২ নিবেদনঞ্চা আগে আপনকার শ্রীচরন যুভানুধ্যান করনেই এ সেবকের গোষ্টীর প্রানগতিক মঙ্গল বিশেষ এখানকার সমাচার শ্রীযুৎ ঠাকুর মহাসয় বড়ই অযুস্থ হইয়াছিলেন ইহাতে পিতাজির লইয়া ৩০ আশ্বীনে গিয়াছিলাম সেখানে কিছু আরাম বোধ হইবাতে অদ্য দিবস পাচ ছয় বাটীকে আনিয়াছী কিন্তু কাহিল বড়ই কখন কি হয় সদা সাবধান থাকীতে হইবেক পরে আমার দ্বিতিয় কন্যার যুভ বিভাহ ২৯ ওনত্রিয়্যা অগ্রহায়ন রবিবার হইবেক অতয়েব অনুগ্রহপূর্ব্বক মহাশয় এবাটীকে আশীয়া যুভকর্ম্ম সম্পান্ন করিতে আজ্ঞা হইবেক শ্রীচরনে নিবেদন করিলাম ইতি ২৪ অগ্রহায়ন [ সন ১১৯৬ ]

১৩। বি ৯৮৬

শ্রীরামঃ

শরণং

শ্রীরামোজয়তি

আজ্ঞাকারি শ্রীরামানন্দ দেবশর্ম্মণঃ প্রণামা নিবেদন মিদং বিশেষঃ পরং ১৪ বৈশাখ বুধবার দিবসে আমার জ্যেষ্ঠা কন্যা শ্রীমতি ত্রৈলোক্যতারিনী দেবীর শুভ বিবাহ হইবেক অতএব মহাসয়েরা পহলানপুরের বাটিতে আসিয়া শুভ কর্ম্ম সমাপন করাইবেন পত্রে দ্বারায় নিমন্ত্রণ করিলাম ইতি তাং ১৩ বৈশাখ

মহামহিম শ্রীযুক্ত রামবিলাস ভট্টাচার্য্য মহাশয় শ্রীচরনেষু—

অশেষ শাস্ত্রাধ্যাপক শ্রীলঃ শ্রীযুক্ত রামমূর্ত্তি তর্কপঞ্চানন ভট্টাচার্য্য মহাশয় গীস্পতি তুলৈঃ—

কল্যানীয় শ্রীযুক্ত রামপ্রশন্ন ভট্টাচার্য্য বাবাজিউ তথা শ্রীযুক্ত রামরামেশ ভট্টাচার্য্য বাবাজিউ প্রাণাধিকেষু—

পুনশ্চয় তর্কপঞ্চানন মহাশয় সকলকে লইয়া অবশ্য ২ আসিবেন ইতি

পত্র দেয়া পাসণ্ডা

১৪। বি ১২২৭

৭ঁ শ্রীহরিঃ

[ভৃ]ত্যাস্য শ্রীরাসবেহারি দেবশর্ম্মণঃ প্রণামা নিবেদনঞ্চাদৌ মহাসয়ের শ্রীচরণ কৃপাতেই সমস্ত মঙ্গল রিশেষ নিবেদন মহাসয়ের পূর্ব্ব পত্রে কাহিল স্তুনিঞাছিলাম অদ্যাপি বাটি আইলে না এইজন্যে ভাবিৎ আছি আপনি যদি সবল হইঞাছেন তবে এই মাসে বাটি পৌহছিবেন অবস্য ২ এবং শ্রীযুৎ উৎসবানন্দ ভট্টাচার্য্য ভায়াজিয়ের শুভ বিবাহ ২৯ ফালগুনে হইঞাছে জিনাইপুরে পুস্থ চৌধূরির কন্যাকে ইহার মধ্যাস্থ শ্রীযুক্ত রঘুনাথ বন্দোপাধ্যায় ইহাতেই অনেক কর্জ্জ পত্র হইঞাছে জানিবেন ঘটক কুলিন অনেক আগমন হইঞাছিল ইহার রিদায় এবং অভরন কাহার বাজন্দার এবং সমস্ত খরচ জানিতে পারিছেন ইতি তাং ৭ চৈত্রী

[ ১খ ৭ঁ শ্রীহরিঃ

পুস্তক আয়

শ্রীভাগ[ব]ত ১ খানি কাৎ প্রথমাবধি চতুর্থ আর ১ খানির কাৎ পঞ্চম ষষ্ঠ অষ্টম নবম ২ অধ্যা আর ১ খানির কাৎ অষ্টম নবম একাদশ দ্বাদশ আর ১ খানির কাৎ দশম

আর ১ খানির কাৎ একাদশ দ্বাদশ আর ১ খানি শ্রীভাগ জেরকথা সমস্ত পুস্করা শান্তি ১ সহমরণ কালীপূজা ১ নৈবধ ২১ পত্র শ্রাদ্ধতত্ত্ব ১ ইহা ১ তুলাতেই শিবচতুর্দশী কথা ১ অন্ত্যেষ্ট পদ্ধতি ১

১৫। বি ১৬৬৯

বর্ত্তমান বর্ষে ২১ বৈসাখ সোমবার আমার শুভ বিবাহ হইবেক আপনকারা কেঁওদার আলএ শুভাগমন পূর্ব্বক শুভকার্য্য সোমাধ্যান করিবেন পত্র্যামস্তিত মিতী সন ১২৮২ তাং ১৯ বৈসাখ—

শ্রীসীবচন্দ্র সর্ম্মা

পূজনীয় শ্রীযুক্ত তৈলক্ষনাথ ন্যায়রত্ন মহাশয় শ্রীচরনেষু—

১৬। বি ৫১২০

৭শ্রীশ্রীহরি

ওঁ প্রজাপতয়ে নমঃ—

স্বস্তি সকল মঙ্গলালয়—

শ্রীযুত পুরুষোত্তম বিদ্যালঙ্কার বরাব্বরেষু—

লিখিতং শ্রীলালমোহন দেব শর্ম্মণঃ যুভ সম্বন্ধপত্র মিদং সন ১২৭৩ সাল আব্দে লিখনং কাজ্জনঞ্চ আগে তোমার পুত্র শ্রীগুরুপ্রসাদ দেবশর্ম্মার আমার কন্যা শ্রীমতি শ্রীদাম্নিদেবির সহিত যুভ সমন্ধ নির্ন্নয় করিলাম তাহাতে তোমার কুলমর্জ্জাদা পন ১৪তঙ্কা দিএগ লগ্নানুসারে স্থভকায্য সমাপন করিব এতদর্থে শুভ সম্বন্ধপত্র দিল ইতি তাং ১১ কার্তিক

ইহ পত্রে মহাশয় শ্রীসীবচন্দ্র শর্ম্মা লগ্নানুসারে
শুভকার্য্য সংপূর্ণ করিব

শ্রীলালমোহন দেবশর্ম্মণ
সাং ছাতরিনী

পন— ১৪.

জায়—

দানসা[ম]গ্রী— ১১৲

বরযাত্র— ৩৲

কুলাচার্য্যের বিদায় তোমি করিবেন

১৭। বি ৫৫২৪

/৭ শ্রীহরিঃ—

সহায়—

সন ১২৯৫ সাল

শ্রীমান নৃসিংহলাল ঠাকুর বাবাজীবনের

শুভবিবাহের জমা খরচ————

| জমা———— | খরচ——— | |
|---|---|---|
| | ২৬ বৈশাখ— | |
| চাপা আসাই— | আলঙ্কারের ফর্দ্দ— | |
| গুঃ দীগর—৮৬৷৷০ | আশীর্ব্বাদী কথা— | ২৲ |
| | বাতাসা— | ১৷৷০ |
| | জেলাপী— | ২৲ |
| | আশীরবাদী— | |
| | বস্ত্র— | |
| | সারি—৩খানা— | |
| | গামছা—১খানা— | ৬।০ |
| | বাকস দীগর— | ১৷৷৵০ |
| | মাদুলী বান্দার— | ৶১০ |
| | আয় পব্বাদীর | |
| | কাপর—১ খানা | |
| | ও সন্দেষ— | ১৵০ |
| | ১৪৷৷৶১০ | ১৪৷৷৶১০ |

মাদুলী—১ থর ১৵০ মাই বানী—

কানমাকড়ী— ২২৷৷০

২টী—৷৷/০ ১১।০

বোলাক—

১খান—।৵০ ৭৷৷০

রূপার অলঙ্কার—

মল—

১জোর—১০৷৷০ তোলা—১০৷৷০

কাকলী—

২ গাছা—১২তোলা—১২৲

মরদানা—

১ খড়া ৫তোলা—৫৲

তাবিজ—

১জোর— ১০৲

৭৮৸০ ৭৮৸০

৯৩৷৶১০

রথ পর্ব্বানি— ১৷৵০

পুজার পর্ব্বানি— ৮৲

দোঁলাই পরুবি— ২৷০

১০৫৷৴১০

১৮। বি ৫৫২৬

৭ শ্রীরাম

শ্রীশ্রীযুৎরাধারমন ওঁ

শ্রীশ্রী৺প্রজাপতএনম—

শ্রীচৌবিমোহন দেব শর্ম্মনঃ
সাং মুড়গাঁ

যুস্তীর সকল মঙ্গলালয় শ্রীযুৎপুরুসোত্তম বিদ্যালঙ্কার ভট্টাচার্য্য মহানুভবেষু লিখিতং শ্রীযুৎচৌবিমোহন দেবসর্ম্মন যুভসম্বন্ধ পত্রমিদং সন ১১৭৩ সাল আব্দে লিখনং কায্যনঞ্চ আগে আমার কন্যা শ্রীমতি রাধামুনি দেবির সহিত তোমার পুত্র শ্রীযুৎ গোবিন্দ প্রসাদ দেবসার্ম্মার সাহিত যুভসাম্বন্ধ নির্ন্নয় করিলাম ইহার কুলমর্য্যাদা ও দান সামগ্রী ও বরাভরন সামেত ১৷ ডের সার্ম্ম দিব এই করারে যুভসম্বন্ধ করিলাম লগন্না অনুসারে কায্য সংপুর্ন্ন করিব রাজ দোরবারে এতদর্থে যুভসম্বন্ধ পত্র দিল ইতী সন সদর তারিখ ২২ শ্রাবন

১৯। হু ৪০

শ্রীশ্রীহরি

সহায়

ষুভাষুধাই শ্রীভুবনচন্দ্র সর্ম্মনঃ

পরম ষুভাশীর্ব্বাদ বিজ্ঞাপনঞ্চা বিশেষঃ তোমার মঙ্গল শ্রীশ্রী৺দ্বারায় নিয়ত প্রার্থনা করিতেছি তাহাতে অত্রানন্দ পর এবাটির সংবাদ শ্রীযুৎ বৈবেহাহিক মহাশএর পত্রে লিখিলাম জ্ঞাতো হইবেক কী করা জায় ইশ্বর ইচ্ছায় জে পর্য্যোন্ত জিবত্ত দসায় থাকীতে হয় তাহাকে সকলি সজ্যা করিতে হয় এবং সংসারের কত্তবাকত্তর্ব্ব জাহা করিতে হয় এইরুপ সকাতরি হইতেছে সংপিতি তোমার পীশীঠাকুরানির যুভবিবাহ মাহ ভাত্র সম্পর্ন্ন হইয়াছে শ্রীযুৎ অর্ন্নদাপ্রসাদ বন্দোপাধায় বাবাজী মাহ অগ্রহায়ানে দেবিপুরের বাটিতে আশীয়াছিলেন শ্রীযুৎ বন্দোপাধায় মহাশয় আমাকে কহিলেন এ বিসএ আমাদের অনেক টাকা দেনা করিআছেন আপনি আমাকে ৩০।৩২ টাকা কজ্জ করিয়া দেন আমী তাহাতে অত্তস্ত বিবত হইয়া ১৫৲ পোনর টাকা বহু লোক দ্বারায় কজ্জ করিয়া দিআছি চাশের জেরুপ সসাদি হইআছে তাহা সংসারের দুই মাষ খরচ হইতে পারে আমী সয়ং তোমার নিকট জাইতাম কোন পিতিবন্ধ মত জাইতে না পারিয়া শ্রীযুৎ মাধব ঘোষকে নিকট পাঠাইতেছি উক্ত ঘোষ প্রমখত সকল জ্ঞাতো হইবে জদ্দপী সরসতি পুজায় দুই চারি দীন বন্ধ হয় তবে একবার বাটি অবিশ্ব ২ আশীবে আর জদি কীঞ্চিত খরচ পত্র ইহার মারফতে পাঠাইতে পার তবে বড় উপকার হয় কারণ দুই তিন মাষ নিমন্ত্রণ মাত্র নাই সংসারের জেরুপ খরচ পত্র সকলি জ্ঞাতো আছ তোমাকে এ সংবাদ লেখা আমার কত্তব্যা নহে কী করি ৺ আমাকে অত্তস্ত দায়গ্রস্ত করিআছেন জাহা বিবচনা হয় করিবে ইহা জ্ঞতো কারণ লিখিলাম ইতি তা—২ মাঘ

পরম কল্যানিয়

শ্রীযুৎ সারদাপ্রসাদ বন্দোপাধায়

বাবাজীউ চিরজিবিতষু।—

৭৪॥:

২০ । অ ১

৭ শ্রীশ্রীগোপাল

প্রজাপতয়ে নমঃ

সকল মঙ্গলালয় শ্রীদুর্গাচরণ ভট্টাচার্য্য

সদুদারচরিত্রেষু—লিখিতং শ্রীমদনমোহন

বাগীসস্য শুভ লগ্নপত্র

আমার সর্ব্ব কনিষ্ঠা কন্যা মিদং কার্য্যনঞ্চ আগে

শ্রীমতি যজ্ঞেস্বরী দেবির সহিত আপণকার অনুজ শ্রীযুত গুরুপ্রসাদ ভট্টাচার্য্যের শুভ সম্বন্ধ জে নিরুপণ হইয়াছে তাহার শুভ বিবাহ বর্ত্তমান মাসের ২৩ দিবসে সোমবারে রাত্রীতে লগ্ননিরূপণ করিলাম উক্ত লগ্নানুসারে শুভবিবাহ সংপূর্ণ করিয়া দিব অন্ত তারিক অবদি সাস্ত্র উক্ত বিধিতে কণ্যার দানের বাকদান করিলাম এতর্থে আপণ সেচ্ছাপূর্ব্বক লগ্নপত্র লিখিয়া দিলাম ইতি সণ ১২৪৭ সাল তাঃ ৬ বৈশাখ

শ্রীমদনমোহন বাগিষ

সাঃ জামবনি পঃ বিষ্ণুপুর

বঃ শ্রীতারাচাঁদ বন্দোপাধ[্যায়]

সাঃ নন্দিগ্রাম

২১ । ন ১

৭ শ্রীশ্রীদুর্গা—

সন ১২৩১ ।—

ওঁ প্রজাপতএনম—

যস্তি সকল মঙ্গলালয় শ্রীল শ্রীযুতরামনারায়ন ভট্টাচার্য্য

বরাবরেষু—

লিখিতং শ্রীকাসিনাথ চক্রবর্ত্তী কস্য যুভ সম্বন্ধ পত্রমিদং

কার্য্যনঞ্চাগে আমার মদ্ধমা কন্যা শ্রীমতি সহচরি দেবির সহিত তোমার কনিষ্ঠ ভাতা শ্রীযুত রমারাম ভট্টাচার্য্যর সহিত যুভ সম্বন্ধ নির্ন্নয় করিলাম তাহাব পোন ৩১৯ তিন সও উন্নিষ টাকা স্থির

এহ পত্রে মঙ্গুস্ত—

শ্রীভৈরবচন্দ্র মুখোপাধ্যায় অত্রকর্ম্মেষুসন্তী (?)

সাং দীঘ[ল]গ্রাম

শ্রীকাসীনাথ চক্রবর্ত্তি

সাং পলাসী

পঃ খণ্ডঘোষ

করিলাম সেওায় অধিবাস ও গ্রহব্যাবহায় দিগর আলাহিদা রহিল পোনের টাকা বেবাক লইয়া যুভ কর্ম্ম সম্পন্ন করিয়া দিব এইতদার্থে আপন খুসিতে যুভ সম্বন্ধ পত্র লিখিয়া দিলাম ইতি সন ১২৩১ সাল তারিখ ৪ অগ্রাহাওণ

শ্রীভৈরবচন্দ্র মুখো—
সাং দিঘলগ্রাম
পঃ খণ্ডঘোষ

ইসাদী—

শ্রীকৃষ্ণমোহন মুখোপাধ্যায়
সাঃ ছোটবইনান

শ্রীটীক্যারাম চক্রবর্ত্তি
শ্রীগয়ারাম চক্রবর্ত্তি
সাং পলাসী

শ্রীকাসিনাথ চক্রবর্ত্তী
সাং ছোট বইনান

শ্রীগৌরমোহন চক্রবর্ত্তী
সাং গোপালপুর

শ্রীকালিদাস রায়
সাং ছোটবইনান

শ্রীহরিচরণ পাল

[খ ওয়াশীল রুপেয়া বাবুদ কন্যাপোন
সন ১২৩১ বার সও একত্রিষ সাল
তারিখ ৪ অগ্রাহাওন

আসামী— আদদ— রুপেয়া—
মোট— ৩১৯ তিন সও উনিষ টাকা
এহার মর্দ্ধে ওয়াসীল পত্র বন্ধী (?)
নিজ রোজ—
গুঃ খোদ—
রোকসিককা— ২ দুই টাকা ইতি

শ্রীকাশীনাথ চক্রবর্ত্তি
সাং পলাশি
পঃ খণ্ডঘোষ

## ॥ প্রণয়পত্র ॥

( ১২৩৪-১২৮৩ সন )

### ২২। বি ৩০১

৭শ্রীশ্রীহরি।—

স্মরনং ॥—

স্থন রসময় প্রেম পরিচয় রূপ তার অপরূপ।
নিন্দি ইন্দীবর নয়ন সুন্দর বদন সরোজ রূপ ॥
লাজেতে চপলা হইল চপলা হেরিয়ে তাহার হাসি।
তাহার বচন না স্থনে জে যন সে জন·········
···স্বভাবো সরল অতি নির[মল] ···[মোহন]চান্দে।
কলঙ্কী সেজন বিখ্যাত ভুবন মৃগ হরনাপবাদে ॥
তার মন্ত্রিবর পরম সুন্দর আবেসে আখ্যান যার।
খেদে কাঁদে প্রান হয়ে রূপবান অল্প দৃষ্টিসক্তি তার ॥
সে জারে দেখায় সে যারে চিনায় তারে প্রেম ভালবাসে।
শয়নে স্বপনে ভোজনে ভ্রমনে রাখে তারে চিদাকাশে ॥
নিরন্তর সুখে থাকে মুখে মুখে এই সাধ অনিবার।
বিরহ বদন দেখিতে কখন বাসনা নাহিক তার ॥
দোশ গুন তার না করে বিচার বরং দোশে গুন ভাবে।
জদি কটু কয় তাহা সএ রয় বরং গদ গদ ভাবে ॥
প্রতি পদার্পণে বোধ করে মনে সুধা বরিসন হয়।
তাহার বদন দেখিতে নয়ন [ অনিমিখ চেএ রয় ] ॥
গুরুর গঞ্জনে লোকের লাঞ্ছনে ···
··· ···সঙ্গ তাহারি প্রসঙ্গ লাজ ভএ নাহি ভঅ ॥
হলে সে কুরূপ না ভাবে বিরূপ ভালবাসে নিশি দিবা।
আহা মরি মরি দেখহ বিচারি আবেশের শক্তি কিবা ॥
কাল রূপে তাই মজিয়েছি তাই হয়েছি তোমার দাসি।
হেরি তব মুখ না ব[া]ন্ধএ বুক অধরে না ধরে হাসি ॥১॥
যৌগিক মুরারি নিবেদন করি প্রেমে আর ব্রহ্মে প্রভেদ নাই।

জত মূড়মতি এ ধনের প্রতি প্রতিবাদি হয় কেন সবাই ॥
ব্রহ্মের ভজনে ভবনে স্বজনে শয়নে ভোজনে ঔদাস্ত জ্ঞান।
মান অপমান সকলি সমান সুস্থান কুস্থান বোধ … ॥
…ভয় কিছু নাহি রয় …
কি সুচি অশুচি দুএ সম রুচি দয়া মাআ সবসে জনে ॥
প্রেমোপাসনার তেমনি ব্যাভার দেখনা বিচার করিএ মনে।
তাই প্রেম ধন করি আরাধন ব্রহ্মসনাতন ভাবি সে ধনে ॥
পঙ্কজলোচনে কৃপাবলোকনে মম প্রানমনে রাখহে হেরি।
তব সুধা পান করে মন প্রান হএ সাবধান দিবা সর্ব্বরি ॥
মনঃ প্রান হয় চঞ্চলাতিসয় বিচ্ছেদের ভয় তাই তো করি।
বিচ্ছেদ হইলে মরি তিলে তিলে তাহাতে কি মিলে
বল হে কেমনে তরি ॥

শ্রীপাদপদ্ম সেবিতানুসেবিত শ্রীমতি মনমোহিনি দাসিস্থ দণ্ডবৎ প্রনামা নিবেদনঞ্চাদো শ্রীপদ সেবিনাশিতেষুঃ ॥১॥

২৩। বি ৪৭৪ ক

৭ঁ শ্রীকৃষ্ণচৈতন্য।

চরনে স্বরনং ॥—

কলি ঘোর তিমিরে অখিল কৈল গ্রাস। নদিয়া নগরে কোটি চন্দ্রের প্রকাস ॥
স্বয়ং ভগবান গৌরচন্দ্র মহাসয়। নিস্তারিল সর্ব্বজন দিঞা পাদাশ্রয় ॥
আদিত্য আখ্যাতে সন বার সএ সাল। নেত্রে বেদ দিঞা হয় চৌতিস মিসাল ॥
মিথুন আসাড় মাস আঠার পুরাণ। দিবা অর্দ্ধকাল দুই প্রহর আখ্যান ॥
বার স চৌতি সাল আসাড়িয়া মাসে। মোর দত্ত পত্র প্রাপ্ত আঠার দিবসে ॥
গবাক্ষ আখ্যান ক্ষুদ্র দ্বার হয় জ্ঞানে। বসিঞা আছিলে তুমি রাজসিংহাসনে ॥
তারক শ্রীরাম নাম কণ্ঠভাস্ত মনি। সর্ষপেতে রাই নাম উত্তম বাখানি ॥
পুরবাসি গোপদাসি লোচন ডাগর। বিধপা বয়স মধ্যা রসের সাগর ॥
তার হাথে পত্র পাঞাছিলে মহাসয়। মেয়াদ করিঞাছিলে সব সত্য হয় ॥
দাসগন মধ্যে তুমি মূর্দ্ধ কৃষ্ণদাস। গুরুআজ্ঞাকারি বট বৈষ্ণবে বিশ্বাস ॥
দিনে দয়া কর তুমি বুদ্ধে বৃহস্পতি। ভক্তিসূন্য জনে এত কেনে কর স্তুতি ॥

তোমার গম্ভির মন কিছুই না জানি। মুঞি অতি ক্ষুদ্র জিব পক্ষ রাজা তুনি ॥
অহো ঔাল ধন্ত রাধাকৃষ্ণ প্রেমধন। কৃপাতে দিবেন সদা নন্দের নন্দন ॥
কৃপার নিধান কৃষ্ণ কমলনয়ান। কৃপাতে তোমারে সদা করিবে সম্মান ॥
কৃষ্ণের সম্মান সুত্য সত্য তাঁর দাস। কৃষ্ণে কৃষ্ণদাসে তোমায় অধিক বিশ্বাস ॥
কৃপাছলে জৈছে সনাতনে গৌররায়। তৈছে সিক্ষা সচিস্মৃত দিবেন তোমায় ॥
কৃপাছলে জৈছে প্রেম দিল ভক্তঘরে। অঞ্জলি পুরিঞা তৈছে দিবেন তোমারে ॥
তুমি মোর প্রানবন্ধু বুধ্যে মহা ধির। জবাব দিঞাছ কোটি সমুদ্র গম্ভির ॥
স্থনিঞা তোমার পত্রের উত্তর পুলকে পুরিল গা।
উত্তরে উত্তর কি কহিব আর ··· ···না পাইয়া ॥
স্থন বন্ধু ··· ··· ···জানিলাম আমি ॥
শ্রীগুরুপ্রসাদে বৈষ্ণবাসির্ব্বাদে সাধন উদ্গম হবে।
সদানন্দ হঞা ব্রজভূমে জাঞা গোবিন্দচরন পাবে ॥
তোমার অগ্রেতে কি জানি কহিতে তুমি বুদ্ধিসিরোমনি।
তুমি মহাসয় সর্ব্বলোকে কয় দৈন্য বিনয়ের খনি ॥
অতেব তোমার চরিত্র অপার কে জানে তোমার সন্ধি।
মধুর বচনে হাস্য আলাপনে জগতে করিলে বন্দি ॥
নরাধম বলি লেখিঞাছ ভালি সিস্থ ভুলাঞাচ ভাল।
উল্টা ছোটে গিয়ে কে দিঞাছে ফিরে ভাবিতে পরান গেল ॥
নহ নরাধম তুমি সে উত্তম উত্তমের এই চিন।
উত্তম জে জন এই সে লক্ষন আপনাকে মানে দিন ॥
সব্দ অলঙ্কার করিএ তোমার মনহর পদাবলি।
অক্ষর সুপাতি জেন পদ্মে মাতি মধুরস পিএ অলি ॥
তুমি হেন ধন বন্ধু মহাজন মোরে মিলাইল বিধি।
জাব বৃন্দাবনে বসিঞা নির্জ্জনে সাধিব মনের সিধি ॥
নিকুঞ্জ কাননে আর নিধুবনে জাব বেলি অবোসানে।
বংসিবট তটে তাহার নিকটে যমুনাপুলিন বনে ॥

স্থন হে প্রানের বন্ধু অপার গুনের সিন্ধু তুআ গুন কহনে না জায়।
জেবা ধৈর্য্যগুন তোর কেবা তার পায় ঔর সত সতাননে জদি গায় ॥

উত্তরে উত্তর দিতে আহ্লাদ সুজন চিত্তে বাদি ভেদি তাক্কিকের দুখ।
সরল পিরিতি পথে কুটিনাটি নাহি তাথে সিআন ভিআনে পায় সুখ॥
সিআন ভিআনি তুমি গাভুআ দোকানি আমি গাদ কুটিনাটি সব ছানি।
সরস মধুর পাকে সব দ্রব্য একে একে ভাল ভিআঞাছ ঔলা চিনি॥
তুমি মহা ভাগবত উত্তরে উত্তর জত লেখিঞাছ বিসেসন দিঞা।
অধিক লেখেচ জত তাহা বা কহিব কত আমি লেখি পুষ্প অভ্যাসিঞা॥
ভাবের সম্পর্ক নাঞি সুনিঞা তোমার ঠাঞি ভাবাবেসে মন ভুলে গেল।
ভাবে ভাবে মহারন নাহি হয় সম্বরন ভাবের সাগর উথলিল॥
ভাবের সমাপ্ত নাই ভাবেতে শ্রীদাম ভাই ভাবেতে নন্দের বহে বাধা।
ভাবে গোপীগন ভজে [অঞ্জ]লি দিঞা লাজে পরক্রিয়া ভাবে ভজে রাধা॥
সেভাবে গোকুল চাঁন্দে দধি ভার বহে কাঁন্ধে ভাবের অবধি নাহি সিমা।
ভাবে বস নারায়ন ভাবুকা ভকতগন ভাবে ভুলাঞাছে গোপ রামা॥
ভাবে নন্দ গুননিধি সাধিল মনের সিধি পাতাইল পিরিতের হাট।
বিচারিঞা দেখ দেখি শ্রীগীতগোবিন্দ সাখি জয়তি যমুনাকুলে পাঠ॥
ভাবে মাতা নন্দরানি রাধারে মন্দিরে আনি সিসুকালে মিলন করায়।
রুহিনি রামের মাতা কি কহিব তার কথা দুহুঁ মুখে তাম্বুল জোগায়॥
বিধি ভব নারদাদি কৃষ্ণদাস ভাবাবধি সনক সনন্দ ভাবে ভোরা।
কৃষ্ণদাস ভাব বিনে ধিক্ ধিক্ সে জিবনে জিবন থাকিতে সেহ মরা॥
জিবের স্বরূপ জেন স্ফুলিঙ্গের কন হেন ইস্বরস্বরূপ অগ্নিময়।
জিবাধমে সে তুলনা দিতে ভাগবতে মানা সর্ব্ব তর্ত্ত জান মহাসয়॥
ভাবের সরসি তুমি সরসি পরসি আমি ভাবের তরঙ্গে জাই ভাসি।
ঘুচিল মনের ভয় সুন অহে মহাসয় এতদিনে পোহাইল নিসি॥
রথের বিত্যান্ত কথা অনেক বাহুল্য গাঁথা সাক্ষাতে সকল নিবেদিব।
সুনিবে সকল তর্ত্ত বিচার করিবে সত্য প্রনয় বিচারে দাস হব॥
এখন আপন কথা কহিব সরস গাঁথা উঘাড়িঞা লজ্জার কপাট।
ভাবের সম্পর্ক নাই সুনেছি তোমার ঠাঁই নিরপেক্ষ পিরিতের হাট॥
হরএ নমঃ॥
সেই রসবতি রামা রূপে গুনে অনুপামা সুনির পুঁতলি তনুখানি।
পিরিতে পুরিত হিয়া কত চাঁন্দ নিঙ্গাড়িয়া গাখানি মাঁজিল হেন জানি॥

বদন সরদ সসি  কিবা সে মুখের হাঁসি  অমিআ উগারে জেন চাঁদে।
খঞ্জন গঞ্জন য়াঁখি  ভুরুর ভঙ্গিমা দেখি  মদন বেদনা পাঞা কাঁদে ॥
চরনকমল তলে  অরুন কিরন খেলে  নখমনি ঝলমল তায়।
জিনিঞা সিরিস ফুল  অঙ্গ অতি সুকোমল  পরিমলে অলিকুল ধায় ॥
গউর বরনি ধনি  আমারে করিঞা রিনি  রাখিঞাছে হ্রিদি কারাকারে।
সে বড় বিসম ঠাঞি  কারু সঙ্গে দেখা নাই  পবন পসিতে তাহা নারে ॥
নিগুড় পিরিতি ডোরে  বাঁন্ধিঞা রাখেচে মোরে  নয়ন পহরি দিঞা থানা।
তিলে তিলে আসি জায়  সদাই বদন চায়  বাহির হইতে করে মানা ॥
রসিক নাগরি ধনি  চতুরের সিরোমনি  বচনে বুঝিতে নারি তারে।
বিদায় মাগিতে গেলে  সঙ্গ গোড়াইঞা চলে  নতুবা করাত মাগে মোরে ॥

লেখিতে লেখিতে বহু বিস্তার হইল।  তথাপি মনের দুঃখ অনে[ক] রহিল ॥
আমার বচন সুষ্ক কাষ্ঠের সমান।  নিজর সানন্দ দিঞা করিবে ভিয়ান ॥
রসনা রসিক তোমার রসময় বানি।  মেওার পসারি তুমি রসিক ভিআনি ॥
সামইক মঙ্গল সকল সমাচার।  আপনার কুসল লেখিবে বারে বার ॥
কীর্ত্তন আরম্ভে আগে জার নাম পাবে। তার দাসাখ্যান দিঞা মনেতে করিবে॥ ইতি ॥

মনুবংস পৃয়ব্রত  সুসোভিত জার রথ  পঅধি অঙ্কিত জার রেখা।
সগর সুতের হাথে  উদধি হইল খাতে  তাহে জন্ম কুমুদির সখা ॥
তিহোঁ তার জন্মস্থান  বেদরন্ধ্র পরিমান  সকের বৎসর করি আমি।
প্রকিতি পুরুষে যুক্ত  কর পিষ্ঠে ন ভুক্ত  তারিখ জানিবে এই তুমি ॥

শ্রীকৃষ্ণচৈতন্য পদারবিন্দ মকরন্দ পানানন্দিত চিত্র
শ্রীল শ্রীশ্রীধর ঘোসন্য বাবাজি প্রেমাঙ্গচিত্রেষু ॥

৭৪॥—

২৪। বি ৪৭৪ খ

নকল—

শ্রীকৃষ্ণচৈতন্যঃ—

চন্দ্রায় নমঃ।—

রসের নাগর প্রেমের সাগর শ্রীলয় গউর হরি।
তব কৃপাশ্রয়ে চরণ নিলয়ে বৃন্দাবনে গিয়া মরি॥
স্বয়ং ভগবান অহে গৌরচন্দ্র রায়। জানি বা না জানি কিছু স্থান দিবে পায়॥
আদিত্য আখ্যাতে শত নেত্রে বেদ দিয়া। মিথুন পুরান সন্ধ্যা দিবস গনিয়া॥
দিবা অর্দ্ধকালে ছিলাম গবাক্ষ খুলিয়া। আজ্ঞা পত্রী পাইল আমি বিসয়ে বসিয়া॥
তারক কৌস্তভান্ত নাম গোপকূলা বাসি। সর্পে উত্তম নাম পুর গ্রাম বাসি॥
বিধপা বয়স মধ্যা লোচন ভাগর। রসীক নাগরি সেই রসের সাগর॥
তাঁর হাতে পত্র পাঞা সিরোধার্য্যে নৈল। পাঠ করি প্রেমে মন মাতিয়া রহিল॥
তখনি জবাব মোরে চাহিল নাগরি। দিতে না পারিয়া বৈল কৃতাঞ্জলি করি॥
মেয়াদ বিনা দিতে নারি জে কেহ শুন্দরি। মুখে আচ্ছা বলি পুন বৈল আঁখি ঠারি॥
কৃতার্থ করিল সেই অমিয়া বচনে। পত্রের জবাব এবে করি নিবেদনে॥
দাষ প্রতি এতদুর লেখা অনুচিত। শ্রীগুরু আজ্ঞায় মোরা বৈষ্ণব আশ্রিত॥
দিন হিন বুদ্ধি জ্ঞান ভক্তি সুন্য জনে। এতদুর স্তুতিবাক্যে না করি সন্মানে॥
আপনার আহোঔাল সকল জানহ। কৃপাডোরে বান্ধি মোরে কুপেতে ডারহ॥
জে হউ সে হউ কহি করি অভিমান। কৃপাতে সকল পার করিতে সুন্মান॥
কৃপাছলে সনাতনে গউর সিক্ষা দিল। কৃপাছলে ভক্তাদিকে প্রেমদান কৈল॥
কৃপাছলে নাম প্রেম প্রচার করিল। এ সব বিচারি নিজ মন স্থির কৈল॥
তুমি সে প্রানের বন্ধু পাই জত দিনে। জবাব না জানি কিছু করি নিবেদনে॥

শ্রীকৃষ্ণ চৈতন্ত কলিকালে ধন্ত পদপ[ং]ক্ক দিতে মন।
আমি নরাধম তুমি সর্ব্বোত্তম জদি দেহ শ্রীচরন॥
সান্ত ভক্তি নিষ্ঠা দিনে দয়া জেষ্ঠা কল্যানে প্রসংস ভাষ।
নরাধম জনে বল নিজ গুনে কল্যানেতে নিজ আষ॥
প্রেমে ভাসাইয়া হিত বাঞ্ছা হঞা মঙ্গলেতে চিন্তা কর।
জে জার চরন সদা করে ধ্যান তারে নাগে সব ভার॥

পালক জনক সাস্ত্রযুক্ত বাক কৃপাতে সকল হয়।
কিন্তু মিশ্র ঘরে নন্দের মন্দিরে সিশু মায়ে জ্ঞান কয়॥
তুমি শে বালক জগত আলক মুর্খকে পণ্ডিত বল।
ভালবাসা জনে প্রতারনা কেনে মন কি নহে সরল॥
ভরোসা হরির সকলের সার অধমে তুলনা লেখ।
বিচারিতে সার দোহাই তোমার সাস্ত্র যুক্তে ভাবি দেখ॥
তাড়ন ভৎসনে পিতা সিশুগনে সিক্ষা দিতে সাস্ত্রে লেখে।
উল্টা ছোটে গিয়া বান্ধিয়াছ ফিরা বিচার অপিক্ষা রাখে॥
প্রহ্লাদের পিতা সিক্ষাতে অল্পতা না করিল সব জান।
হরি গুন গানে পিতার বচনে মৃত্যুকে তুচ্ছতা জ্ঞান॥
ভাগবতে হয় মহানেতে কয় ভজিলে ভজিয়ে তায়।
ভজন পুজন না জানি কখন ইথে কী হবে উপায়॥
তবে জ্ঞাতা জনে হিতাহিত জানে একথা অন্যথা নয়।
অধমের প্রতি হয় অনুচিতি শুজনের প্রতি কয়॥
নাম না লেখিব তারিখ না দিব ইঙ্গিতে বুঝিতে ভার।
গউর নাম তত্ব কে জানে মহত্ব তাথে আমি অতি ছার॥

রসিক শুজনে কথা সরল পরান গাঁথা রসিকেই রসের ভিয়ান।
তুমি হঔ রশসিন্ধু না পাইল এক বিন্দু তুমি রশভিয়ানি সিয়ান॥
শুপাকে অবাক হয় শুমধুর প্রেমময় সোনায় সোহাগা নিদর্শন।
অকথ্য প্রেমের কথা না কহিয়ে জথা তথা এই লাগী শুঙ্গার সপন॥
অবাকে নিবীড় ভাব পুন রস কোথা লাভ লেখ নাই চাতুরি করিয়া।
আমি নিজ দায বটী তবে কেনে কুটি নাটী কৃপা কর সরল হইয়া॥
কৃষ্ণশুখ লাগি গোপী কুল তেয়াগিল অপি ভাবে প্রভু সমুদ্রে পড়িল।
লিলাদৃষ্ঠ আযে বাম বেশধারি অবিরাম নাযে জোগী মহেশ হইল॥
নারদ শুকের সার নাম অন্ত তত্ব পার না পাইয়া বাউল হইল।
রূপ সনাতন দ্বয় গোরা আজ্ঞাকারি হয় রার্যা ছাড়ি ব্রজে বায কৈল॥
এ সব তুলনা কথা এ পামরে অব্যবস্থা জত বল আপনার গুনে।
একে আমি নরাধম তাথে সদা মন ভ্রম গুননিধি নিবেদি চরনে॥

রূপ সনাতন দ্বয় পদ দিতে আশ্রয় মনে কর সরল হইয়া।
সঙ্গে করি নিতে হয় শুন বন্ধু মহাশয় মোর ভাগ্য সাফল করিয়া ॥
আগে লোভ জন্মাইলে পিছে কুটিলতা হৈলে আমার দুর্ভাগ্য নাই সিমা।
তুমি বহুবল্লভ রসবতির দুল্লভ কি করিবে একা নঞা আমা ॥
তব কৃপা লেষ পাই রসবতি কাছে জাই যুটী করি নিবেদি চরনে।
ভাবের সম্পর্ক নাই নিলজ্জ হইয়া জাই সব কহি জেবা আছে মনে ॥
যুনিয়াছী লোকমুখে রথ দেখিয়াছ শুখে আসিতে জাইতে দেখা নাঞী।
কোন রসবতি পাঞা শুখে ছিলে তথা জাঞা তবে মোর কিসের বড়াঞী ॥

পত্রের বাহুল্য মতে দুঃখ বাকী রৈল। তব চরণ স্মরন করি এই নিবেদিল ॥
নিবেদনে সামইক জানিবে কুশল। মনজোগে সদা নিজ দেখিবে মঙ্গল ॥
প্রজাপতি কীর্ত্তি মধ্যে মোর নাম পাবে। দাষ খ্যাতি বলি নিজ চরনে রাখিবে ॥
চন্দ্র পক্ষ নেত্র বেদ সনের আশ্রয়। পক্ষ পৃষ্ঠে চন্দ্রে তারিখ মিথুনে নিশ্চয় ॥
জদ প্রাপ্তং তদ দত্তং ইতি ॥

২৫। বি ৪৭৪ গ

৭ শ্রীহরএনমঃ ॥—

শ্রীকৃষ্ণ চৈতন্য পাদপদ্ম মকরন্দে। জার মন মর্ত্ত ভৃঙ্গ সদা সেই গন্ধে ॥
সান্ত দান্ত কৃষ্ণ ভক্তি নিষ্ঠা পরায়ন। দআর সাগর দিন হিনের জিবন ॥
জাহার মধুর বাক্যে জগত সন্তোস। বাবাজি কল্যান করি সৃষ্টিধর ঘোস ॥
তোমার মঙ্গল সদা বাঞ্ছা করি আমি। জেন প্রেম ভক্তির তরঙ্গে ভাস তুমি ॥
আপনার মঙ্গল কুসল সমাচার। লেখিঞা চিত্রের দুঃখ ঘুচাবে আমার ॥
তোমার পালিত আমি তুমি সে পালক। পালন করিবে জেন আপন বালক ॥
বালকের পালক জনক সাস্ত্রনিত। বুঝিঞা বিচার কর তুমি সে পণ্ডিত ॥
তোমার ভরসা মাত্র আর এক হরি। করিঞাছি এই দুই দোহাই তোমারি ॥
জানি বা না জানি কিছু সিষু অল্পমন। সিক্ষা করাইবে করি তাড়ন ভচ্ছন ॥
পুত্র জদি নারায়ন তুল্য হয় জানি। ধর্ম্ম সিক্ষা দিবে পিতা আছে সাস্ত্রবানি ॥
ভজিলে ভজিতে হয় স্তন মহাসয়। ভজিলে অবস্ত ভজি ভাগবতে কয় ॥
সব তর্ত্ত জান তুমি জাথে হিতাহিত। কহিতে তোমার আগে মোরে অনুচিত ॥

নিজ নাম না লেখিব না দিব তারিখ। ইঙ্গিতে বুঝিবে তুমি সুজন রসিক ॥
রসিকে রসিকে কথা না কহে বয়ানে। রসিকে রসিকে কথা নয়নের কোনে ॥
সহজে সরল জার রসের পরান। রসিকে রসিকে করে রসের ভিআন ॥
ভিআনে ভিআনে রস হয় ত সুপাক। সুপাক হইলে নাম ধরএ অবাক ॥
অবাক হইলে হয় সুমধুর প্রেম। পোড়াঞা ঝোড়াঞা জেন সোহাগাতে হেম ॥
সেই জে প্রেমের কথা অকথ্য কথন। কহিতে না পারে জেন গুঙ্গার সপন ॥
জার লোভে কুল সিল ছাড়ে গোপীগন। জার লোভে মহাপ্রভুর সমুদ্রে পতন ॥
জার লোভে বলরাম নানা বেস ধরে। জার লোভে মহেশ্বর বসন না পরে ॥
জার লোভে সুকদেব বাউল হইল। নারদ বাজাঞা বিনা অন্ত না পাইল ॥
জার লোভে বৃক্ষমুলে রূপ সনাতন। রাজ্যপদ ছাড়ি কৈল অরন্নে গমন ॥
আসিঞা রহিলা বৃন্দাবনের ভিতরে। ভিক্ষাছলে কাঁন্দি বোলে ব্রজবাসি ঘরে ॥
সেই রূপ সনাতন দুই মহাসয়। তোমারে করুন নিজ চরন আশ্রয় ॥ ইতি ॥—

শ্রীসৃষ্টিধর ঘোস বাবাজি
অতিমধুর চরিত্রেষু
৭৪॥—

২৬। বি ৪৭৪ ঘ

শ্রীশ্রীহরি
সরণং

করি আকীঞ্চন পাইতে রতন নিবেদি গউর হরি।
না দিলে বা কোথা পাইব সর্ব্বথা কহিল চরন স্মরি।
পরম পূজিত অদ্ভুত চরিত বহু গুণযুক্ত গউর হরি।
দায খ্যাতি ভাবি বাবাজী পদবি মধুমুখা করি চরণ হেরি।
ঘোর কলি ধন্য হৈল গোরা অবতারে। অন্ধকার নাষ পাপ গেল ছার খারে ॥
সূর্য্যের উদয়ে জৈছে তিমির লুকায়। উদয় করি তমোনাষ কৈলা গোরারায় ॥
নাম প্রেম প্রচারিয়া জগত তারিল। সকল ছাড়িয়া জিব গোরাশ্রয় লৈল ॥
রশ নির্য্যাসিতে ভক্তে ক্রোটী গ্রন্থ কৈল। আস্বাদিতে বাড়ে শেষ অন্ত না পাইল ॥
অন্ত না পাইয়া ব্রহ্মা সিব নারদাদি। ভক্তরূপে অবতির্ন হৈলা সংহতি ॥
ভক্ত মাহাত্য বিনা গোরার অন্ত নাহি ভায়। অধমেরে পদাশ্রয় দিবে গৌররায় ॥

তিরিশা আসাড়ে বিশানল ঘরে বসীয়া ছিলাম আমি।
ভাগ্যের মাহত্য তব আজ্ঞাপত্র হরি মোরে দিল আনি॥
পত্রের বর্ণনা কি দিব তুলনা মুনি মুকুতায় গাঁথা।
রশ পরিপূর্ণ কঠিনতা শুন্য তুলনা নাহি সমতা॥
মুকুতার পাতি অক্ষরের জোতি গাঁথনি মনের মত।
বাহুল্য বর্ণন না হয় গনন ভালবাসা জত তত॥····

[১খ ইৎসা বড় আছে দোঁহে ব্রজভুমে জাব। জাইতে জাইতে পথে মাগী মাগী খাব॥
বৈষ্ণনাথ গিয়া বাবার আশীর্ব্বাদ লব। গয়া গিয়া পিতৃলোকে পিণ্ডদান দিব॥
কাশী গিয়া বিশ্বেশ্বর চরন দেখিব। অজোধ্যা জাইয়া রাম দর্শন করিব॥
তারপর প্রয়াগেতে বেনিমাধব পাব। গোকুল হইয়া পরে মথুরাকে জাব॥
মথুরা দর্শনে আগে কৃতার্থ হইব। জমুনার জল দোঁহে কর পুরি খাব॥
বহু ভাগ্য থাকে তবে বৃন্দাবন পাব। তব সঙ্গে মহানন্দে দর্শন করিব॥
বনে বনে কুঞ্জে কুঞ্জে ভ্রমন করিব। মাধুকুরি ভিক্ষা করি উদর পুরিব॥
কৃপা হয় ভাগ্যোদয় জয়নগর জাব। গোবিন্দ দেখিয়া পুন বৃন্দাবন পাব॥
নিত্যসিদ্ধ স্থান সব ভ্রমন করিব। খুজি খুজি দেখি দেখি মহানন্দ হব॥
ইৎসাময় মহাশয় তথায় থাকীব। ভাগ্য থাকে তব আগে তথায় মরিব॥
এই ত বাসনা আর কারে নিবেদীব। সম্বৎসর পরে দোঁহে নৌকায় চড়িব॥···

২৭। বি ২২৫৩

৭ঁ শ্রীশ্রীরাধাকৃষ্ণ—

পরম প্রেনইণী—

দক্ষিন হইতে আসিয়ে এক চিঠি পাইয়াছি তাহার সংবাদ সকল জ্ঞাত হইলাম আমার এক চিঠি গিআছে তাহার কোন্থ সংবাদ না পাওয়াতে বরই ভাবিত আছি এক মাস হইল জবাব পাইলাম না সারিরিক কেমন আছেন বুঝিতে পারিলাম না তোমার সহিত সাক্ষাত নাইবাতে জেরূপ আছি তাহা স্থন—

তোমা বিনা অন্য কিছু ভাল নাহি লাগে। আমায় ফেলি তুমি পালাইলা আগে॥
তুমি ধ্যান তুমি জ্ঞান তুমি চিন্তামনি। তোমা বিনা আমী জেন মনিহারা ফনি॥

চঞ্চল জেমন ফনী [হয়ে] হারামনী। তোমা হারাইয়া আমী হয়েছি তেমনি ॥
মধুমাখা কথা সব আছে হৃদে গাঁথা। না স্বনে কেমনে রব সে সকল কথা ॥
কেমনে ভুলিব আমী সে সকল বানী। কর্ন জুড়াত আমার স্থনিআ সে বাসী ধ্বনী ॥
পূর্ব্বকথা সব পিয়া পরিতেছে মনে। কেমনে রাখিব প্রাণ তোমার বিহনে ॥
প্রাণ গেল প্রাণ গেল তব অদর্শনে। তোমা স্থন্য গৃহে পিয়ে রহিব কেমনে ॥
দেখা দাও পান পিয়া স্থির হক পান। আমার হৃদয়ে পাণপিয়ে তব স্থান ॥
হৃদয় ছারিয়ে পিয়ে করিলে প্রস্থান। কি দোস দেখিআ পান করিলে বর্জ্জন ॥
দোস জদি করিতাম মারিতে তখন। দিন মধ্য শতবার দিতে দর্শন ॥
ঘরে এসে পুনি পিয়ে দেখি তবানন। আমারি কারনে পিয়ে হারাইলে মান ॥
কতই জে মহাপাপ করেছি হে আমি। জে পাপে হারালাম আমী তোমা হেন সামী ॥
হে বিধী আমার হৃদয় ধন করেছে হরণ। প্রানশুন্য দেহে আর কিবা পিয়োজন ॥
সপত করিয়ে বলি বধো রে জিবন। এ ছার দেহো আমার রহে কি কারন ॥

তব স্থান হইতে প্রিয়া বিদায় হইয়া। এখানে এসেছি দুঃখের তরনী বহিয়া ॥
অন্তরে জাগিছে রূপ দিবস রজনী। কেমনে বাঁচি হে বল স্বদা শুবদনী ॥
সর্ব্বদা দংসিছে মোরে বিছেদের ফনী। প্রান বুঝি নাহি রহে এই অনুমানী ॥
ভাবিতে অভিলাস যথ পেম আলাপন। অস্থির হয়েছে স্থির নাহি মানে মন ॥
আর কত দিনে পিয়ে হইবে মিলন। মনে মনে সদা মম এই আকিঞ্চন ॥
বদন কমল কবে হেরিব নয়নে। সফল করিব দেহ প্রেম আলাপনে ॥
তোমার নিকটে পিয়ে এই সে মিনতি। নিদয় হইও না জেন অভাজন পিতি ॥
ইতি পুর্ব্বে প্রিয়ে লিখিয়েছিলে জত জাতনা তাহা দিক্ষ মাত্র মম চিত্ত অনচিত্র হয়েছি তাহা লিখিআ কী জানাব ॥
তব দুখে দুখি আমি তব সুখে সুখী। কেমনে তব অসুখে প্রানে বেচে আছি ॥
তব কষ্টে হয় মম জগত আঁধার। ধ্যান জ্ঞান তুমি মম সুখের মুলাধার ॥
তব কষ্ঠ ভাবি চিত্ত ধৈর্য্য নাহি মানে। সুস্থ সংবাদ বিহনেতে বাঁচি হে কেমনে ॥
অতএব ডাক জোগে লিখন লিখীবে। তবে সে আমার চিত্ত কিছু সুস্থ হবে ॥

শ্রীরাধাকৃষ্ণ

ধামনাম বলিয়া

জেদিন প্রিয়া হে তোমায় বিদায় দিয়াছি। মরি নাই কো প্রানে আমি কিন্তু মরে আছি॥

জে ভবনে দিবানিশী বঞ্চিলা রজনী। সে ভবন বোন তুল্য মম মোনে মানী॥
অন্তরে জাগিছে রূপ দিবস রজনী। কেমনে বাঁচি হে প্রানে স্বদা সুবদনী॥
সর্ব্বদা দংসিছে মোরে বিচ্ছেদের ফনী। প্রান বুঝি নাহি রহে এই অনুমানী॥

দেখ প্রিয়া

এ পাপ বসন্ত এলো মোরে নাসিবারে। কখিল কুহু স্বরে সত সত ঝঙ্কারে॥
এ সোময় প্রানপ্রিয়া থাকে ছিদি পরে। আমার এ নয়ন মন সদত নেহারে॥
তাহাদের ধ্বনি স্থনি বেধে পাচ বান। পাঁচ দিগে পাচ টানে কি করে পরান॥
নয়ান করয়ে ধ্যান নির্জোন পাইয়া। নাসিকা আনয়ে ঘ্যান সক্তি সঞ্চারিয়া॥

২৮। বি ৪২৮১

৺শ্রীশ্রীরাধাকৃষ্ণঃ—
৭শ্রীবনয়ারীজউ সরণং
চরন ভরসা

প্রলয় গভীর নীর তরঙ্গ রঙ্গ বরেষু॥

হে ভ্রষ্ট লম্পট শিরোমনি কপট শঠ চূড়ামনি যদি চ আমার মন অহর্নিশি তব দর্শন লালশায় লালায়িত কিন্তু অস্মদ সম্বন্ধে ভবদীয় তাদৃশ অনুরাগ লক্ষিত হয় না॥ হায় আমি অবলা অখলা সরলা কুলবালা হইয়া বিষ কুম্ভ পয়োমুখ পাশান হৃদয় ব্যক্তির করে সরল চিত্তে কায় মনো বাক্যে রূপ যৌবন মান প্রান সমুদায় সমর্পন করিয়া বড়ই মূড়ের কার্য্য করিয়াছি···আগে জানি না যে তুমি আমার নও তাহা হইলে প্রথম মিলন দিবসে বিশেষ বিবেচনা মত উচিত কার্য্য করিতে বা[ধ্য] হইতাম দেখ নায়কের মিলন বারি প্রত্যাশায় চাতকিনী নায়িকা স্বয়ং অভিষার পথ অবলম্বন করিয়া নায়ক সমীপে গমন করিলে তাহার প্রতি নায়কের কিরূপ ব্যবহার করা উচিত তৎ সমুদায় সবিস্তরে লিখিবেন আর দীনা হীনা খীনা মলীনা সহায় বিহীনা ললনার সহিত স্বয়ং সাখ্যাত নাকরিয়া অপর ব্যক্তির দ্বারা দুই তিন বার প্রকারান্তরে বঞ্চিত করা কি শুনায়কের সমুচিত কার্য্য হইয়াছে ভালই সাধু মুখ বিনিস্রিত শুললিত

পত্রটি মনঃ সংযোগে আত্যন্ত পাঠ করিয়া কর্ত্তব্যাকর্ত্তব্য বিবেচনা করিলেই আমি পরমানন্দের সহিত চির বাধিত হইব পদ এই—

ধিক রহ জীবনে যে পরাধিনী জীয়ে। তাহার অধিক ধিক পরবস হয়ে ॥ এ পাপ পরাণে বিধি এমতি লিখিল। শুধার সাগরে মোর গরল হইল ॥ অমিয়া বলিয়া যদি ডুব দিনু তায়। গরল ভরিয়া কেন উঠিল হিয়ায় ॥ সীতল বলিয়া যদি পাষাণ কৈলাম কোলে। এ দেহ অনল তাপে পাষাণ সে গলে। ছায়া দেখি জাই যদি তরুলতা বনে। জলিয়া উঠয়ে তরু লতা পাতা শনে ॥ যমুনার জলে যদি দিয়ে হাম ঝাঁপ। পরাণ জুড়াবে কি অধিক উঠে তাপ ॥ অতএব এ ছার পরাণ যাবে কিসে। নিচয় ভখিমু মুঞী এ গরল বিষে ॥ চণ্ডীদাসে বলে দৈবগতি নাহি জান। দারুন পিরিতি সেই ধরই পরাণ ॥

মহাশয়ের সহিত প্রনয় বদ্ধ না হওয়া ভাল ছিল কারণ তাহাতে আমি সানন্দিত মনে ছিলাম প্রত্যুত ষড়ঋতু এতাবৎ কাল ক্রমান্বয়ে চলিতেছে······ ··· ··· ········ও চলচিত্ত হয় নাই বস্তুত বিগত বসন্ত কাল আমার পক্ষে কাল হইয়া আসিয়াছিল তন্নিবন্ধন দিবা বিভাবরী যে কত কষ্টে অতিবাহিত করিয়াছি তাহা অন্তরাত্মাই জানেন সে সকল কথা অর্থাত্ নিদারুণ দুঃসহ দুঃখের কথা আত্মীয় স্বজন সমীপে বর্নন করিলে ক্লেশের অনেক লাঘব হইতে পারে কিন্তু অপরাপর সন্নিহিতে প্রকাশ করিলে এক গুণ দুঃখ সহস্র গুণ বৃদ্ধি হইয়া উঠে যাগ্‌গে পাগলিনীর ন্যায় অধিক বাচালতা প্রকাশ করা প্রয়োজন করেনা তবে নিজ গুণে অধিনীর প্রতি অনুগ্রহ প্রকাশিয়া অচিরে দর্শন দানে চক্ষু কর্নের বিবাদ ভঞ্জন করেণ তাহা হইলে সাতিশয় আনন্দ লাভ করত চিরবাধিতা হই জানিবেন অব্দ ১২৮৩ সাল

তাঃ ৭ মাঘ

নিঃ চম্পক লতিকা দাস্যা

মোঃ বনয়ারীবাদ

২৯। বি ৪২৮৫

৭শ্রীশ্রীহার—

সহায়—

জিবিতেস্বরি জিবন দাইনী জনীত তমু খণ্ডনেষু—

স্মরণ মনন পূজন জনানুজন—

মোর নিবেদন এই ২। হেরি আছি তব লিপি পাঠাই ……………….প্রাত প্রফুল্লীত চিত্তে ২। অবশেষ দেখিআছি জুরাইব চিত্তে ॥ ভালো বলহে বচন ২। করেছ কতেক কত কথার রচন ॥ কহ করহ চাতুরি ২। সবিশেষে বুঝা যায় বচন চাতুরি ॥ তুমি যত ধনে মোরে ২। বলহ নাহিক ক্ষতি পার বলিবারে ॥ নহে অসত্য বচন। যাহাতে করেছি আমী প্রান বিতরন ॥ আমী যথাতথা যাই। নিশি দিশি তব নাম হৃদয়ে ধেয়াই ॥ধ্রু॥ কাখিনী একথা…… ….. ……………….নিজ জন দেখী রোখে কাহে গঞ্জসী হেন বাৎ এ জনে সাজে ॥ যো তুহু চরন কমল যুগ চিন্তই তোহারি প্রেমেতে প্রেমাধীন। এক প্রাণ দুই তমু সদা যোই মানই দরশন আসে তমু খিন ॥ চান্দ বদন তুহু চকোর মোর দিঠি যোড় সদাই চাহয়ে সুধা দানং ॥ নবঘন আশে চাতক জেন রহই দ্বিজ কৃষ্ণলাল পরমানং ॥

নিবেদন দুর্ল্লব দাষ নিবেদন দুখিরাম সাহা—

পরম পূজনি শ্রীজুৎ কৃষ্টলাল বন্দপাধ্যায় মোহাপ্রশদ

মহাশয় শ্রীচরণ কমলেষু—

পত্র দেনা—জেলা বিরভুম পোষ্ট আপীশ কীরিন নাহার মো রুইপুর উক্ত মহাশএর বাটীতে পৌচে

বেআরিং পোষ্ট

৩০। বি ২৬৭ ঘ

৭ঁ শ্রীহরিঃ

৭ঁ স্বস্ত্যস্তু।—

যৌষ্মাকীনাশ্রিতেন দ্বিজকুলজনন শ্রীজগদ্দুর্ল্লভেন।
ত্বম্মান্ত প্রাণবন্ধু স্বজনজনজন শ্রীজগদ্দুর্ল্লভেন।
কিং শ্লোকঃ শ্লোকনীয়ঃ কলিতবিমলকক শ্রীজগদ্দুর্ল্লভেন।
জ্ঞেয়াবো যেন লিখ্যা লিপিরিয়মমুনা শ্রীজগদ্দুর্ল্লভেন ॥১॥

স ততানুগত হব : সর্ব্বদা নিকটে রব : অহর্নিশ মানস আমার : ।
ত মোরুপি দুঃখ বহু : হ্রীভী প্রভৃতি মুহু : শূহু মোরে বাধে অন্ধকার : ॥
ত জন্য হীন গতি ক : সাহস সহায়া লোক : কেহ নাহি দেখাইতে পথ : ।
প ঞ্জরে বদ্ধ শুক বি : গতিহীন যথাচ্ছ বি : গমনে সর্ব্বদা মনোরথ : ॥
র ত্নাকরো বটভূ প : কার্য্যে জানায় যথা কূপ : সিন্ধু নাহি দেন বিন্দুমাত্র : ।
ম হাশয়রা দয়া করি : পাণ্ডিত্য গুণ বিচারি : দেন দান জে জেমন পাত্র : ॥
শু দ্ধ গুণি গণে কৃ পা : যথার্থ বিদ্যানুরূ পা : বিচারিয়া তদাদিস্তদস্ত : ।
ভা গ্য জার হয় ভাল : দেবদ্বিজ কৃপা বল : তারে দান জীবন পর্য্যস্ত : ॥ অত্র শ্লোকঃ ॥
স্থ তি বাক্যে তুষ্ট লোক : কিন্তু তা কহিতে শোক : নিরুদ্যোগি কাপুরুষ জেবা : ।
ধ্যা নি জেন নিস্পৃহ শ্রী : রহিলে না বাঞ্ছেন শ্রী : উদ্যোগ ব্যতীত কার সেবা : ॥
ন তুবা এ প্রাণ বায়ু : ধারণে সিংহ গোমায়ু : তুল্য ইথে ন্যূনাধিক নাঞী : ।
প রম্পর সভে শ ক্ত : কেহু কারু অনুরক্ত : নহে সভে পালেন গোসাঞী : ॥
র হিলে পুষ্প সমা জঃ বাগীচায় কিবা কাজ : কেবা শিরে ধরে কে আদরে : ।
শ্রী যুক্ত গন্ধ পরা গ : কার কত অনুরা গ : স্পষ্ট হয় বেচিতে বাজারে : ॥ শ্লোকঃ ॥
ল জ্জা করি গৃহে য দি : বসি থাকে পণ্ডিতা দি : তাহার পাণ্ডিত্য কেবা লখে : ।
শ্রী যুক্ত জগতি ই ন্দ্র : স্থনি এ ধরা নরে ন্দ্র : বংশ ক্লেশ পাই শ্লেষ লেখে : ॥
জ গতি বহু প্রাপ্ত শ্রী : আছে অতুল্য রাজ শ্রী : নাহি গুণ গ্রাহি তব সম : ।
গদ গদে কন প্রান্বা য়ু : থাকুন রুগ্ন চিরায়ু : প্রতিভা বাড়ুক বাঞ্ছা মম : ॥
দু র্গম্য দুরন্ত প্র যুক্ত : গমনে আমি অসক্ত : অগ্রগামি হইয়াছে মন : ।
র্ব্ব জ্জাই প্রতিবন্ধে বা : গমনেচ্ছা রাত্রিন্দি বা : একাধারে স্থনি নানা গুণ : ॥
ভ য় লজ্জা দুই বা বু : কিন্তাকাঙ্ক্ষা করে কা বু : স্থলাঽ চলামৎপ্রেষিকা সদা : ।
বি বাদ প্রবল র বি : তুল্য দৃক শ্রুতি মেধা বি : দ্বন্দ্ব দ্বন্দ্বে ব্যাকুল সর্ব্বদা : ॥
প্রা কৃত জে অন্য রা জ : তাহে মম কিবা কাজ : একাধারে এতো গুণ কোথা : ।
ন ম্র সুশীল সদ য় : দাতা ভোক্তা সপ্রণ য় : গুণগ্রাহি আমোদী সর্ব্বথা : ॥
স্ত ক রিলাম অন্তে স কৃ : দুঃখ দায়ী যথা জ কৃ : লজ্জা পাইলে হাঁসিবে বিপক্ষ : ।
গ ণ্য গুণগ্রাহি তৃষ্ণ : অগুণগ্রাহি বিতৃ ষ্ণ : মহাশয় হইবেন সপক্ষ : ॥
তি নাক্ষরে অনুপা ম : কৃষ্ণসখ তব না ম : সর্ব্বত্রে বিজয় কৃষ্ণদাতা : ।
ক র্ম্ম কর্ত্তো কল্প ব ল্লি : অপব্যয়ে ঝল্লিফ ল্লি : নাহি প্রজাপালনেত্তে পিতা : ॥
স্থ খ্যাতি করয়ে লো ক : স্থনিয়া বিগত শো ক : সাক্ষাৎ কারণে ব্যগ্রচেতা : ।
কু মুদ গণের সো ম : একমাত্র প্রিয়ত ম : চন্দ্রতুল্যাই চন্দ্র যথা হয় : ॥

শ রণ্য কেবল ম হা : শয় সে আমার স্প্ হা : মম সম অনেকেরাশ্রয় : ॥ শ্লোক : ॥
লা ভাকাঙ্খি নহি মো রা : কেবল সাক্ষাৎ ক রা : পরিচিত হইতে অভিলাশ : ।
শ্রী ত্র যদি মহারা জা : ধিরাজ করি মোসাহি জা : আকুল পত্রে সুগ্রহ প্রকাশ : ॥
রা জকীয়ানুজ্ঞা বি ধি : পাওয়া সেই লভ্য সেব ধি : পণ্ডিতগণের ইহাই চাই : ।
সং প্রতি সাক্ষাৎ ক রা : হেতু মাত্র পত্রে ত্ব রা : বিনাহ্বানে যাইতে ডরাই : ॥
সী মা হইল মম কা জ : যদি মহারাজাধিরা জ : কৃপা পত্রী লিখেন যাইতে : ।
নি বেদিয়ে খিন্ন ঘু চি : কিন্তু এ সকল সূ চি : কটাহ ন্যায়েতে হয় করিতে : ॥
বে এত্তেলা হইতে ব রং : এত্তেলা করণে ভারং : কার্য্যসিদ্ধির্ভবিষ্যতি মম : ।
দ ক্ষ রাখেন শ্রীগুরু জী : প্রসন্ন হয়েন রাজা জী : নতুবা এ বৃথা পরিশ্রম : ॥
য দি মনোযোগ হ বে : নিকট যাইতে ত বে : পারি নারি মর্য্যাদা বিহনে : ।
তি ন অক্ষর চিকী র্ষু : নহি অন্য ধনলিপ্ সু : খ্যাতি সুনি স্পর্দ্ধা বড় মনে : ॥
শ্রাবণ ত্রয়োবিংশতি : দিবসে তৃতীয়া তি থি : বার শত আটচল্লিষ বৎসরে : ।
নিবাস নামুর গ্রাম : শ্রীজগদ্দুর্ল্লভ নাম : নিবেদয়ে এ ন্যায়ালঙ্কারে : ॥

৩১। বি ২৬৭ ঙ

৭ শ্রীহরিঃ

৭শ্রীদুর্গা

এইক্ষণে শ্রীবৃন্দাবনে : বনয়ারি বিলোকনে : বিপিনবিহারী গোলোকগামী : ।
আপনকারা জাঁর পুত্র : তাঁকে পূর্ব্বে এক পত্র : কবিতায় লিখ্যেছিলাম আমি : ॥
তাহা দেকথ্যা অনুরাগী : হয়্যা রামনাল আরোজ্ঞেগী : দ্বারা এক আজ্ঞাপত্রী দিয়া : ।
বারো সও তিন সালে : আজ্ঞা করি রামনালে : বনয়ারি নামার্থ জিজ্ঞাসিয়া : ॥
তাহাতে নব নবার্থ : সুনাইতে সে বাক্যার্থ : অনেক বিচার হইয়া পরে : ।
হৃষ্ট তুষ্ট হইয়া কৃপা : প্রকাশিয়া অনুকম্পা : আদর করিয়াছিলেন মোরে : ॥
যুগল চট্টরাজ আদি : রামজয়াচার্য্যাবধি : বিজ্ঞাতা প্রাচীন আমলা সব : ।
পরের জত বৃত্তান্ত : পত্রীয় নহে একান্ত : সময় পাইলে নিবেদিব : ॥
তাৎকালীন এক কবিতা : উভয় নাম সম্বলিতা : পৃষ্ঠে লিখি সর্পবন্ধ নাম : ।
পূর্ব্ব পরিচয় হেতু : লিখিলাম গুণসেতু : বিচারি জানিবেন গুণগ্রাম : ॥
মাঘে চতুর্ব্বিংশতি : ঘস্রে অর্দ্ধোদয় তিথি : বার সও তেতাল্লিষ বৎসরে : ।
নিবাস নামুর গ্রাম : শ্রীজগদ্দুর্ল্লভ নাম : নিবেদয়ে এ ন্যায়ালঙ্কারে : ॥

## ॥ ঘরোয়া খুঁটিনাটি ॥

( ১২১১-১২৮২ সন )

৩২। বি ৪২৯ ক

৭ শ্রীশ্রীদুর্গা

স্মরনং

শুভানুধ্যাইন শ্রীশ্রীনাথ দেবশর্ম্মণ পরমসির্ব্বাদ বিজ্ঞাপন ঞ্চাদৌ মহাসএর মোহোর্ম্মতি শ্রীশ্রী৺দ্বারা প্রার্থনা করিতেছি তাহাতে অত্তানন্দ বিশেষ অনেক দিবস হইল তথাকার মঙ্গল বাত্রা না পাইয়া উদ্বিগ্ন আছি মনুষ্য আগতে তথাকার মঙ্গল সমাচার লিখিয়ে তুষ্ট রাখিবেন আর প্রানতুল্য শ্রীযুক্ত রাধাকান্ত বন্দোপাধ্যায়ের গাএর বস্ত্র একখানি জামদানে দোলাই তদনন্তরে এক জোড়া চন্দ্রকোনা ধুতি পাঠাইয়া দিবে ইতি—তারিখ ২০ কার্ত্তিক [ ১২৩৫ ]

৩৩। বি ৪২৯ গ

সেবক শ্রীশ্রীনাথ দেবসর্ম্মন দণ্ডবৎ প্রনামা নিবেদনঞ্চাগে মহাসএর শ্রীচরন আসির্ব্বাদে এজনার সমস্ত মঙ্গল বিশেষ পরে নিবেদন মহাসএর আজ্ঞাপত্র পাইয়া সমাচার জ্ঞাতো হইলাম এখানকার বাটীর খরচের অপ্রতুল একারন মহাসএর নিকট লোক পাঠাইতে ওপস্থিত ছিলাম এতমর্দ্ধে লোক পোহছিল একারন এক্ষেনে লোক পাঠাইলাম না পুনরায় খরচের সঙ্গতি করিয়া লিখিবেন কিম্বা পাঠাইবার যুগোছ পান তবে সএক কারন টাকা পাঠাইবেন কিম্বা সমাচার পাইলের আমিহ মোকাম জাইয়া লইয়া আসিব ইহা জ্ঞাতো কারন নিবেদন করিলাম বিবেচনা মতে জাহা হয় ইতি—
[ ১২৩৫ ]

৩৪। বি ৪২৯ ঙ

শ্রীশ্রীহরি

স্মরনং

সেবক শ্রীশ্রীনাথ দেবসর্ম্মন দণ্ডবৎ প্রনামা নিবেদনঞ্চাগে
মহাসএর শ্রীচরন কৃপাতে এজনার সমস্ত মঙ্গল বিশেষ

পরে নিবেদন মহাসয় জে অবধি মোকাম কলিকাত্তা গিয়াছিলেন সে অবধি কোন সমাচার পাই নাই না পাইয়া উদ্বিগ্নি আছি মনুষ্য আগতে তথাকার মঙ্গলাদি সমাচার

লিখিতে আজ্ঞা হইবেক পরং অম্হি মোকাম নাগাদ দসই তক মোকাম সহর জাইব এখানে বাটীর খরচের অসঙ্গতি হইয়াছে এই লোক সমিভ্যারে চার পাচ সও টা[কা] পাঠাইবেন পরে আম্হি মোকাম পোহছিয়া নাগাদ আসাড় খরচ পাঠাইব আপনি নাগাদ বৈসাখের ২০বিসা তক বাটী পোহছিবেন পোহছিয়া শ্রীযুৎগোপালচন্দ্র ভায়ার জজ্ঞপবিতের দিবস নির্ন্নয় করিয়া আমাকে সমাচার লিখিবেন আম্হি সেই অনুসারে বাটী পোহছিব ইহা শ্রীচরনে নিবেদন করিলাম ইতি—

[ ১২৩৫ ]

## ৩৫। বি ৪২৯ অ

সেবক শ্রীশ্রীনাথ দেবসর্ম্মন দণ্ডবৎ প্রনামা দিবেদনঞ্চাগে মহাসএর শ্রীচরন কৃপাতে এজনার প্রানগতিক সমস্ত মঙ্গল বিশেষ মহাসএর আজ্ঞাপত্র পাইয়া সবিশেষ জ্ঞাতো হইলাম এক সও টাকা পাঠাইয়া দিতে লিখিয়াছিলেন এক্ষেনে খরচের অসঙ্গতি আর কম্মের অপ্রতুল অতএব এই লোক মারফৎ সাতান্ন টাকা পাঠাই লইতে আজ্ঞা হইবেক এখানকার সামইক মঙ্গল জানিবেন।

## ৩৬। বি ৪৬৮

৭শ্রীশ্রীকৃষ্ণ—

স্মরনং—

ভিত্তানিভৃত্ত শ্রীছিদাম কোঙর দাসস্য—

অষ্টাঙ্গ প্রনিপাতক গনেরস্তু শত কোটী দণ্ডবৎ প্রনামা বেহিত নিবেদন ঞ্চাগে আপনকার শ্রীশ্রীচরণ স্মরনং ধ্যানে এ ভিত্ত সমস্ত মঙ্গল হয় বিসেষ শ্রীশ্রীচরনে নিবেদন আপুনি আমাকে কহিঞা গিয়াছেন একজন শ্রীশ্রী৺সেবার কারন প্রবাসের জাইবার জন্যে ব্রহ্মন একজন জন্যে আমী আনন্দপুরের ব্রহ্মন একজন আছে ইহাকে কহিলাম তুমী প্রবাষ জাইবেন এহ জাইবেক মাহিনা ২ দুই টাকা চাহেন এবং জাইবেক্ক জদি আপনকার রাখা হয় তবে পত্রে জবাব লিখিবেন এবং আপুনি আগমন করিঞা আসীবেন ইহা শ্রীশ্রীচরনে নিবেদন করিলাম ইতি তারিখ ২৯ আশ্বীন—

৩৭ । বি ৪৮৭

ভৃত্য শ্রীকালীগুরু দেবশর্ম্মনঃ প্রণতীনামানশ্চ নিবেদনানি সন্তু ভবতাং শ্রীমতা-মাশীর্ব্বাদা দএ মঙ্গলম্বিশেষঃ।

পরে নিবেদন—জআর কালে জে সকল কর্ম্ম কহিআ গিআছিলেন তাহার মধ্যে কেবল বটব্যালের ধান্য পআ হইআছে জানিবেন শ্রীযুক্ত মধ্যম সরকারের ঘটিং জে পঞ্চবিংসতিয় ধান্য তাহারা দিলেনা পরে সাখুল্যাপুরের বিসয় জে কথা কহিআ গিআছিলেন তাহার মধ্যে পাঁচ টাকা শীকার করিআছে দুই একের মধ্যে হাৎ হইছে পাইলে সামা[চা]র লেখিব ধান্য নিজ গ্রামে দুই এক স্থাণে চেষ্টা করিতেছি কিন্তু স্থির হয় নাই না পাইলে খাতিজামা হয় না অদ্য সন্ধায় কহিলেন আমি নিজে উচকরন জাইআ তমস্থক লেখিআ দিআ টাকা আনিআ দিছি এই কথা কহিলেন ইহাতে জদ্য-বস্যাৎ টাকা হাৎ না হয় তবে আমি কি প্রকার করি তাহা বি[ব]রন লেখিবেন তদনু-রুপ কর্ম্ম করিব গৃহাছাদন হইআছে জানিবেন আর লবন ও কলাই পাঠাআছিলেন তাহা পোহোছিআছে বড়ির আন্দাজ মাফিক তআর হইআছে গুড় পেছে দেখা গিআছে কাষ্ট কাটার কারন ছুতার লাগানো হয় নাই দালান পুখুরের তেঁতুল গাচ কাটাইব কি না বিস্তার করিআ লেখিবেন শ্রীমতি কর্ত্তাঠাকুরানি কিরুপ আছেন বিস্তারিৎ লেখিতে আজ্ঞা হইবেক শ্রীযুক্ত গঁগোপাধ্যায় মহাসয় জাইতেছিলেন অদ্য তিন দিবষ কাল এ মোকামে আছেন বাটিতে আর কেহু লোক নাই আমার ব্যামোহ হয় এমতে বাটীতে রাখিআচি তথা জাইতে হয় লেখিবেন পাঠাইআ দিব গ্রামস্থ জে সকল আত্মী[য়] লোক সকলেই তত্তাবধারন করিছেন হরিভজন সরকার ও গঙ্গানারান বটব্যাল ইহারা কহিলেন সাঃ উচকরণের রামচন্দ্র চৌধরির পায় জত টাকা লইতে হয় আমাদিগ্‌গের মাৎবরিতে তমস্থক লেখিআ দিআ নায়গা আমি আপনকার অনুমতি ব্যেতিরেকে জাইতে পারি নাই অভিপ্রায় হয় জাইআ টাকা আনিব এ সকল খরচ পত্রের বিষয় টাকা নহিলে কোন কর্ম্ম হইতে পারে না আমরা বাটির সকলেই শারিরিক ভাল আছি তাহাতে ভাবিৎ নহিবেন ইহা শ্রীচরণে নিবেদন করিল ইতি—তারিখ ৬ শ্রাবণ রজস্যাং—

পালাইয়াছে ইহাই ষুনিয়া জদেষ্ট খেদিত হইয়াছিলাম এক্ষণে তোমার পত্রের সমাচার ষুনিয়া আনন্দীত হইলাম আমী অদ্য জাইতেছিলাম তাহারা বাটীতে কেহ নাই তাহাতেই জাইতে পারিলাম না দুই চারি মধ্যে নিকট [পৌ]ছিব যায় সকল কহিব এবং ষুনিব শ্রীযুত ভবানি রায় কাটোয়াঁ গিয়াছেণ তাহাকে সেইখাণে কহিয়া থামাইয়া রাখিবে না থামাইতে পার তবে করারদাদ করিবে নতুবা রায় মহাশয় এখাণে আইসে জদেষ্ট উত্তেজনা করিবেক ইহা জানিয়া জাহাতে ভাল হয় তাহা করিবে ইহা জ্ঞায়াম মিতি—তারি—১৫ জৈষ্টী—

শ্রীবদণচন্দ্র দেবষ্য—

শ্রীমদ্রাধারমন গোবিন্দচরণ পরায়ণ [শ্রীল]শ্রীনৃসিংনাথ চৌধুরি দাদা চিরজীবিতেষু—

পত্র দেনা—মোকাম—কাটোয়াঁ—

শ্রীবদনচন্দ্র সার্ম্মার আসীর্বাদ পত্রে জ্ঞাত্তো হইয়া জবাব লিখিবেণ ইতি

৭৪।০

## ১০৩। বি ১৬৬২

৭শ্রীশ্রীহরি—

ওঁ দুর্গা— সহায়—

পরম পুজনিয় শ্রীযুত নায়ালঙ্কার মহাসয় শ্রীচরণ কমলেষু—

শ্রীশ্রীরাম শর্ম্মার—বহু সত প্রণতি পূর্ব্বক নিবেদন—

শ্রীযুত ভট্টাচার্য্য দাদা মহাশএর আয়ু পীড়া উপনিত সিগ্র ৺তির জাত্রা করানো উচিত এখাণে বেহারা নাই মহাশয় বিহিত যোগজোগ করিয়া উর্দ্ধানপুর তক জাউনের কেরাআ স্থির করিয়া জত্তো সিগ্র পারেন ৪ জণ বেহারা পাঠাইবেণ কেরাআ আমি দিব মহাশয় অধিক যোগজোগ করিবেণ শ্রীচরণে নিবেদণ ইতি তারিখ—৯ চৈত—

## ১০৪। বি ৪৫৩৯

বিরভম (?) থাক্যা আইল বরগি বর্দ্ধমানে থানা
বর্দ্ধমান ছাড়িয়া হুগুলি আইল কথ জনা।
ফজুদর সে ছুমান পলায় আর পলায় ফরাস
এনসাল ওলোন্দা[জ] প[লায়] পাইয়া তরাস।
কলিকাতায় ঙিঙ্গিরাজ পলায় আর পলায় খাস
বরগিরে দেখিয়া তারা না করে বিশ্বাস।

হুগুলির ফৌজে আস্যা ব……অছা কামানি
মির হবির সনে বর্গি করিছে মেলানি।
কেহ বলে নৈতন ফজুদর আসিছে মোর দেসে
মিলন করিতে কেহ জায় তার পাসে।
কানানি দিয়া হুগুলির ফৌজে আগ্যে বর্গির পাল
বর্গি দেখ্যা লোক জত কাপে হানে হাল।
বর্গি সকল জখন আস্যা হবে এগস্তর
কাঙ্গাল গরিব মার‍্যা ঘুচাবে লুটিবে সহর।
॥ ইহার পর লিখিতে হবে ॥
কাটয়াতে পার হঞা আইল হুগুলি সহর
বর্গি দেখিতে চলিল জত নগরের নাগর ॥
জসোর জায় বর্গি…………

১০৫। বি ৫১:৩

শ্রীশ্রীগদাধর প্রাণনাথ—

গৌরবিধুর্জয়তি—

ভৃত্যাভাস শ্রীবৃন্দাবন বিহারি দাসস্য ভূমৌ নিপত্য দণ্ডবৎ প্রণতীনামানঞ্চং নিবেদনঞ্চ। শ্রীচরণ কৃপাতে এ জনের সমস্ত মঙ্গল বিশেষঃ। আজ্ঞা পত্রী পাইয়া শিরোধার্য্য করিয়া সাবধানে জ্ঞাত হইলাঙ আপনে নিরুদ্বেগে পার হইয়াছেন এ সম্বাদ পাইয়া নিশ্চিন্ত হইলাঙ বর্গীর সম্বাদ সম্প্রতি নিষ্কর্ষ লেখা জায় না চৈত্রের পর নিশ্চয় সম্বাদ লিখিব সেখানকার মঙ্গলাদি সর্ব্বদা লিখিতে আজ্ঞা হইবেক শ্রীশ্রী৺কারণ আবীর ও ফুলেল ও ২ দুই টাকা খরচ পাঠাই পৌচিবেক নিবেদন মিতি তা—১৫ ফাগুন—

পুনশ্চ—

শ্রীশ্রীভূগর্ভ গোস্বামীর স্বাক্ষর দশম পাঠাইবেন তবে লেখা হবেক নতুবা লেখা আটক হইল অবশ্য অবশ্য পাঠাইবেন শ্রীচৈতন্যচরিতামৃত শ্লোকে টীকা করিয়াছেন আমাকে দেখাইলেন না বক্রী শ্লোকের টীকা করিয়া পাঠাইবেণ ইতি

নিবেদন পত্রে অবধান হইবেক সর্ব্বদা শ্রীচরণ ধ্যানে কাল কাটিতেছি নিবেদনমিতি

ইং ভৃত্য শ্রীনন্তরাম শর্ম্ম শ্রীব্রজানন্দ শর্ম্মণোশ্চ প্রণতীনামানঞ্চং নিবেদনঞ্চ এখানকার সমাচার মুল পত্রে গোচর হইবেক ভৃত্যপ্রতি কৃপা দৃষ্টি করিবেন নিবেদন মিতি—

ইং ভৃত্যাভাস শ্রীগঙ্গারাম শর্ম্মণঃ প্রণতী নামানস্যাং নিবেদনঞ্চ শ্রীচরণ কৃপাতে এ ভৃত্যের সমস্ত মঙ্গল—

ইং ভৃত্য শ্রীআনন্দিরাম দাসস্য দণ্ডবৎ প্রণতী নামানঞ্চঃ সমাচার মূল পত্রে গোচর হইবেক ভৃত্যপ্রতি কৃপা করিবেন নিবেদনমিতি—

ইং ভৃত্য শ্রীউদয়রাম শর্ম্মণঃ প্রণামা নিবেদনঞ্চ বিশেষঃ। মূল পত্রে অবধান হবেক সদা মঙ্গলাদি লেখিতে আজ্ঞা হবেক বড়নগরের বিদায় হস্তবশ হয় নাহি পশ্চাৎ পাঠাইব নিবেদন মিতি—

ইং পরম পূজনীয় শ্রীযুত পুরুষোত্তম বিদ্যালঙ্কার মহাশয় চরণেষু ভৃত্য শ্রীবৃন্দাবন বিহারি দাসস্য প্রণতীনামানস্যাং নিবেদনঞ্চ সমাচার মূল পত্রে জ্ঞাত হইবেন আপনে শ্রীভাগবত অধ্যয়ন করিতেছেন ইহাতে বড়ই আনন্দ পাইলাঙ সর্ব্বদা ব্যবসায় করিবেণ নিবেদন মিতি—

১০৬। বি ৫১৬৫

/৭ শ্রীশ্রীহরি—

স্মরণং—

ভিতাহুভিত্ত তদভিত্ত শ্রীবৈকুণ্ট মণ্ডল অট্যাঙ্গ প্রনিপাত ভূমীগত কোটী সত দণ্ডবৎ প্রনামা বহুব নিবেদন ঞ্চাগে মহাসএর শ্রীচরণ কৃপা তক এ ভিত্ত কাইক মঙ্গল বিশেষ নিবেদন আপনকার পত্র পাইআ সিড়োধাজ্য করিলাম বাতার কারণ লিখিআ ছিলেন কীন্তু আমারা কেহ বাটিতে না থাকা হেতু বাতা তথায় ছিল না কীন্তু জে লোক পাঠাইআছিলেন তাহারা বাঁস ৪টা লইআ গিআছে পোহুছে থাকীবেক এবং জ দফে বাতার দূরকার আর থাকে তবে এই লোক মারফতে সংবাদ লিখিবেন আর মৎ[স্ত] কারণ লিখিআছিলেন কীন্তু আমারা বাটিতে না থাকা হেতু পাঠাইতে পারিলাম না এথায় এই লোক মারফতে সাল পত্র ২০০ দুই সও পাঠাই পোহুছিবেক আর আমী জঙ্গল হইতে অদ্য সপ্রাতে বাটি পোহুছিআছি আর তাহা মর্দ্ধম খুড়া মহাশয় বাটিতে নাই আর ছয়ালদের টিকা হইআ মুন্দররূপ আরামে আছে আর আর তথাকার সমস্ত মঙ্গল আপনকার কুসল আদী সংবাদ লিখিতে আজ্ঞা হইবেক ইহা শ্রীচরণে নিবেদন করিলাম ইতি সন ১২৫৫।—তারিখ—৬ চোইত্রি রাত্রি—

অখিল ভুবন হত্রা দুগতি ত্তান কত্রা শ্রীল্যয় শ্রীযুত ইষ্ট দেবতা ঠাকুর জিউ ..শ্রীচরণ কোমলেষু—

মোং—চাতলা—

১০৭। বি ৫১৬৭

শ্রীকৃষ্ণাভ্যাং নমঃ।—

মহাকাল ভৈরব পূজা করিয়া একুষটি মরিচা দিয়া গঙ্গা জল দিয়া বাটিয়া সেবন করিবেন সাত দিবস হবিস্যি এবং ঔষধ ধারণ করিবেন আর তৈল মাখিবেন না কাঁচার ডাল খাইবে না মিষ্টাদি খাইবে না আর লেসা মাত্রেক করিবে না প্রতি আমবস্তায় পূজা করিবেন আর খাবার দ্রবাদি গরম করিয়া খাইবেন॥—দুগ্ধ ঘৃতাদি গরম করিয়া খাইবেন॥—দধি খাইবেন॥—

১০৮। বি ৫১৬৮

৭ঁ শ্রীশ্রীহরি—

শরণং—

পরমানন্দদায়ক শ্রীযুত গুরুদাস কবীরাজ বাবাজী মধুর চরিত্রেষু সপ্রেমালিঙ্গন পূর্ব্বক পরম শুভাসির্ব্বাদ—

বিজ্ঞাপনঞ্চাদৌ বাটির মঙ্গল সর্ব্বদা বাসনা করিতেছি তাহাতে অত্র মঙ্গল বিশেষ সরপী গ্রামের শ্রীরায় আমার শিষ্য ইহ বড় কাহিল হয়াছেন ইহা ব্যাধি গৃহীনি এবং জর আছে ফুলেছেন কাশীর আবাশ আছে আপনি এখানকে আসিবেন আমার দিব্য এক রোজ কারণ আসিবা ইশে একটি আমার বড় প্রয়া···ইহা বুঝিঞা জে বিহিত হয় তাহা করিবেন অদ্যপি অসংগতিক্রমে আসিতে না পায় তবে ঔসাদি············ ·· ধীকবিজ্ঞয় মিতি তাং—১৫ জৈষ্টী—

পুনশ্চ লিখি এখানে আসিবা তাহার রাহা খরচ একন পাইবে ভাল করিলে বিদায় ভাল মত করিবে লোক পাইয়া যাহাতে ভাল হয় তাহা করিতে হহে—ইতি—

১০৯। ত ১

শ্রীশ্রী···

প্রতুল···

আজ্ঞাকারি শ্রীগোবিন্দ চন্দ্র দাশ দেবস্য—

প্রণামা সত শহস্র নিবেদনঞ্চ বিশেষঃ—

নিবেদন এখানকার সমাচার শ্রীমতি ত্রিপুরার গায়েতে পুর্ব্বে জেমত ছিল তাহা এক্ষেনে শেহওয়া সকল গায়েতে অতিশয় হইয়াছে জানিবেন আর অদ্যাপি ডাকটর

মজকুর সকল বিশয় দেখিয়া গীয়াছেন তাহার মারফতে সকল বিশয় জ্ঞেতো হইবেন আর মশলার বিশয় মহাশয় কী ঠারিয়াছেন তাহা এখানে কীছুই জানিতে পারি নাই এখানে ডাকটর কহে জে আমার মশলা অনেক রকম খরিদ আছে জদি তোমাদের মতামত হয় তবে আমি মশলা দিতে পারি নতুবা তোমরা আমার কাছে ফরদ লইয়া আপনারা বাজার তাদাকর করিয়া মশলা খরিদ করিয়া আনুন এক্ষোন আর দিন নাই সনিবার নাগাইদ মুখ ধয়ান জাইবেক এতে করে মহাশয়ের জেমন মতামত হয় বিবচনা করিবেন কিন্তু সকলে কহে জে ডাকটর মজকুরের জে মষলা আছে শে অতি খারাব আর ওই সকল মশলা খাওাইলে আকের ভালো হইবে না জানিবেন আর আমী ওই ডাকটর মজকুরের নিকট এক ফরদ করিয়া লইয়াছি তাহা পরে শেখানে জনেক বজলেকে দেখাইয়া জেমত বিবচনা ভালো হয় তাহা করিবেন জত্তপী মশলা খরিদ বাজারে হয় তবে এই লোককে অত্য পাঠাইবেন আমি জাইয়ে মশলা খরিদ করিবো আর ৴১ শের সাগু দানা পাঠাইবেন ৴১ শের মিছারি পাঠাইবেন আর ভাববার কারণ কেদেরাখানা আর কাগজ দুইটা এই সকল অবস্য অবস্য পাঠাইবেন ইহা নিবেদন ইতি—৩ চৈত্র—সন ১২৩৮।—

মহামহিম শ্রীযুত আনন্দ চন্দ্র ঘোষজা মহাশয় চরণেষু—

মোং—রামকৃষ্ণপুর—

নিবেদন পত্র শ্রীগোবিন্দচন্দ্র সরকার—

১১০। অ ৩

দণ্ডবৎ প্রণামা ক্রোটী সতং নিবেদনঞ্চ আদৌ—

মহাসএর শ্রীচরণ কৃপাতে এ জনার প্রাণগতীক সমস্ত মঙ্গল বিশেষ পরে নিবেদন আমার পৌত্ত ও শ্রীযুত গুরুপ্রসাদ সিংহ বাবাজী সরিরাক্রমে জ্যোষ্ঠী মাহার ২ রোজ হইতে কাহিল আছেন আজি নাং আরাম হন নাঞী আপুনি দেবানুগ্রহ মনুস্য আপুনী দেব স্থলে দেবাশ্চনা করিলে আরাম হইতে পারেন আপুনি অনুগ্রহ পুর্ব্বক শ্রীশ্রীগোপাল স্থলে তুলসী চড়াঞ করিবেন শ্রীগুরু প্র[সাদ] সীংহের নামে গোত্ত বসিষ্ঠ ওচ্চারণ করিআ পাপ ক্ষয় করিআ দীলে আরাম হইবেন আর ওহার মাতা ঠাকুরাণির নামে শ্রীমতী মগ্ন রাই এর নামে ১০৮ এক সও আট বাবাজীর নামে ১০৮ এক সও আট একুনে দুই সও সোল তুলি চারি দিবসে চড়ায় করিবেন মহাসএর আমীহ চরন দরসন পছছাত্ত করিব গা আমীহ কেবল মহাসএর চরণ

আশ্চিত লোক মহাসএর শ্রীচরণে নিবেদন করিল ইতি সন ১২৪৩ সাল তারিখ ২৯ আসাঢ়—

পরম পূজনীয় শ্রীযুক্ত চন্দমোহন দেবসর্ম্মা মহাসয় শ্রীচরণ কোমলেষু— পত্রদেনা মোকাম বদ্দীনাথপুর হইতে রঅনা মোকাম ভাণ্ডীরবন—

১১১। হ ১৬

শ্রীকালী— শ্রীশ্রীসীর্দ্ধদাতা— শ্রীনারায়ণ হরি—
পদভরশা— গণপতি— সরণং—

একটী স্ত্রিলোক বয়ক্রম আন্দাজী ৪০।৪২ বৎস্যর হইবেক ঐ ব্যক্তীর ইতপূর্ব্ব ৫।৭ বৎস্বর হইবেক মধ্যে ২ পেট বেদনা করিয়া অত্যান্ত্রীক কাতর হইতেন তৎকালে সোমরাজ ইত্যাদী তিক্ত রশ এবং বৈদ্যকের দুই এক রকম মূষ্টী জোগ য়োষদীয় দ্বারা নিবিত্তী হইত অর্ম্ম ইত্যাদী জাহা ভক্ষন করিতেন তাহা অম্বল হইয়া উঠিয়া জাইত কৃমি দুই চারিটা উর্দ্দ অধো হইয়া নির্গত হইত এবং সময়ে ২ ভাল থাকিতেন ও স্ববল থাকিতেন তদপরে অদ্য তিন বৎস্বর হইল ঐ রোগীর মুখের মধ্যে তালুর নিকটে দন্তের গোঁড়া ছারা আন্দাজী দুই অঙ্গলী তফাতে একটি মধ্যমাকৃতি বড়ির ন্যায় মাংষ বিদ্ধী হইয়া বোলতার চাক জেরূপ লাগীয়া থাকে সেইরূপ এক সুতা গোড়াটী দৃষ্ট হয় তদ্বারায় মধ্যে ২ প্রায় প্রত্যহ এক ছটাক অর্দ্ধ ছটাক করিয়া ৩।৪ দফা দিবা রাত্রে রক্ত পরিত ক্রমষ সমএ ২ অর্দ্ধ পোওাও পরিত এবং মধ্যে ২ ভাল থাকীতেন সংপ্রাতিক এক বৎস্বর হইল সেই মাংষ বৃদ্ধীর গোড়া দিয়া মধ্যে ২ দিবসে দুই চারি বার অর্দ্ধ পোওা এক এক সমএ এক পোওা করিয়া রক্ত পরে জৎকালে রক্ত পরে তৎকালে ঐ বৃদ্ধী মাংষ ঝুলীয়া পরে জখন না পরে ঐ বৃদ্ধী মাংষ তালুতে সুস্ক হইয়া লাগায়া থাকে তাহার কোন স্থান হইতে রক্ত পরে তাহা দৃষ্ট হয় না ঐ রক্ত ভুমে পরিবামাত্র জমিয়া জায় তাহার গন্ধ মৎস্যর ন্যায় আষ্টা বিবচনা হয় জৎকালে ঐ রক্ত পরে তাহার পূর্ব্ব হইতে বক্ষস্থলে কলীজা এবং পেট বেদনা করে এবং ঐ রক্ত ধরিয়া গেলেও কলীজার এমত বেদনা হয় জে রোগী আহার নিদ্রা রহিত হইয়া কি পর্যান্ত কাতর হয়েন তাহা বলা জায় না অগ্নীর উদ্দীপন কীছুই নাই সমস্ত দ্রব্যতেই অরোচি কিবল দুগ্ধ এক সের আন্দাজ ভক্ষন হয় অর্ম্ম অর্দ্ধ ছটাক চাল্যের আহার করেন তাহাও কোন ২ দিবস...কবিরাজ মহাসয়রা কহেন জে সন্ধার পূর্ব্ব পীত্য জন্য কিঞ্চীত জ্বর বেগ হইয়া এক প্রহর দষ ঘড়ি ভোগ করেন আর ঐ পেট না নিবিত্তী পাইলে অনেক আরগ্য হএন এবং ক্রমে ২ আহার

বিন্দী হয় মধ্যে এখানকার বৈদ্য মহাসয়রা রক্ত পীত্যর পীড়া বিবচনা করিয়া কুষ্মাণ্ড খণ্ড প্রস্তুত করিয়া দিয়া ছিলেন তাহাতে দুই তিন মাহ ভাল ছিলেন সংপ্রীতি ঐ সমস্ত গুলী উপস্থীত হইয়াছে অতএব নিবেদন অনুগ্রহ পূর্ব্বক ইহার জে অষুদী করা আপনকার অভিপ্রায় হয় ব্যাবস্থা দিবেন এবং আযু কোন মুষ্টী জোগ দ্বারা ভাল থাকেন তাহাও অনুগ্রহ প্রকাশীয়া লিখিয়া দিলে অত্যান্ত বাধিত হই আর ঐ পীড়ার নাম কী তাহা কহিয়া দিবেন নিবেদণ ইতি।—

১১২। হ ১৭

৭ঁ শ্রীশ্রীকালী—

স্বরণং—

দির্ঘজিবেষু—

পরমষুভাসীর্ব্বাদ বিজ্ঞাপনঞ্চাদৌ বাবাজী তোমাদিগের মঙ্গল সদা শ্রীশ্রী৺ স্থানে নিয়ত প্রার্থনা করিতেছী তাহাতে অ[ত্র] ষুভ বিসেষঃ॥ পরে ৩।৪ দফা পত্র পাঠাইতে উদত্ত ছীলাম কিন্তু লোক অভাবে পাঠাইতে পারি নাই এক্ষণে আমী সারিক বিপরিত এক গালে দেদের আকীতি এক বেদনা উপস্থীত হইআছে তাহাতে বর উদবিগ্ন আছী অতএব তোমাকে লেখী আমার অনেক ধান্য বাড়ি দেআ হইআছীল দু বৎশ্যর জন্য সকল আদায় হয় নাই এ জন্য শ্রীগীরিস চন্দ্র রায় মহাসয় ও শ্রীঅম্বীকা চরণ রায় মহাসয় আমাকে কহীলেণ জে তোমার ভাতস পুত্র দীগে এখানে আনহ এখানে আইলে সকল ধান্য ঐ টাকা আদায় করিএ দিব অতএব তোমাকে লেখী তুমী পত্র পাঠ মাত্র সীতল নার্থ চট্টো-পাধ্যায়কে সমীভ্যার লইআ আসীবেণ শ্রীমতি ছোট বধু মাতা কড়ই এর বাটীতে আছেন তাহা জানীবে আর পুস্ত দানা ও খদীর কীছু সমীভ্যার লইআ আসীবে জদপী এক্ষণে না আসা হয় তবে নাং ১২।১৪ চৈত্রী আসীবেণ আর অধিক লেখা বাহাল্য এখানকার মঙ্গল তথাকার মঙ্গল আদী সংবাদ লেখীআ সন্তোষ রাখাবা॥ ইতি সন ১২৭২ সাল তারিখ ৪ ফালগুণ

আসীর্ব্বাদ পত্র শ্রীমত্যা ত্রিপুরাসুন্দরি দেব্ব্যা—

সাং—কড়ই—

পুঃ লিখি তুমী আইলে আমার গালের বেদনা নিবিস্তক সন্তাণ করিতে হইবেক আসীবার তাছল্য কদাচীত করিবা না আমী আসা পথ চাহীআ থাকীলাম তুমী সৎ বিবচক মনিস্ব অধিক লেখা বাহাল্য ইতি—

১১৩। শ ৫

সন ১২৪০ সাল—
মাহা শ্রাবণ—

১০ শ্রাবণ—
রামকুমার কলুর বাটীতে—
সিদ কাটিয়া সর্ব্বস্ব লয়—
১১ রোজ—
মানিক চৌধুরীর বাটীতে—
সিঁদ কাটে—
১২ রোজ—
১৩ রোজ—
পিতাম্বর কামারের—
কুলুপ ভাঁগিয়া লয়—

১১৪। শ ৬

শ্রীহরিঃ—

সেবক শ্রীসৃষ্টিধর দেবশর্ম্মণো নতিনিবেদন মিদং বিশেষঃ—

আমিহ আপনাদের আপকার করিয়া সহর গিয়াছিলাম তাহাতে বীজাতীয় ব্যামোহ পাইতেছি ইহা জ্ঞাত হইবেন এবং আপনাদের বাটীর সমাচার অনেক দিব[স] পাই নাই তাহা লিখিতে আজ্ঞা হইবেক এক্ষণে আমার মাতুলের শ্রাদ্ধ উপস্থিৎ আমার জে গাড়ুটি আছে তাহা আমিহ দাতব্য হইআছি তাহা নিবেন এবং আমার জে জে দ্রব্য আছে তাহা এক্ষণে দিয়ে পাঠাইবেন ইতি—এবং জাহা দেনা আছে তাহা আরোগ্য হই[আ] জাইআ দিয়া পরিসোধ করিব ইতি শ্রীচরণে জ্ঞাত কারণ লিখিলাম ইতি তাং ২ ভাদ্র—

গাড়ু———১
কাঁসার বাটী—১
নেপ ——— ১
বালিস———১
নআর সড়ার (?) ভাওা
ভিতে হণ্ডি———১
চাচল ——— ১

এই ৬ খান দ্রব্য—

॥ শ্রাদ্ধ ॥

( ১১৯১-১২৮০ সন )

১১৫ । বি ২৭৯

শ্রীরামঃ

শরণম্—

সংসারাম্ভোধিবারান্তবিমলযতবান্নামতারামবারান্ তস্যা ভাষা তবাঙ্গান্তদতিনিপুণতা নাবিকাম্মত্যুপরাম্। উক্ত্বা নৈপুণ্য যুক্তামৃত মম জননী ত্রৈপক্ষিকী তৎকৃতিঃ স্যাত্যা কুম্ভোনবিংশে বিধুসুতদিবসে স্বেষ্টসৌধে মদীয়ে ॥

[ ১থ স্মৃত্যাদ্যশেষশাস্ত্রাধ্যাপনাজনিতযশঃ প্রকাশীকৃতাশামণ্ডল—

শ্রীল শ্রীরমাকান্ত সার্ব্বভৌম চরণাঃ।

দিঘাপতিয়া রাজধান্যাশ্চলিতেয়ং পত্রী যাস্যতি আমহাট্যাখ্যা গ্রামে—

১১৬। বি ২৮০

শ্রীহরিঃ।

রাধাগোবিন্দ গোস্বামি।—

৭শ্রীশ্রীকৃষ্ণ।—

দীন শ্রীকৃষ্ণচন্দ্র শর্ম্মা।

সাময়িকং নিবেদয়তি :।

জহ্নোঃ কন্যেয়মস্যাং ম্রিয়ইতিধিষণা সঙ্গতো মেবিমুক্তঃ শৌরেস্তাতঃ পদং তদ্বিবুধবুধবরৈর্বাঞ্ছিতং নিত্যমাপ। তস্যাদ্যং ভাবিকৃত্যং সহসি রসমিতে বাসরে ভার্গবাহে হে ধীরা জীবদেশ্যা মম সদনগতাঃ পূরণীয়ং ভবস্তিঃ।

[১থ অশেষ শাস্ত্রাধ্যাপক শ্রীযুক্ত ত্রৈলোক্য চন্দ্র ন্যায়ভূষণ—

ভট্টাচার্য্য মহাশয় জীবতুল্যেষু—

হিতমপুরাচ্চলিতা পত্রী—

গোয়ালপাড়া গ্রামে দেয়া—

১১

১১৭। বি ৫৫৫

শ্রীদুর্গা—

জয়তি—

শ্রীহলধর শর্ম্মনো নমস্কারা নিবেদন মিদং—

১৪ পৌষ বুধবার আমার ৺ঠাকুর মহাসয়ের সাম্বৎসরিক কৃত্য হইবেক মহাশয়রা শাত্রাগাছির বাটী আগমন পূর্ব্বক ক্রিয়া সম্পন্ন করিবেন পত্র দ্বারা নিমন্ত্রন করিলাম ইতি তাং ১৩ পৌষ—

১১৮। বি ৮৯৫

৭ শ্রীশ্রীরাম—

স্মরণং—

পরম পুজনিয় শ্রীযুত নও ভট্টাচায্য ঠাকুর পুত্র মহাশয় চরণেষু—

সেবক শ্রীরঘুনাথ দাশস্য প্রনামা বহবো নিবেদনঞ্চ আগে মহাশএর আশীর্ব্বাদে এ সেবকের প্রাণগতিক মঙ্গল হয় বিশেষঃ ১০ পৌষ রবিবার দিবষ আমার পীতা ঠাকুরের শ্র্যার্দ্ধ আমার পুরহিত শ্রীযুত মধ্যম ভট্টাচার্য্য মহাশয় তাহাকে আশীতে পত্র লিখিতেছী তিহো বাড়িতে থাকেন তাহাকে অচ্ছই আশীতে কহিবেন বাড়িতে না থাকেন তাহাঁর তরফ জনেক ব্রাহ্মণকে পাঠাইবেন এখানের ক্রীয়া করাইয়া জায় ইহা নিবেদন করিলাম ইতি ৯ পৌষ

পত্রের দোষ না লইবেন

[ সন ১২০১ সাল ]

১১৯ । বি ৯০০

শ্রীশ্রীকৃষ্ণ—

চরণ স্বহায়—

পরম পুজনিয় শ্রীযুত নগু ভট্টাচায্য মহাসয় শ্রীচরনেষু—

গুরুপ্রসাদ

সেবক শ্রীবাবুরাম দাষ কুণ্ডস্য ও শ্রীঅকীঞ্চন মিত্রা ও শ্রীপ্রভুরাম কুণ্ড ও শ্রীসষ্টীরাম দেয্য প্রনামা সহস্র নিবেদনঞ্চাগে মহাসএর চরনাসীর্ব্বাদে এ সেবকদিগের মঙ্গল হয় বিশেষঃ মহাসএর আজ্ঞা পত্র পাইয়া সমাচার জ্ঞাতো হইলাম এখানে অদ্য শ্রীমানিক সরকারের ৺প্রভুর শ্রার্দ্ধের জলদান শ্রীযুত মু[খ]পাধ্যা মারফত পাঠাই লইবেন পরে টাকাটীর বিসয় লিখিয়াছীলেন দুই চারি রোজ বাদে পাঠাইব এহা শ্রীচরণে নিবেদন করিলাম ইতি তাং ২৭ ফাগুণ [১১৯২ সাল]

যে করার অতএব পত্রে দোষ
মাপ আজ্ঞা হইবেক ইতি—

১২০ । বি ৯১১

শ্রীশ্রীরাম—

সরনং ।—

সেবক শ্রীজানকীরাম দাস মিত্র ও শ্রীপ্রীতরাম দাষ মিত্র ও শ্রীদেবনাথ দাস মিত্র ও শ্রীরামকান্ত দাস মিত্র ও শ্রীরাধাকৃষ্ণ দাস মিত্র ও শ্রীরামলোচন দাস মিত্র ও শ্রীস্থষ্টীধর দাস মিত্রস্য প্রণামা সত কোটী নি[বেদনঞ্চ] আগে মহাসয়ের দির্গের শ্রীশ্রীঠাকুর মহাসয়ের পাদপদ্ম যুভানুধ্যান…এ সেবক দির্গের সমস্ত মঙ্গল বিশেষ শ্রীশ্রী৺ অন্তধ্যান হইয়াছেণ যুনিঞ্যা অস্থির হইলাম আপনাদির্গের জাওনের সঙ্গতি হইল না এ কারণ শ্রীযুত মহাসয়কে পাঠাই ক্রীয়ার খেজমত করিবে ক্রীয়ার খরচ এক দফা শ্রীগোরাচান্দ ঘোষ মারফত পাঠাইয়াছি পৌওছিয়া থাকীবেক । অদ্য এক দফা পাঠাই চালান মাফিক দাখিল করিয়া লইতে আজ্ঞা হইবেক । এবং দানের দফা জে পাঠাই পোঙছিবেক । ইহা নিবেদন করিলাম—ইতি—২০ আশ্বীন ।—

[ সন ১১৯১ সাল ]

১২১। বি। ১০০৮

৭ শ্রীশ্রীদুর্গা—

শরণং—

ভাগ্যহিন শ্রীরামকেশব দেবসর্ম্মা সময় উচিত নিবেদন মিদং আমার পীতা ঠাকুর মহাসএর ৫ শ্রাবণ তারিখে শ্রী৺স্বরন পুর্ব্বক ৺প্রাপ্তী হইআছে ১৪ শ্রাবণ মঙ্গলবার খেউর ১৫ রোজ আদ্য শ্রাদ্ধ হইবেক অতএব আপনকারা গৌলগ্রামের বাটীতে সুভাগমন করিয়া ক্রীয়া সমাধান করিবেন পত্র দ্বারায় নিমন্তণ্য করিলাম—ইতি সন ১২৬৯।

[১থ সময়োচিত নিবেদন মিদং বর্ত্তমান বর্ষীয় শ্রাবণস্য পঞ্চম দিনে ৺মম তাত ঠাকুর মহাশয় শ্রীশ্রী৺ পদাম্বুজে চিত্রার্পণ পূর্ব্বক তদীয়ালয়ং প্রাপ্তি হইয়াছেন তৎ ক্ষেউর চতুর্দ্দশ বাসরে ধরাত্মজ বারে পঞ্চদশে আদ্য ক্রিয়া ভাবী মমালয়ে ভবস্তা শুভ গমনান্তর ক্রিয়া সম্পদণীয়ং নিমন্ত্রিত পত্রমিতি সন ১২৬৯ শাল—

১২২। বি ১০০৯

৭ শ্রীদুর্গা—

সন ১২৬৯ সাল—

৺মাতাঠাকুরানির শ্রাদ্ধের জায়—

ভাতি তণ্ডুল—।৴০ সলি
কলাই—১৬ কাঠা
লবণ—।৵০
তৈইল—।০
পাকের মসলা দিগর—৵০
সুপারি পান—৵০
তরকারি—॥০
বস্ত্র ৫ খান—॥০
কৃষ্ণ তিল—৵০
চিরে—৴॥০
দধি—১
গুর—১

৭॥০

১২৩ । ছ ১৪

পরম যুভাসীর্ব্বাদ বিসেষ—

বর্ত্তমান মাহার ১৪ রোজে আমার ৺মাতাঠাকুরানির সম্বচ্ছরিক শ্রাদ্ধ এবং ব্রাম্ভন ভোজন হইবেক অতএব বাবাজানরা সভ্যারম্ভে এ বাটীকে যুভাগমন করিআ অত্র ক্রআ সমাধান করিবেন পত্রের দ্বারায় নিমন্তন্ন করিলাম ইতি সন ১২৮০ সাল তাঃ ১০ ভাদ্র—

শ্রীরামধন গঙ্গোপাধ্যায়—

শ্রীঅজোধ্যারাম গঙ্গোপাধ্যায়—

পুনুশ্চ—

মোকাম নড়রার শ্রীযুত ঈশ্বরচন্দ্র চট্টপাধ্যায় ও শ্রীবিশ্বনাথ চট্টপাধ্যায় ও শ্রীরামেশ্বর চট্টপাধ্যায় ও ভূতসহরের শ্রীযুত বিষ্ণুরাম বন্দোপাধ্যায় বাবাজানকে ও বেলাড়ার শ্রীহরিপ্রসাদ বঙ্গভূষণ ও শ্রীসচিপ্রসাদ বঙ্গভূষণ ও শ্রীদেবে[ন্দ্র]নাথ বঙ্গভূষণ ও শ্রীঈশ্বরচন্দ্র বঙ্গোভূষণ ও শ্রীসীনাথচন্দ্র মুখোপাধ্যায় মোকাম বাকুণ্ডার শ্রীরামতারণ মুখোপাধ্যায় এই সকল ব্যেক্তীদিগে তুমী নিমন্তণ্য করিবে আর শ্রীউমাচরণ কবিরাজের নিকট ৯৲ নয় টাকা পাআ জাইবেক ফলত তুমি রামেশ্বর চট্টপাধ্যায়কে আনিআ উহার পাষ টাকা আদায় লইআ এই লোকের মাং তুমি নিজে এই লোক সমিভ্যারে আলতি ১এক মণ লইআ আসীবে টাকা না আনিলে ধার বরাত দেওা হয় নাই জানিবে ইতি—

পুনুশ্চ—

তোমার মাতাঠাকুরানি ও শ্রীমতি সারদামই দেবি ও শ্রীমতি এলোকেসী দেবি ও শ্রীমতি যুধামুখি দেবি ও শ্রীমতি বিধুমুখি দেবি ইহাদির্গে সমিভ্যার করিআ লইআ আসীবে—ইতি—

পরম কল্যাণিয়

শ্রীযুত দিননাথ চট্টপাধ্যায়—

বাবাজাণ পরম কল্যাণবরেষু—

পত্র দেনা মোং খালগ্রাম হইতে মোং ভূতসহর পহুছে—

৪৭॥ঃ

১২৪ । হ ২৮

শ্রীশ্রীহরি—

শ্রীযুক্ত উমাচরণ বাবাজির প্রতি শ্রীযুক্ত ভবানীচরণ ভট্টাচার্য্যস্য আশীর্ব্বাদ পূর্ব্বক নিবেদন বিশেষ—

আমীহ পীড়িত হইয়া অচল হইয়াছী আমার দ্বার তুমরা প্রবেশ কর নাই আমার গ্রহ মন্দ : আমার মাতৃশ্রাদ্ধে কালী ভট্টাচার্য্য প্রভৃতি কেহ ব্যবহার করিতে আসেন নাই আমী দারিদ্র অশ্রদ্ধা করিএছীলেন সেই মনের দুষ্‌খে ভট্টাচার্য্যের মাতৃশ্রাদ্ধে জায়া হয় নাই। ঘাটে তুলা বস্ত্র দেয়া হয় নাই সেই অনুরাগ প্রযুক্ত আমার মৃত্যু হলেয় দেখা করিবে না এক্ষেণ দেখা করিতে আসীবে তোমার মাতাঠাকুরাণী রামবিষ্ণুর নিকট হায়লাত ছয় আনা ।৵ কড়ি গিয়া দিতে নিএছেন সেই কড়ি দিননাথ চট্টোপাধ্যায়কে সীঘ্র দিবে জেন অন্যথা না হয় আমীহ অথর্ব্ব হইয়া বড়ই অপ্রতুল আছী আর কী কহিব নিবেদন ইতি তাং ২৩ ফাল্গুন—

# শিক্ষা

( ১১৩৭-১২৮৯ সন )

১২৫। বি ৫৮৬

শ্রীহরিঃ—

পৈতৃক পুস্তকের অংশ—

শ্রীযুত রামশঙ্কর তর্কচূড়ামণি ভট্টাচার্য্য—

| | |
|---|---|
| মৎস্যপুরাণ— | ১ |
| হরিবংশ জীর্ন— | ১ |
| ভীষ্মপর্ব্ব জীর্ন— | ১ |
| দানবাক্যাবলি— | |
| প্রভৃতি— | ১ |
| জ্যোতিস্তত্ব— | ১ |
| কাব্যপ্রকাশ— | ১ |
| বুটী ১০ দণ্ড— | ১ |
| শব্দখণ্ড মথুরা— | ১ |
| | ৮ |

অষ্ট খণ্ড পুস্তকের
পুষ্পমূল্য ৩৩ তঙ্কা—

১২৬। বি ৭০৯

শ্রীদুর্গা—

শরণম্—

সেবক শ্রীহরিরাম শর্ম্মণঃ প্রণামানন্ত্যং নিবেদনঞ্চ বিশেষ :—

মহাশয়েরদিগের শ্রীচরণাশীর্ব্বাদাদত্রত্যমঙ্গলং। পরন্ত ৬ টাকা লিখন পঠাইয়াছিলেন্ পাইয়াছি সেই সঙ্গে লিখন পঠাইয়াছি পাইয়া থাকিবেন্ শ্রীযুত গৌরীনাথ ভট্টাচার্য্য বাটী গিয়াছেন্ টাকা তাঁহার সঙ্গে পঠাইয়াছি সকল বাটীর সকলেই শরীর ক্রম ভাল আছেন্ মহাশয়রা সাবধান পূর্ব্বক থাকিবেন্ শ্রীকালীকান্ত ভট্টাচার্য্য ব্যাসপুর আছেন্ আমার এখানে দুইটী ছাত্র আছে একটী বঙ্গদেশীয় ৺অবলম্বনে আছি আশীর্ব্বাদ

করিবেন্ সঙ্গতি ক্রম লিখন পঠাবেন্ আশ্রয়ের সময়ানুরূপ ফল বটে আদরের ত্রুটি নাই—ইতি তাং ৫ বৈশাখস্য—

১২৭। বি ৭১১

শ্রীদুর্গা—

শরণং—

সেবকস্য প্রণামাঃ পরার্দ্ধং নিবেদনঞ্চ বিশেষঃ—

মহাশয়ের আশীর্ব্বাদেই অত্রানন্দ পরং॥ সেখানকার শিবাদি সংবাদ লিখিয়া পীযূষাভিষিক্তঃ করণীয়ঃ। পূর্ব্বে যে নিবেদন পত্র লিখিয়াছি তাহার বিবেচনা [অব]স্য করিয়া বিহিত করিবেণ। মধ্যে মধ্যে কল্যাণান্বিত সংবাদ লি[খিবে]ন শ্রীযুত তৃতীয় মাতুল ম[হা]শয়ের জন্যে ব্যাকরণ লিখিতে আরম্ভ ক[রিয়াছি]। [সা]ঙ্গ হইলেই পাঠাইব…দরবার মঙ্গল সংবাদ লিখিবেন। এ সক…নের বিহিত করিবেণ॥ একটা ময়ুরের ছা পাঠাইবেন॥………আগ্রহায়ণস্য চতুর্ব্বিংশ দিনীয়

১২৮। বি ৭১৫

৭ঁ শ্রীদুর্গা—

ভবদীয় শ্রীশিবনারায়ণ শর্ম্মণঃ—

পরম শুভাশীর্ব্বাদ বিশেষঃ পদ্মবন্ধ এক কবিতা পাঠাই ইহার ভাবার্থ লিখিয়া পাঠাইবেন আর রাইপুরের শ্রীসুধাকৃষ্ণ সিংহের পিতার আদ্য শ্রাদ্ধ ১৫ ফাল্গুনে হইবেক তাহার এক নৌকাবন্ধ কিম্বা আর কুম্ভ প্রাকার বন্ধ এক কবিতা করিয়া এবং তাহার অর্থ লিখিয়া অতি শীঘ্র পাঠাইবেন কদাচ বিলম্ব না হয় ইতি—৪ ফাল্গুন

পরম কল্যাণীয় শ্রীযুক্ত জগদ্দুর্ল্লভ ন্যায়বাগীশ ভট্টাচার্য্য ভ্রাতা প্রাণেষু—

পত্রী দেয়া নান্নুর—

৭৪।০

১২৯। বি ৭২৬

৭ শ্রীশ্রীহরিঃ—

সন ১২৪১ সাল—

বিতারিখ ১৪ কার্ত্তিক—

শুভারম্ভঃ—

একজায় সুরুল্যায় কথকতার জমা খরচ—

জমা—

নিজ দং জমা— ১৴০
সেওয়ায় খরচ— ১৴০

১৮ রোজ জীবনকৃষ্ণ ঘোষ— ।৵০
১৫ কার্ত্তিক বাসার—
যজমান রামমোহন সিংহ— ১৲
গুঃ গোস্বামী কাত— ১৲

উপরি— ।০ ।০

২০ রোজ—
নিজ— ।০
উপরি— ।০ ৷৷০

২১ রোজ—
নিজ— ৷৷০ ৷৷০

৩৷৷৴০

২২ রোজ কামাই—
২৪ রোজ শিব বিবাহ—
সাটি ১ খানি ১ রিকাবী ১ খানি
কা নিজ— ৷৷০ ৷৷০
২৫ রোজ ধ্রুব চং— ১৲
নিজ— ।০
উপরি—৶০

২৮ প্রহ্লাদ চং—৷৷০
নিজ— ।০
উপরি—।০

৫।৴

খরচ—

১৮ রোজ ভ্রাতৃদ্বিতীয়া
গুঃ কৃষ্ণমুনী আশীর্ব্বাদী— ।০
পলা—।০

শিবগুরুর ধুতি খরিদ— ।৵০
জীবনকৃষ্ণ ঘোষ দেন—
১ বাটী ১ ধুতি—।৵০

২২ রোজ রাণীপুরের—
গুঃ হরিনারায়ণ দত্ত— ১৲
বাটী পাঠাই—
কলা— ১৲

১৷৷৵০

২৯ রোজ কান্দি দং—
হুকা কাপড় খরিদ—
গুঃ নন্দমোহন সিংহ—
ধুতি ১৷৷০ চাদর ১৷৷০ এঃ ৩৲

৪৷৷৵০

৩০ রোজ শ্রীশিবগুরু ভং ১৴
বাটী লই যান ১৴

৫৷৷৴০

জমা পয়সা— ১।০
১১ রোজ অগ্রহায়ণ—
তুলসীমালা খরিদ— ৻১৫
গন্ধী গুঃ গঙ্গানারায়ণ—
মিসি খরিদ— ৻১০

জমা—

বাদ খরচ— ৪৸৵০
বাকী তং— ১৴০
বাদ খরচ ৩০ রোজ— ১৴০

---

২৯ রোজ বলি বামন—
আপকরা ১টী—
বস্ত্র গামছা ২ খানি—
চালু— ১।০ কাঠা

---

নিজ দং ফেরি— ৷৷০
দুই ভ্রাতা— ৷৷০

---

১৲

উপরি— ৷৷০
দফে উ— ।০

---

১৸০

৩০ রোজ নিজ— ।০

---

২৲

১ অগ্রহায়ণ—
নিজ— ।০ ।০
২ রোজান্নপ্রাশন— ৸০
থাল ১ খান বস্ত্র ১ জোড়—
নিজ নগদ— ৷৷০
ব্রজমোহন— ।০

---

৸০

৩ রোজ নিজ—।০ ।০
উদুখল ধং—

---

৪ রোজ নিজ—৷৷০ ৷৷০

---

৫ রোজ নিজ ।০— ।০
৬ রোজ নিজ ।০— ।০

---

৪।০

ইত্যাদি

খরচ—

কাহার বেগারের খরচ—
১৯ । ২১ রোজ—
জসত কাহার দিগর— ।০
শ্রীসার্থক ও শ্রীকাসী ঘলুই—
ইলাম— ৴০

---

মূলা খরিদ—
শুরুলিয়া পাঠাই—
বং জীবণকৃষ্ণ ঘোষ—
৴১০ কাত ১২ টা ৴১০

---

২২ রোজ—
নাঃ ১২ কার্ত্তিকের—
দুগ্ধের দেনা শোধ—
গুঃ গোপবধূ—
পয়সা— ৵১০
ডালা খরিদ—
গুঃ বেহানী— ৴৫

---

৷৷৶১০

২৪ রোজ—
জুতা খরিদ—
২ জোড় কাত— ।১০
হাট খরচ— ৴৫

---

ইত্যাদি

১৩০। বি ৭৩১

৭ শ্রীশ্রীহরি—

শ্রীচরণ কমলেষু—

সেবক শ্রীশ্রীরাম শর্ম্মণ—

দণ্ডবত প্রণামা নিবেদনঞ্চ বিশেষঃ নিবেদন—

আজ্ঞাপত্রী প্রাপ্তে চরিতার্থ হইয়া সিরোপর লইআ জ্ঞাতো হইলাম জে বিশয় শ্রীযুত ভট্টাচার্য্য মহাশয়কে নিবেদন গুলেয়া করিয়া আশীয়াছিলাম তাহা স্থির বটে তবে লভ্যর বিশয় তাঁহাকে জে কহিয়াছি তাহাই নিট ফলে ইহাতে বাড়ে না জামাতা অতিশয় কাহিল ইহাতেই সকল দুসুখীত ৺ সেখানে নিবিত্রি হইলেই মহাশয়কে সংবাদ. করিয়া একটা দিবষ উত্তম দেখিয়া আরম্ভ হইবেক দিবসের স্থির এরূপ নিবেদন করিবেন আর গতায়াতে তথাকার মঙ্গলাদি সকল সমাচার রাখিতে আজ্ঞা হইবেক শ্রীচরণে নিবেদন ইতি—২৭ কার্ত্তিক—[ সন ১২৪৭ সাল ]

পরম পুজনীয় শ্রীযুত কর্ত্তা নায়ালঙ্কার ঠাকুর

৭৪।০ মহাশয় শ্রীচরণ কমলেষু

নাম্নর

১৩১। বি ৯০৫

৭ শ্রীহরি।—

শরণং—

পরম পুজনীয় শ্রীযুত ঠাকুর পুত্র মহাশয় শ্রীচরণ জুগলেষু—

সেবক শ্রীচন্দ্রসেখর কবিরাজস্য প্রনামা শত সহশ্র নিবেদনঞ্চাগে মহাশয়ের শ্রীচরনাশীর্ব্বাদে এ জনার প্রানগতিক মঙ্গল হয় বিশেষঃ—পূর্ব্ব সকল বিশয় নিবেদন করিয়া আশিয়াছি ১৯ উনিশে মাঘে দিন নিম্নয় হইল মহাশয় ১৮ আঠারঞ্জি মাঘে আশিবেন কর্ত্তা মহাশয় লিখিয়া কি জানাইব অলঙ্কার পুথি এক খান এই লোক মারফৎ জাইতেছে পৌছিবে নিবেদনমিতি তাং—১৫ মাঘ [ ১২০১ সাল ]

১৩২। বি ১০৪১

পরম কল্যাণবরেষু— ।

তোমাদের প্রেরিত পত্রিকা সমস্ত পাইয়া বিস্তারিৎ সমাচার অবগত আছি এবং আমিও তাহার প্রত্যুত্তর প্রেরণ করিআছি তৎপর তোমাদের প্রায় ১ মাস পর্য্যন্ত পত্রাদি

না পাইয়া নিতান্ত ভাবিৎ আছি অতএব সত্বর পত্রি প্রেরণ করিয়া উদ্বিগ্ন চিত্তকে শান্ত করিবা আর গত বর্ষের পরিক্ষার কাগজ ঢাকা হইতে আনিবার সাধ্য নাই কারন বিস বৎসরে কাগজ প্রায় ছাত্রের নিকট ভিন্ন থাকে না বোধকরি শ্রীযুত গোপালকৃষ্ণ বিদ্যারত্নের প্রশ্নের কাগজ দেখিয়া তুমি নকল করিআ রাখিয়াছিলা। এই স[ম]স্ত কাগজ আমার নিকট কিছু মাত্রই নাই। আর পরিক্ষার বিষয় কোন প্রকার চিন্তা করিবা না আমি এ বিষয় একান্ত চিত্তে আশীঃ প্রদান করিতেছি বিশেষ প্রকার শ্রম করিবা এবং তোমাদিয়কে কোণমতেই জে ফেল করিতে পারে এমন সম্ভবনাই নাই। আর শ্রীমান্ জগদ্বন্ধু ঠাকুর তিথি উদ্বাহ সমাপন করিয়া প্রায়শ্চিত্ত তত্ব আরম্ভ করিয়াছে এবং শ্রীমান শরচ্চন্দ্র ভট্টাচার্য্যও দুর্গোৎসব তত্ব অধ্যয়ন করিতেছে জানিবা॥ এবং তাহার নিমিত্ত কোণপ্রকার চিন্ত করিবেণ না আমার মঙ্গল তোমাদের সর্ব্বত্রের এবং বাটীস্থ সকলের মঙ্গলাদি লিখিয়া সন্তোষ করিবা। ইতি সন ১২৮৯ তাং ২৫ শ্রাবণ—

শ্রীসরব্ব প্রনার্মাণৈ নিবেদনমে দ্বিশেষঃ বিগত দিবস বাটীর এক খণ্ড পত্রিকা পাইয়াছি আপানাদের বাটীর সর্ব্বত্রের মঙ্গল দেশের ওলাউটার ব্যামূ নিবৃত্তি হইয়াছে জানিবেণ আর আপনার পত্রাদি আর আসে নাই আসিলে আমি অবশ্যই পাঠাইয়া দি আপনার লিখা বাহুল্য। প্রিয়তম। শ্রীযুত খুল্লতা মহাশয়ের পত্রে আপনার শ্রীকরাঙ্কিত ও শোকার্ণবনাশঞ্চ বর্ণচয় দর্শনে এ চির পিপাসিত নেত্রকে ধন্যবাদ করিলাম যেহেতুক এ দুর্ল্লভ বর্ণমালা শত যত্বেও দর্শনের শক্য হয় না বিধায় যাহা হউক ছলেতেও যদি এরূপ চরিতার্থতা লাভ করিতে পারি এইত যথেষ্ট॥ ছাত্র মহোদয়গণ। আপানার সকলেই এ হতভাগার বিনয় জানিবেণ।

পরম কল্যাণিকনিলয় শ্রীঅন্নদাচরণ ভট্টাচার্য্য শ্রীবলরাম ভট্টাচার্য্য শ্রীশিবচন্দ্র ভট্টাচার্য্য শ্রীগোপালচন্দ্র ভট্টাচার্য্য কল্যাণবরেষু—

বিদগ্রাম হইতে) মোঃ—পূর্ব্ব সোমপাড়া

## ১৩৩। বি ১১৯৬

মধ্যম কনেষ্ট জদি হয় ভগ্নিপতি। নমস্কারা করিয়া তাহারে লিখি পাতি॥ সশুরের পুত্র জদি নারির হয় বড়। তাহাকে লিখিতে পাতি বুদ্ধী চাহি দড়॥ ধনবানে কুলে সিলে থাকয়ে সন্তষ। আজ্ঞাকারি বলিয়ে তাহারে লিখিতে নাহি দোষ॥ দেসের জমিদার জদি হয় সে মুছুমান। বন্দগির বলিয়ে তারে লিখিবে সেলাম॥ ক্ষেত্রিয় মুদ্রিয় জদী হয় নরপতি। আজ্ঞাকারি করিয়ে তাহারে লিখি পাতি॥ দেসের জমিদার জদি

হ[য়] সে ব্রম্ভণ। সেবক প্রণাম বলি লিখিবে প্রণামাঃ॥ সোয়ানে সোয়ানে পাতি তদিয়ঃ বলি য়া[য়]। সমভাবে তদীয় লিখি নমস্কারঃ॥ করিয়া পাতির ধরন এই করি নিবেদন। বুদ্ধীমন্তো হই লেখে করিয়া রচণ॥ [সন ১২০১ সাল]

১৩৪। বি ১২০৩

৭ শ্রীরাম—

শরণং—

পূজনিয় শ্রীযুত খেলারাম বিস্তাবাগিশ ভট্টাচার্য্য মাতুল ঠাকুর চরণেষু—

ভৃত্য শ্রীশ্যামসুন্দর শর্ম্মণঃ প্রণতনামানঞ্চ নিবেদয়িত্রীদমপি নিবেদয়াত বনপর্ব্ব বিশেষ লিখিতে লইয়া গিয়াছেন তাহাথে মনুষ্য পাঠাই ইহার দ্বারা পাঠাইবেন নিবেদন করিল ইতি—

১৩৫। বি ১২৮২

সেবক শ্রীলক্ষিনারায়ন দেবসর্ম্মন—

দণ্ডবৎ প্রনামা নিবেদনঞ্চাগে মহাসএর শ্রীচরন কৃপাতে এ জনার সমস্ত মঙ্গল বিসেষঃ নিবেদন অনেক দিবস হইল আপকার সঙ্গে সাক্ষ্যাৎ হয় নাই কেবল আমার অদিষ্ট কর্ম্মে তদপরে আমীহ রামায়ন গির্ত্তন পাঠ আরম্ভ করিআছি কীন্তু লঙ্কাকাণ্ড পুস্তক এখানে অর্পাপ্ত হইআছে য়তেব ষুনিলাম জে আপকাদের গ্রামে এই পুস্তক আছে আপনি মম পিতি অনুগ্রহ পিকাস করিঞা ঐ পুস্তক এই লোক সমীভারি পাঠাইঞে দিব আমী নকল করিঞা মহাসএ নিকট পাঠাইঞা দিব আর অধিক কী লিখিব ইতি সন ১২৫৩ সাল তারিখ ৪ পোষ—

সিরনামা—

পরম পূজনিও শ্রীযুত সামাচরন ভট্ট্যাচাজ্য মহাসয় শ্রীচরনো জুগলেষু—

চলিত্ত পর্ত্ত মোঃ—পাত্তর

১৩৬। বি ১৩২৪

৭ শ্রীশ্রীহরিঃ—

শরণং।—

পরম সুভাশির্ব্বাদ লিখনং বিজ্ঞাপনঞ্চাদৌ তুমার মঙ্গল শদা সর্ব্বদা শ্রী৺স্থানে বাঞ্ছা করিতেছি তাহাতে আত্মানন্দ হয় বিশেষ পরে লিখি জে তুমার নিকট শ্রীগৌরবিমুনি বঞ্চকে পাঠাই এই লোক সমিভ্যারে শ্রীভাগবৎ চুর্নক কথা ইহাকে দিবে আর শ্রীরাম ঠাকুরের নিকট ছড়া আগ হইতে শেষ পজ্যন্ত জাহা আছে তাহা এই পুস্তকে পাঠাইবে ইহাতে কুন শন্দেহ করিবে না আমি পুস্তক লিখিতে আরম্ভ করিআছি এখানে শকলি অজু́ন মিহির চুর্নক ইহাতে গ্রাহ্য হয় না তুমার পুস্তক দেখিআ লিখিব লেখা হইলেই পুনর্বার বাটি পুহুছিবে অধিক কি লিখিব জদি পুস্তক না আইশে তবে লেখা রহিবে এখানকার শকলে ভাল আছেন তথাকার মঙ্গল জানাইবে ইতি সন ১২৫৯ সাল তাং ২৮ অগ্রহায়ণ—

পরম কল্যাণবর শ্রীযুক্ত মহানন্দ দেবশর্ম্মণ চিরজিবেষু—

চলিত পত্র গৌউরবাজার হইতে খুচুটিপাড়া পুইছে—

১৩৭। বি ১৩৪২

শ্রীশ্রীহরি—

অধ্যাপক নিমন্ত্রনা—

শ্রী৺ঠাকুরবাটী—

সাং গুড়ে—

শ্রীভরথ তর্কবাগীষ—১

শ্রীরামচন্দ্র ভট্টাচার্য্য— ১

শ্রীরামগোপাল ভট্টাচার্য্য—১

নিলকমল মুখোপাধ্যায়— ১

সাং বতোর—

শ্রীসীবচন্দ্র বাচষ্পতি— ১

সাং কৈকালা—

শ্রীরাম ন্যায়লঙ্কার—১

মদনমোহন তর্কলঙ্কার— ১

মুক্তারাম ন্যায়ভূসণের—

পুত্র— ১

সাং বালীগড়ি—

কমলাকান্ত বিদ্যালঙ্কার— ১

সাং হরিপাল—

রামমোহন ন্যায়বাচষ্পতি—

দী—৩

সাং বন্দীপুর—

সিবু তর্কবাগীষ—
দী—২
সাং জেযুরে—
হরচন্দ্র তর্কবাগীষ— ১
সাং গড়া—
রামষুন্দর বিদ্যাসাগর— ১
হরমনি সীরমনি— ১
সাং মোহনবাটী—
ঠাকুরদাষ সীরমনি—
সাং সোমসপুর—
বিশ্বমঙ্গল তর্কবাগীষ— ১
কালিদাষ সীধ্যান্ত—১

[ ১৩ শ্রীহরি—
সরণং—

হরিপাল—
শ্রীরামমোহন ন্যায়বাচস্পতি : ১
শ্রীরামকমল বিদ্যারত্ন :—১
শ্রীশ্যামাচরণ তর্কভূষণ—
সাং হড়া
শ্রীগোবিন্দ ন্যায়বাগীষ—১
সাং বন্দিপুর—
সিবচন্দ্র তর্কবাগীস—১
শ্রীমধুস্যুদন শিরোমনি : ১
গজা শ্রীরামস্যুন্দর বিদ্যাসাগর : ১
চিত্রশালি শ্রীহরমনি বিদ্যালঙ্কার : ১
জেজুর শ্রীহরচন্দ্র তর্কবাগীস : ১
সাং কৈঁকালা—
শ্রীশ্রীরাম ন্যায়ালঙ্কার : ১
শ্রীমদন তর্কালঙ্কার : ১
কৈঁকালা—
শ্রীহরচন্দ্র চূড়ামনি : ১
সাং বালিগড়ি
শ্রীকমলাকান্ত তর্কালঙ্কার ১
সাং মোহনবাটী—
ঠাকুরদাস তর্কসিরোমনি : ১
সাং সোমসপুর—
শ্রীবিশ্বনাথ তর্কবাগীশ : ১
শ্রীকালীপ্রসাদ তর্কসিদ্ধান্ত : ১
বড়োর শ্রীশিবচন্দ্র ন্যায়বাচস্পতি : ১

১৭

১৩৮। বি ১৪৫৬

৭ শ্রীহরি :।—
লিখনের পাটা পাট লিক্ষতে—

শ্রীগুরু চরন পদ্ম বন্দিয়া মস্তকে কহিব অপূর্ব্ব কথা যুণ সর্ব্বলোকে।
পাঠ পত্র লিখিতে চাহিএ বুদ্ধি বাড়া অল্প বুদ্ধে নাহি জানে ইহার পাহাড়া
স্বিস্ট চিত্রে ইস্টে দেবে নিবেদন পত্র অবধানে তার কথা কহি যুন তত্র ॥

অতি দিন হিন লিখি লিখি নিজ নাম দণ্ডবৎ বহু বহু লিখিবে প্রনাম।
অন্য অন্য গতিক পত্র লিখি সিরনামা লিখিবে তাহার কথা সুন।
সর্ব্বপর ইশ্বর লিখিবে এক মোনে প্রভুর পদ্মের ধ্বনি লিখিবে জতনে।
ব্রাহ্মনে লিখিতে পত্র বহু ভক্তি চাই অবধানে তার কথা কহি সুন ভাই।
ভিত্রাসুভিত্য কিবা সেবক আভাস নিজ নাম লিখি পরে প্রনাম প্রকাস।
অনেক ভকতি স্তুতি নিবেদন আর ·········লিখিবে তাহার।
ব্রাহ্মণে লিখিবে সুদ্রে সুভাসি বলিঞা সিরনামা অ···সুপিস্ট দিয়া।
সুদ্রের চাকর জদি হএত ব্রাহ্ম[ন] প্রনাম লিখিবে তারে লিখি নিবেদন।
সিরনামা লিখিবে তারে কোরিঞা বিবচনা পুজ্য বলি তাহাকে লিখিতে নাহি মানা।
ব্রাহ্মনে লিখিবে তারে আজ্ঞাকারি বলি সিরনামা আসিব্বাদ প্রতিপাল্য বলি।
পিতামহো মাতামহো আদি জত জন সেবকাসু সেবকস্য লিখিবে লিখিবে লিখন।
পাদপদ্ম ধ্যান কোরি লিখিবে প্রনামা পরম পূজনিয় বলি তার সিরনামা।
পিতা জেটা খুড়া সে জেস্ট সহদর মযুয়া তাউয়া আদি জত গুরুতর।
জননি সাসুড়ি মাসি সোযুর মাতুল সভাকে লিখিতে ··
বন্দনিয় বলি তারে উপযুক্ত হয়।
সম্পক্ষ গুরুতর অন্ন জাতি থাকে নমস্কারা নিবেদন পত্র লিখি তাকে।
সিরনামা লিখিবে হইয়া সাবধান বিবিধ গুন্দান হয় তাহার বাখান।
প্রতিপাল্য বলি লিখি আশ্রয় জাহার মদেকান্ত বলি লিখি সিরনামা তার।
পালিত জনেরে লিখি প্রতিপালক মাসি খুড়ি জেটুই লিখিবে সেবক।
ভগ্নিপতির ভগ্নি কিবা নারির ভগ্নি জেস্ট বিনয় বিহিত তারে পত্র লিখে ছোট।
স্তুতিপাঠ স্যামিকে লিখিবে নারিজনে সিরনামা প্রাণপ্রিয় লিখিবে জতনে।
নারি হয়া স্যামিজনে লিখিবে সেবক সিরনামা দিবে তার দম্পতি···
সিরনামা লিখিবে করিঞা বহু দাপ ···সমহ লিখি মহজোগ্য প্রতাপ।
নিচ লোক সেহ জদি হয় মহাজন নিবেদন লিখি তারে বিহিত বচন।
সিরনামা লিখিবে হইঞা মহাবিস্ট মদেক সদয় লিখি সুজন গরিস্ট।
বড়লোক হয় জদি খোট্টা মোছলমান বন্দিগি লিখিবে তারে কুর্ন্নিস সেলাম।
চলেস্টেরে (?) দোস্তা লিখি জেস্ট হইলে হেবা মেহেরবানগি বলি সিরনামা দিবা।
রাম রাম বলিয়া লিখি খেত্রি ধর্ম্মপুতে সন্নহিম বলি তারে সিরনামা দিবা।
সুপিষ্ট বলি সিরনামা দিবা।
কবুলতি মচলকা আর ফারখতি লিখিতং বলিঞা সভে আরম্ভিলু ভাতি।···

১৩৯। বি ১৪৫৯

শ্রীরাম ঃ—

ইং পৈতৃক পুস্তক জায়—

শ্রাদ্ধ তত্ত্ব— ১
আহ্নিক তত্ত্ব—১
উদ্বাহ তত্ত্ব— ১
দায় তত্ত্ব— ১
দিব্য তত্ত্ব—১
ব্যবহার তত্ত্ব— ১
প্রায়শ্চিত্ত তত্ত্ব—১
ব্যাকরণ — ১
ব্রহ্মখণ্ড— ১
বৃহন্নারদীয়— ১
ভারবীর টীকা— ১
অবিধান টীকা— ১
চণ্ডী— ১
মাঘ টীকা—১
জয়দেব— ১
কুমার — ১
হংসদূত— ১

পবনদূত— ১
উত্তরনৈষদ— ১
গণটীকা— ১
মেঘদূত টীকা—১
উনাদিবৃত্তি— ১
ভারবী— ১
হাষ্যার্ন্নব— ১
গণ— ১
অভিজ্ঞান—
সকুন্তলা— ১
সন্ধিটীকা— ১
দোলপদ্ধতি— ২টী
প্রায়শ্চিত্ত নির্ণয়—১
সন্ধ্যামন্ত্র ব্যাখ্যা—১
শালগ্রাম—
নির্ন্নয়— ১

১৪০। বি ১৫১৮

শ্রীহরিঃ—

শরণং—

জায় পুস্তক—
সন ১১৬৪ সাল—
বাস্তযাগ প্রমাণ –
প্রয়োগ— ১
গ্রহযাগ প্রমাণ— ১
প্রয়োগ—
১৩

জ্যোতিস্তত্ত্ব ১
ভবদেব— ২
অভিজ্ঞান— ১
নব্য প্রাচীন দুর্গা—
পূজাপ[দ্ধ]তি— ৩
কৃত্য তত্ত্ব— ২

দেবপ্রতিষ্ঠা— ১
শ্রাদ্ধ প্রয়োগ— ২
জ্যোতিঃ সাগরসার
বৃষোত্ত সর্গ পদ্ধতি—১
সন্ধি টীকা— ১
হাস্যার্ণব— ২
রুচিস্তব— ১
কালীপূজা পদ্ধতি—১
বিষ্ণু সহস্রনাম টীকা—১
রঘু—১
মাঘ—১
মলমাসতত্ব—১
প্রায়শ্চিত্ত তত্ব—১
তিথিতত্ব—
মেঘদুত—
পবনদূত—
উত্তর নৈষধ—
শনৈশ্চরস্তব— ১
সন্ধ্যাপুস্তকং— ১
মন্ত্রব্যাখ্যা—
দুর্গা সহস্র নাম—
দোল পদ্ধতি— ১
আপদুদ্ধার—
পাণ্ডবগীতা—১
প্রত্যঙ্গিরা—১
সাঁত—২
নীলকণ্টস্তব—১
গুনাতীয়স্ত—
অভিধা—১

১৪১। বি ১৬২৩

৭শ্রীশ্রীহরি ঃ।—

সরণং ঃ।—

সেবক শ্রীকালী প্রসাদ দেবশর্ম্মা প্রনামা নিবেদনঞ্চ বিশেষ সেবাটির কোন সমাচার না পাইয়া বড়ই ভাবিত আছি তাহাতে অত্রানন্দ হয় বিসেষ আমিহ এখানে স্বারিরিক আছি ভাল মহাসয় আমাকে আসির্ব্বাদ করিবেন এখানে আমার পুথি আরম্ভ হইআছে কিছুকাল বিলম্ব হইবেক আমিহ ঠাকুর্দাদা মহাসএর ক্রৃয়ায় জাইতে পারিলম না আপনারা ভাবিত হইবেন না কিঞ্চিত খরচ পাঠাই লইতে আজ্ঞা হইবেক

১৪২। বি ১৬৫৮

৭ শ্রীহরিঃ—

শরণং—

সন ১২১৫ শাল—

শকাব্দা: ১৭৩০

মাহ শ্রাবণ তাং ২৭ শ্রাবণ

পুস্তক জায় তাহার বিতং

| | | |
|---|---|---|
| নর্ত্তক রাশ— | ১ | শ্রীশঙ্করাচা— |
| আশ্রয় নির্ন্নয়— | ১ | র্য্য কৃত গঙ্গা |
| রাধারস কারিকা— | ১ | স্তব। দেবি |
| কুম্ভকর্ন্ন রায়বার— | ১ | সুরেশ্বরীতি |
| বাঙল্লা অঙ্গ— | ১ | আর আশ্চর্য্য |
| দ রায়বার— | ১ | জাহা মেলে। |
| ক্ষুল্লনার বারমাস্যা— | ১ | |
| ফুল্লরার বারমাস্যা— | ১ | |

এই একুনে নয় খান ইতি
উবুল ২ খান
বাকী ৭ খান ইতি

১৪৩। বি ১৬৭৬

৭ শ্রীদুর্গা—

সেবক শ্রীঈশ্বর চন্দ্র দেবসর্ম্মা—

দণ্ডবৎ কোটি সতং মোহাসয়ের আসির্বাদে য়ে [ন]ফরের সমস্ত মঙ্গল বিসেষ পরে নিবেদন সাঁখপুর হইতে মনুষ্য আসিয়েছে ৪ রোজ জৈষ্ঠ না জয়া হইলে জবাব হইবে দ্বিতীয় কথক আসিবে অতএব ৩ রোজ জৈষ্ঠ সাঁখপুর মোকাম জাইতে হইবেক জানিবেন ইতি তাং ৩১ বৈসাখ—

পুনুছ নিবেদন—
কুমুক মোতে ওজোর না হয় তাহা করিবেন সে স্থানেতে দিন দুয় কথা কহিয়ে আসিবেন য়ধিক কি লেখিব

পরম পূজনীয় শ্রীযুক্ত শ্রীদেহকুৎ ঠাকুর মোহাসয় শ্রীচরনেষু—

১৪৪। বি ৪৫৩৬

৭ঁ শ্রীশ্রীহরিঃ—

ভৃত্য শ্রীশ্যামাচরণ দেবশর্ম্মণঃ—

প্রণতিপূর্ব্বিকা লিপিরিয়ং নিবেদন আমি অদ্য এক ওষধি ধর্ম্মরাজের সেবন করিয়াছি এবং উত্তমরূপ আরামে আছি বাটির সকলে উত্তমরূপ আরামে আছে প্রতিমায় মৃত্তিকা প্রদান করা হইয়াছে সাঃ সুবস্তড়ো পলাসডাঙ্গাস্থ হরাধন ভট্টাচার্য্যের নৈষধ পুস্তক ১।০ পাঁচ সিকায় খরিদ করিয়াছি তাহাতে বাটির লোক সকল মৃত জনের পুস্তক বলিয়া অনেক প্রকারে নিষেধ করিতেছে এবং কহিতেছে জে তজ্জন্যই তোমার ব্যারাম হইয়াছে অতএব আপনকাকে পূর্ব্ব পত্রে লিখিয়াছিলাম তাহার উত্তর আপনি কিছু মাত্র লেখেন নাই তাহা লিখিবেন উত্তম সস্তা পাইয়াছি কারণ সমস্ত পূর্ব্ব নৈষধ ১১ সর্গ উক্ত মূল্যে পাইয়াছি সাঃ বড়জোড়ার শ্যামাচরণ বন্দ্যোপাধ্যায়ের মাঃ একখান থান-ফাড়া গামচা ও সিদ্ধি /০ এক ছটাক পাইয়াছি তথাকার কুশলাদি সর্ব্বদা লিখিবেন অত্র কুশলমিতি সন ১২৭২ সাল তাং ৭ শ্রাবণ—

পুনশ্চ—

নিবেদন সাঃ বড়জোড়ার মাধব চন্দ্র বন্দ্যোপাধ্যায়ের মাঃ ছাতা একটা পাঠই সারাইয়া বিদায় করিবেণ যদ্যবিস্মাৎ পেপুল শীঘ্র পাঠাইতে পারেণ তবে অবশ্য অবশ্য শীঘ্র পাঠাইবেণ প্রতাপের সমিভ্যারেই পাঠাইবেণ ইতি—

পরম পূজ্যতম শ্রীল শ্রীযুক্ত মত্তাত ঠাকুর মহাশয় শ্রীচরণেষু—

পত্রদেনা—মোঃ—কলিকাতায়—

১৪৫। বি ৩১৩৫

৭ শ্রীশ্রীরামঃ—

সহায়—

শ্রীল শ্রীজুৎ যুব্বমঞ্জরি ঠাকুর জীউ—

স্থানে—

শ্রীমানিক চন্দ্র দেবশর্ম্মণ—

৭ লিখিতং শ্রীমানিক চন্দ্র সর্ম্মণ—

একরার পত্র মিদং সন ১২১৫ পন্দর সাল লিখনং কার্য্যনঞ্চ আগে সন ১২০৫ পাচ সাল আমার শ্রীযুত পিতা ঠাকুর আপনকার স্থানে হইতে

শ্রীশ্রীভাগবৎ পুথী লইয়া আসীয়াছিলেন সন ১২১৩ সালে সেহি পুথী নতুবাজার মোকামে পাট করিয়া এখাণে ছিল সেহি সণে সে পুথী লইয়া সহরের সেবক বাটীতে রাখিয়াছি প্রবাষ করিয়া জাইবার কালে সহর হৈতে পুথী লইয়া আপণকার নিকট দীবো এবার পুথী না দেই করার খিলাপ করি আপণে জে দাওা করেন তাহা বেওজর নিসা করিবো এতদর্থে একরার পত্র দীলাম ইতি তারিখ ২০ বৈশাখ—

ইশাদ—

৭ শ্রীগুরুপ্রসাদ দেবশর্ম্মা সাং সামুখ

৭ শ্রীগউরমোহন দেবশর্ম্মা সাং নাসিগাম

শ্রীজয়দেব দাস সাং সামুখ

শ্রীবদন চন্দ্র দাষ—সাং সামুখ

শ্রীনিলাচল বহড়—সাং সামুখ

১৪৬। বি ৩৯৮০ক

৭শ্রীশ্রীহরিঃ—

সরণং—

ছাত্র সকলকে বিদ্যা অধ্যান করাইবার প্রস্ত

সন ১২৭১ সাল

বহিদার শ্রীব্রজবাসী দাষ সৌ সাং খুজুটীপাড়া—

| আসামী— | প্রস্ত | আসামী— | |
|---|---|---|---|
| ১ নং ক খ— | ১ | ১০ নং চক— | ১ |
| ২ " অঙ্ক— | ১ | ১১ " কাঠা— | ১ |
| ৩ " আঞ্চ— | ১ | ১২ " সের— | ১ |
| ৪ "সিদ্ধী | ১ | ১৩ " ছটাক— | ১ |
| ৫ " বানান— | ১ | ১৪ " তেরিজা— | ১ |
| ৬ " কড়া— | ১ | ১৫ " আক কাটা— | ১ |
| ৭ " গোণ্ডা— | ১ | ১৬ " নল খড়ি— | ১ |
| ৮ " বুড়ি— | ১ | ১৭ " জমাবন্দী— | ১ |
| ৯ " পোন— | ১ | ১৮ " কড়িকষ্যা— | ১ |

১৯ নং মনকস্যা— ১
২০ " সের কসা— ১
২১ " ধান্য সেলেম— ১
২২ " খরীদ— ১
২৩ " চালুবিক্রী— ১
২৪ " গুড়ের নিকাষ— ১
২৫ " গুড় বিক্রী— ১
২৬ " বৎছর মাহিনা— ১
২৭ " মাষ মাহিনা— ১
২৮ " পসরি জায় খরিদবিক্রী—১
২৯ " সোনা কসা— ১
৩০ " রূপা কসা— ১
৩১ " প্রিতল কসা— ১
৩২ " বাটা কসা— ১
৩৩ " সুদ কসা— ১
৩৪ " মোন কসা
আনায় জিনীষ দী— ১
৩৫ " বিসা প্রতুল খরিদ বিক্রী ১
৩৬ নং ইটকালি— ১
৩৭ " নৌকাকালি— ১
৩৮ " দেয়াল কালি— ১
৩৯ " দধি কালি— ১
৪০ " পুস্কনি কালি— ১
৪১ " বেল মক্তা— ১
৪২ " ৪৪ সের ওজোনের ১ টাকা
প্রতি সেরের নিয়ম—১
৪৩ ঐ ৪৪ সের ওজোনে ১ টাকা প্রতি
আনার জীনিষ—১
৪৪ " ৫৫ সের ওজোনের ১ টাকা
প্রতি সেরের নিয়ম – ১
৪৫ নং ঐ ৫৫ সের ওজোনের ১ টাকা
প্রতি /০ আনার নিয়ম—১
৪৬ " কড়ার নিয়ম— ১
৪৭ " পানির মাপ— ১
৪৮ " সময় নিরুপোন— ১
৪৯ " কাপরের মাপ— ১
৫০ " পাকা রাস্তার মাপ— ১
৫১ " সোনা রুপার ওজোন— ১
৫২ " চিকিচ্ছায় তোলার পরিমান
৫৩ " পথের মাপ— ১
৫৪ " ভূমীর মাপ— ১
৫৫ " ফার কালি— ১
৫৬ " কেনাবেচার মুনফা— ১
৫৭ " জমা খরচ— ১
৫৮ " বার তিথির নিয়ম— ১
৫৯ " মাল সাইবি খড়ি— ১
৫৮ " কাগজ দিস্তা খরিদের—
নির্ম্ময় ১ টাকা প্রতি— ১
৫৯ " চিটী লিখিবার ধারা— ১
৬০ " আসল লভ্য— ১
৬১ " শনি কসা— ১
৬২ " গ্রাম লিখিবার ধারা— ১
৬৩ " পত্র লিখিবার ধারা— ১
৬৪ " স্যাখত সন্ধান— ১
৬৫ " নাম লিখিবার ধারা— ১
৬৫ " জমা গুজস্তার খাজনা
দাখিল লিখিবার নির্ম্ময় ১
৬৬ " উদ কষী— ১
৬৭ " অষ্ট কোটা— ১
৬৮ " লবণ কোটা— ১

| | |
|---|---|
| ৬৯ নং বির্দ্ধ আউটী— | ১ |
| ৭০ " অতি বির্দ্ধ আউটী— | ১ |
| ৭১ " খত— | ১ |
| ৭২ " পাটা— | ১ |
| ৭৩ " কবুলতি— | ১ |
| ৭৪ " ইজারা পাট্টা— | ১ |
| ৭৫ " খোস কবলা— | ১ |
| ৭৬ " কট কবলা— | ১ |
| ৭৭ " ইজার বন্ধক নামা— | ১ |
| ৭৮ " ইস্তফা— | ১ |
| ৭৯ " রসীদ— | ১ |
| ৮০ " গোমস্তার কবুলতি— | ১ |
| ৮১ " গোমস্তার সমন্ধ— | ১ |
| ৮২ " গোমস্তার হুকুম নামা— | ১ |
| ৮৩ " মাহাল ইজারা পাটা— | ১ |
| ৮৪ নং ইজারার কবুলতি—... | ১ |
| ৮৫ " আদালতের আরজা— | ১ |
| ৮৬ " মক্তার নামা— | ১ |
| ৮৭ " জবাবণ জমা | ১ |
| ৮৮ " বন্ধ জবাব— | ১ |
| ৮৯ " জমান বন্দী— | ১ |
| ৯০ " বোব কাড়ি— | ১ |
| ৯১ " ফয়সলা— | ১ |
| ৯২ " এত্যালা নামা— | ১ |
| ৯৩ " এত্যার রসীদ— | ১ |
| ৯৪ " সমন জারি— | ১ |
| ৯৬ " ইস্তার— | ১ |
| ৯৭ " ফরাদী আদালতের এত্যালা· | |
| ৯৮ " হিসাব— | ১ |

১৪৭। বি ৩৯৮০ খ

৭শ্রীশ্রীহার—

সন ১২৭১ সাল—

মোছলমানের প্রকরণ—

পির মুরিদকে খত লিখিবার সেরেস্তা—

বকদম দরখা দেমি আউয়র দায় ওয়ক্ত বন্দিগী বজাভ সন্নদা সহ্ আখবত বেহে-তেরি এরেদাবাদ ছাহেব মেহেরবানি ফরমুদা সোদ মুরাত বান্দার বেহেতর সোদ পির মুরিদ মুপাদ : তামামকে সেরেস্তা লিখিবে ইতি—

সিরনামা—

আউল আকবত তাজেন্দিগি আফত বফেরাযুত কোনেন্দা বদর গাহে আল্যা তাল্যা বেফাকত ফরমুদা শ্রীযুক্ত ছএদ মুরল হোদা মুরিদজী ছাহেব রয়সেনেষু—

জবাব—

খাদীমকে খত লিখিবার সেরেস্তা পির মুরিদের জবানী—

বাদদতা তাজেন্দিগি তছরুপ গুনা বহগুনা মহকুপ বকসেষ বদরগাহে মেয়ত কোনেন্দা শ্রীযুত মুরল হোদা দোওয়া বহুত বহুত বাদ তোমার খেয়ের খোবি নবিনওা জেসরোষ মারা বেহেত্তের সোধ—

সিরনামা—

আউয়াল এনেছাল বরও সল ছাল্যো মওলা দেলদর গোষ খোষবয় জোবান ও-জালা বাবাজান মোছলে এমান শ্রীযুক্ত মহামদ সরিফ জেন্দে গালি এন ছালি রওসনেষু—

দাদোকে পোতার খত লিখিবার সেরেস্তা—

খাদেম দর খাদেম শ্রীছএদ এনাতুল্লা সেলাম বহুত বহুত বাদ দাদো ছাহেবের কদম পাহানা যুরাত এ খাদেমের ওতিন আখেরের খয়ের খুবি সোদ বাদ চার পাচ মাহিনা তলব ছাহেবের বেহেতরি খবর গোষ গোজর না হবাতে হকতাল্লা কিতক প্রেসানিতে রাখিয়াছেন তাহা নবেস্তা খানিতে দোরস্তা মোস্কে ছাহেব হাজরাহ মেহেরবানি যুরত খত লিখিয়া বান্দারকে সরফরাজ করিতে হুকুম যুরাত ওমেদবার আছি আঘন মাহা তক ছাহেব মহযুব জেলা মুরষুদাবাদ রয়না হইবেন রেজেষ্টরি পায আদায় করিয়াছেন দাদ ছাহেব এ গোলামের বেহেতরির পয়াস্তে শ্রীশ্রীদরগায় মানাজাত ফরমাইতে হুকুম হয় আরজ সোদ—

সিরনামা—

দোয়া বরদেয়া কোনেন্দা আসব অলি দাদোজী ছাহেব কদমেষু—

পোতাকে দাদোর খত লিখিবার ধারা—

মর হোম দোয়া কোনেন্দা শ্রীছএদ আসরফ আলি খেয়ের বহুত বহুত শ্রীশ্রীদর-ওয়াগায় মেয়ত এরেদায় মোওেদ আছি যুরাত মজকুরে এ দোরবেসের খেয়ের খুবি সোদ পেওে খতে জাহের করিয়াছ মোঃ জোবানী ছাহেবের পাহানা পাথরাইয়া উমেদর আছী ফেলাহক দিগর আদমীর জোবানি আহয়াল ঝকের হইষাছি ইতাদী—

সিরনামা—

আউয়ালে এনছাল দর গোষ খোষবর জোয়ান বরওয়ান ছাল্যে মওলা দেল উজালা ভাইজানের মছলে এমান শ্রীযুক্ত ছএদ এনাতুল্লা জেন্দে গালিব এনছালি বর সনেষু—

দাদী ও নানীকে খত লিখিবার ধারা—

পোতা ও নাতি এই দোনর জবান—

কদম পাহানা বরদার খেদমত গার শ্রীসেখ আমান উল্লা বন্দীগি বেষুমার আরজ দাদিজির বক্ষে ও নানিজীর দোয়া নেকনজর রোয় বান্দার বেহেতরি সোধ—

সিরনামা—

খাদেমেরা আকবৎ রওসানি বলন্দ করদানি শ্রীমতি দাদীজী হয়া নানিজী কদম পাহানা ফরমুদেযু—

উপরের লিখিত পাট ও সিরনামা দাদী ও নানি পুপাদী গয়রহকে লেখা জায় পোতা ও নাতি এই দোনকে খত লেখার জওয়াব সেরেস্তা দাদি ও নানি এই দোনর জোবান।—

বদরগাহে ছাল্যে মওলা মেহের মেন্নত কদ্রনি শ্রীমতি আকবড়ি বিবি দোয়া বহুত বহুত ভাইজির খেয়ের খোবি ষুরাত তামাম বেহেতর সোধ—

সিরনামা—

খোজেস্তা এতোবার শ্রীসেখ আনরল্লা ভাইজী বা জেন্দেগানি এনছানি বলন্দেযু—

উপরের লিখিত পাট ও সিরনামা পোতা ও নাতি স্বপাদী তামামকে লিখিবেক মিয়াজী ও মামুজী ও খালুজী ও ফুপুজী ও ছছুরা ও বর ভাই ষুপাদকে খত লিখিবার সেরেস্তা— পাহানা বরদার শ্রীসেখ ভিক্ষু সেলাম বন্দীগি বেসোমার বাবছাহেবের ফরমাবরদারি খেদমতে এ গোলামের বেহেতর সোধ—

সিরনামা—

মোছোল্লম সেকব কোনেন্দা শ্রীযুত সেখ কেবলেগা ছাহেব এয়া চাচাজি ছাহেব এয়া মামুজী ছাহেব এয়া খালুজী ছাহেব এয়া ফুপুজী ছাহেব এয়া বড়া ভাইজী ছাহেব নেক নজর ফরমুদেযু—

জওয়াব লেড়কা ও ভাতিজা ও ভাঞ্জা ও দামাদ ওগয়রাকে লিখিবার সেরেস্তা—

মিঞা ও চাচা ও মামু মজকুড়ার জোবানি—আসেষ ফরমুদা শ্রীসেখ তাজুদ্দীন গোকর বেহদা বকসেষ বাদ সোনেরা বর বাগবক্ত ব্বক্ত বর খোরদন যুরাত পরদাক্ত সনিদোমকে বেহেতর সোধ—

সিরনামা—

তাজেন্দেগি খোদাস্ত নেকনবিষ জেন্দাজ শ্রীযুক্ত সেখ ভিক্ষু বাবাজান এয়া ভাই-জান এনছানি বাহালেষু—

বড়া সালা ও বড়া বহ্লাই গরাকে খত লিখিবার সেরেস্তা—

ছোট বুনাই ও ছোট সালার জোবানি—বজেব দো পয়া দৌলত পর উয়র সিইফত

এরাদ কেরদার শ্রীছৈয়েদ জালালদ্দিন ছালাম বহুত বহুত ছাহেবের মেহেরবানি যুরাতে এয়া গরিবের খেয়ের খোবি সোধ—

সিরনামা—

নেহাএৎ নেক নজর কোনেন্দা শ্রীযুক্ত সেখ কুতবদ্দীন ছাহেব মেহেরবানেষু—

জওয়াব—

ছোট বল্লাই ও ছোটা সালাকে খত লিখিবার ধারা—বরা বল্লাই ও বর সালার জোবান—

আসেষ কেরদার শ্রীসেখ কুতবদ্দীন বাজ বন্দীগী ছাহেবের নেহাএত নেকবক্ত রওসন যুরাত মেরা খেয়ের খোবি সোধ—

সিরনামা—

বেখেতর ফমিদা শ্রীযুত সেখ জালালদ্দীন ছাহেব বাজেন্দেগি খোষ মেজাজেষু—

দোস্তকে খত লিখিবার ছেরেস্তা—দোস্তের জোবান—

দরবাগ মেহের রই আপ্ত এরেদা কেরদার শ্রীসেখ গোলাম এজদানি সেলাম বন্দীগী বহুত বহুত বাদ দোস্ত ছাহেবের খোসা ও বেখোষ রপ্তমু সনিদমকে মেরা বেহেতরি জেন্দাস্ত সোধ—

১৪৮। বি ৩৯৮০গ

৭

অথ গ্রাম লিখিবার ধারা ॥—

গ্রাম লিখিবার পুর্ব্বে। সাকিম মৌজে কিম্বা মোকাম এই এক কথা লিখিবে ॥ জেমন সাকিম কলিকাতা মৌজে কলিকাতা কিম্বা মোকাম কলিকাতা আর আপনার গুরুর বাষ জে গ্রামে সে গ্রামের নাম লিখিতে কিম্বা কহিতাগ্রে শ্রী ব্যবহার করিবে জেমন শ্রীপাঠ খড়দহ ॥—

অথ পত্র লিখিবার ধারা

পিতামহ মহাসয়ে প্রনতি করিয়া। তারে লিখি সেবকানু সেবক বলিয়া। প্রিতা পিতাপিতৃব্য জেষ্ট ভ্রাতাদী সমতুল। জেষ্টম মধ্যম আর সযুর মাতুল ॥ জ্ঞাতি বন্ধু আদি করি জত গুরুজন। সেবক প্রণাম করি লিখি নিবেদন ॥ পরম পূজনি বলি দিবে সিরনাম। পত্রের নিয়ম এই স্থির করিলাম ॥ ছোট ভাই পুত্র আদী ভাগিনা জত থাকে। পরম যুভাসি করি পত্র লিখি তাখে। মঙ্গল উন্নতি করি আসীয়ে লিখিবে। পরম

কল্যাণ বলি সিরনাম দিবে। বন্ধ্যা নারি সান্ত সেবিকা পতিকে লিখিবে। মহামহিম বলি শেষে শিরনামা দিবে ॥ কন্যা প্রিতাকে লেখে করিয়া প্রণাম। পরম পূজনি করি দিবে সিরনাম। ভগ্নিপতি জেষ্ট হইলে লিখি আজ্ঞাকারি। মধ্যম কনেষ্ট হইলে নমস্কার করি ॥ আর পত্নি জেষ্ট ভ্রাতা আজ্ঞাকারি হবে। মহামহিম শিরনাম জান এই সবে। খেত্রী কিম্বা শুদ্র জদি হয় জমীদার। আজ্ঞাকারি পাট লিখি এই দোহাকার ॥ ব্রহ্মণ হইলে লেখি সেবক প্রণাম। বন্দে চাকর লিখি জবনে সেলাম। বড় বড় জোনে লিখি আজ্ঞাকারি বলে। ত্বদিয় নোমস্কার লিখি সমজগ্য হলে। কিঞ্চিত লিখিল পাতি সভে জ্ঞাতো করি। সব্বত্রে লিখিবে পাতি এইরূপ করি ॥

১৪৯। বি ৩৯৮০ ঘ

৭শ্রীশ্রীহরিঃ।—

স্বরণং।—

শ্রীগুরু চরণে সিস্যের পত্র লিখিবার ধারা—

শ্রীপাদপদ্ম সেবিতানু সেবিত শ্রীব্রজবাসী দাষ বৈরাগ্য সষ্টাঙ্গাসংখ্য প্রণামান্তর সবিনয় নিবেদনঞ্চ আদৌ ভবত ঘোর দুস্তার ভবার্ণব গভির নির তরঙ্গে রঙ্গে নিস্তার কার সার শ্রীচরণারবিন্দ কিপা অবলম্বনে নিরান্তর স্মারক ভিত্রের সতত ষুভামিতি বিসেষ—

সিরনামা—

পরম ধ্যানেন বন্দীত শ্রীশ্রীপরাৎপর ঠাকুর মহাসয় শ্রীচরনাম্বুজেষু—

গুরু সিস্যের প্রিত্তত্তর পত্র লিখিবার ধারা—

নিত্ত কুশলাকাঙ্খিত শ্রীহারাধোণ দাষ সৌ—

পরমা ষুভাসী জুক্তা ভয়বরা বিজ্ঞাপনঞ্চ দো ভবত কায়িক বাচিক মানসীক সকলাভিষ্ট সিদ্ধা কামনা পর দেবতা সমিপে অনবরত প্রার্থনা করণে অস্মাকঞ্চ পরমানন্দ মতি বিসেষ—

সিরনামা—

সদানুগ্রহপ্রিয় পরমাজ্ঞেয়জুত শ্রীব্রজবাসী দাষ বৈরাগ্যং—

বাবাজী মনো অভিলাষ সুভেষু—

গুরু সিসের প্রতি পত্র লিখিবার ধারা—

সদা ষুভানুধ্যায় শ্রীমথু[রা]নাথ গোস্বামী পরম মোদজনিত বিজ্ঞাপনঞ্চ আদৌ তোমার

বাঞ্ছাতিরিক্ত ফল কামনা সদাসব্বদা করিতেছি তাহাতে অত্রানন্দ হয় বিসেষঃ পরে।—

সিরনামা—

পরম কল্যাণীয় শ্রীযুত রাধামোহন দেবসর্ম্মন বাবাজীও পরম কুসলেষু—

গুরু পত্নিকে সিস্যর পত্র লিখিবার ধারা –

শ্রীপাদপঙ্কজ ধ্যান হিন শ্রীরাধামোণ ঘোষ প্রেনামাস্তর নিবেদঞ্চাদৌ এ আজ্ঞা বর্ত্তী জনার নিস্তার কারণ অপার সংসার সারাণব পারাপার তরনি শ্রীচরণধ্যাণ জ্ঞান লোচনে জ্ঞানাঞ্জন প্রদাণ করিতেছেন তদর্থে পরম মঙ্গল বিসেষ—

সিরনামা—

শ্রীচরণ সসি জ্যোতি প্রকাষ মন তিমির নাসীনী শ্রীমতি ইশ্বরি গুরু পত্নি মাতা ঠাকুরানি শ্রীচরনে মোন চোকর মকরন্দ পানেষু—

সিস্যকে গুরু পত্নির প্রতি উত্তর লিখিবার ধারা—

ভব মঙ্গলা কাঙ্খি শ্রীমতি আনন্দ মহি দেব্যা পরম সুভাসীসাং রাসয়স্বন্ত তোমার সকলানন্দ মন বাঞ্ছা রাথে আশু বরার্পন করিতেছি তদার্থে অত্রানন্দ বিশেষ—

সিরনামা—

সদা সুথাভিলাষ স্বস্ত শ্রীযুত রাধামোহন ঘোষ বাবাভাগ্যাদএষু—

দিতিয় ভাগ—

আত্ম সম্পর্কীয় পিতামহকে ও মাতামহকে পত্র লিখিবার ধারা—পুত্র দোহিত্র এই দুই জনার উক্তী।—শ্রীচরনাশ্রিত ভিত্ত্যানুভিত্ত শ্রীরত্নেস্বর দেবসর্ম্মণ প্রেণামানস্তর নিবেদঞ্চাদৌ মহাসএর শ্রীচরণ ধ্যাণ পূর্ব্বকে এ সিস্যানুসিস্যের মঙ্গল বিসেষ—

সিরনামা—

পরম জ্ঞান ধাণ কল্পনিয় শ্রীযুক্ত পিতামহ ঠাকুর মহাসয় শ্রীচ[র]ণ সরসিরুহ রাজেষু কিম্বা মাতামহকে লিখে তবে শ্রীযুক্ত মাতামহ ঠাকুর মহাসয় শ্রীচরণ সরসি রুহ রাজেষু—

ঐ পাঠের উত্তর।—

পৌত্র ও দোহিত্রকে পত্র লিখিবার ধারা—পিতামহ ও মাতামহর উক্তী—অবস্ব পুস্যানুপুস্য শ্রীবৈষ্ণবচরণ দেবশর্ম্মণ পরম কল্যানমণ্ডং বিজ্ঞাপনঞ্চাদৌ তোমার অতুল জস গৌরবার্থে শ্রীশ্রী দ্রারায় প্রার্থনা করিতেছি তাহাতে অত্র মঙ্গল বিসেষ।—পরে তোমার শ্রীকর কমলঙ্কিত পত্রী দিষ্ট পুস্তকে পরমাপইত হইলাম ইতি—

সিরনামা—

প্রাণাধিক প্রিয় পরম কল্যানিয় শ্রীযুক্ত রত্নেশ্বর বন্দোপাধ্যায় অতুল বৈভবে চীর জিবেষু।—পুত্তার জেঠা ও পীতার খুড়া ও পুতার মাতুল ও পুতার মেস ও পুতার পিসে ও মাতার জেঠা ও মাতার খুড়া ও মাতার মাতুল ও শ্বশুর ইত্যাদী বেকক্তী দীগ্যকে পত্র লিখিবার ধারা—পুত্র ও দৌহিত্র ইত্যাদী বেকক্তির উক্তী—

সেবকাস্থ সেবক শ্রীচন্দ্রমোহণ ঘোষ প্রণামা পরমপদ পাপ্তজন্ম নিবেদঞ্চাদৌ মহা-সএর শ্রীচরণ স্বরণ ধ্যান জ্ঞান সাধন মাত্রে অত্রানন্দ বিসেষ—

পিতামহ ও মাতামহ ও ভ্রাতাদিগ্যকে—

সিরনামা—

পরম পুজনিয় মমাচ্চিনীয় শ্রীযুক্ত মধ্যাম ঠাকুর দাদা মহাসয় কিম্বা তিতী ঠাকুর দাদা মহাসয় শ্রীপদ পঙ্কজ কায়জ মনজ স্বরণেষু—

প্রত্তুত্তর।—

ভাতার পুত্র ও ভগ্নির পুত্র ও সালির পুত্র ও ভাতার দহিত্র ও ভগন্নির দহিত্র ও জামাতা ইত্যাদী দিগ্যকে পত্র লিখিবার ধারা—

প্রিতিপরাস্থপ্রিতি পাল্য তবজ কুসল চিরকারি শ্রীগুরুচরণ দাষস্য পরম যু আসীব্বাদ বিজ্ঞাপনঞ্চাদৌ তোমার অচলা কোমলা সরলান্তকরণে অনবরত অমর বর অচলাস্তর তব পাথনা পুর্ব্বকে মমৌব কুষল বরম্বিসেষ।—

সিরনামা—

পরম প্রয়বর গুনসাগর শ্রীযুক্ত নবিনচন্দ্র মিত্র মমৌব চিত্তপুলকজন ছিরজিবেষু—

১৫০। বি ৩৯৯২

৭ শ্রীশ্রীগোপাল—

ভরসা—

অথ জ্ঞানকৌমুদি গ্রন্থকৃত পত্র লিখিবার ধারা॥ শ্রীগুরুচরনে সির্শ্যের পত্র লিখিবার ধারা॥ শ্রীপাদপদ্ম সেবিতাস্থ সেবিত শ্রীকালিকিঙ্কর দেবসর্ম্মনঃ সাষ্টাঙ্গাসন্ধ্যা প্রনামানন্তর সবিনয় নিবেদনঞ্চাদো ভবতো ঘোর দুস্তার ভবাম্নব গভির নির তরঙ্গ ব্রঙ্গে নিস্তার কারণার শ্রীচরণারবিন্দ কৃপাবলম্বনে নিরান্তর স্ব র্মারক ভৃত্ত্যের শতত স্বভমিতি বিসেষঃ॥ পরে আপনার অভিলাস মত লিখিয়া সিরনামা দিবে। সিরনামা॥ পরম ধ্যানেন বন্দিত শ্রীশ্রীপরাৎপর ঠাকুর মহাসয় শ্রীচরনাম্বুজরেনুষু॥ গুরূপত্নিকে সিস্যের লিখিবার

ধারা ॥ শ্রীপদপঙ্কজধ্যানহীন শ্রীরামমোহন সর্ম্মন প্রনামানন্তর নিবেদনঞ্চাদো এ য়াজ্ঞানু বৃত্তিজনার নিস্তার কারন অপারা সংসারা সারান্নব পারাপার তরনি শ্রীচরনধ্যানাজ্ঞান লোচনে জ্ঞানাঞ্জন প্রদান করিতেছেন তদর্থে পরম মঙ্গল বিশেষ : সিরনামা। শ্রীচরন-সসিজ্যোতি প্রকাস মনো তিমির নাসিনী শ্রীমতি ঈশ্বরি গুরুপত্নি মাতা ঠাকুরানি শ্রীচরনে মন চকোর মকরন্দ পানেষু ॥ গুরুপুত্রকে সির্সোর্দ্ধের লিখিবার ধারা। শ্রীপদ-পঙ্কজ ধ্যাইন শ্রীনিলমনি দেবসর্ম্মন প্রনামান্তর নিবেদনঞ্চাদো মহাসএর শ্রীচরন পদ পঙ্কজে মনভৃঙ্গ মরকন্দ পানাবসক্ত মর্ত্তরূপে ভ্রমণ করিতেছী তদর্থে সানন্দ বিসেষ :। সিরনামা ॥ অপার সংসার সিন্ধু তরনিরুপ শ্রীশ্রীঠাকুর পুত্র ঠাকুর মহাসয় শ্রীচরন কমলে মনোপিতেষু ॥ মাতা ও বিমাতা ও জেঠাই ও খুড়ি ও মাতুলানি ও পিসি ও মাসি ও শাষুড়ি এই কএক ব্যক্তী স্ত্রীলোকের উক্তি ॥ অবস্য পুস্যাশীর্ব্বাদ দাইকা শ্রীমতি ভুবনেস্বরি দেব্যা পরম যুভাসীশাংরাসয় সন্তু পরং তোমার য়চলা লক্ষী শ্রীশ্রীস্থানে পার্থনা করিতেছী তাহাতে যত্রানন্দ বিসেষ :॥ সিরনামা॥ মমৈব প্রতিপালক শ্রীযুক্ত আনন্দচন্দ্র মুখোপাধ্যায় বাবাজিউ কল্যাণবরেষু ॥ মাতা ও বিমাতা ও জেঠাই ও খুড়ি মাসি পিসি ও মাতুলানি ও শাষুড়ি এই কএক ব্যক্তী স্ত্রীলোককে স্ত্রীলোকের পত্র লিখিবার ধারা ॥ কন্যা ও সপত্নি কন্যা ও ভাষুরের কন্যা ও দেবরের কন্যা ও ভগ্নি ও ভাতৃকন্যা ও ভগ্নিকন্যা ও পুত্রবধু এই কএক ব্যক্তী স্ত্রীলোকের উক্তী ॥ শ্রীচরণকমলা শ্রীতে দাস্যা শ্রীমতি সান্তকুমারি দাস্যা প্রণামা সত সহস্র নিবেদনঞ্চাগে শ্রীমতির শ্রীচরণ স্বরণ মাত্রে অত্র মঙ্গল বিসেষ : শিরনামা ॥ পরম করুনারাবিত্র পরম পুজনিএ শ্রীমতি মাতাঠাকুরানি কিম্বা বিমাতা ঠাকুরানি কি সপ্তি মাতা ঠাকুরানি শ্রীচরনদ্বএষু ॥ স্বামিকে স্ত্রীলোকের পত্র লিখিবার ধারা। শ্রীচরণ সরসি দিবেনিসি শাধন প্রিয়াসিদাসি শ্রীমতি মালতি মঞ্জরি দেব্যা প্রনম্য রম্য প্রিয়মর প্রানেস্বর নিবেদনঞ্চাদো মহাসএর শ্রীপদ সররুহ স্বরণমাত্রে অত্র যুভম্বিশেষ : সিরনামা : অহিক পারত্রিক নিস্তার কত্রিক ভবার্ন্নব নাবিক শ্রীযুক্ত প্রাণেশ্বর মধ্যম ভট্টাচার্য্য মহাসয় পদ পল্লবাশ্রয় প্রদানেষু : জেষ্ট সালক জেষ্টাভগিনির পতি এই দুই ব্যক্তীকে পুরুসের পত্র লিখিবার ধারা ॥ কনিষ্ঠা ভগিনিপতী ও শালকের উক্তী : আজ্ঞাকারি শ্রীগঙ্গাকিসোর দাস ঘোসশ্য সবিনয় পুর্ব্বক নমস্কারা নিবেদনঞ্চাগে মহাসএর য়নুগ্রহাস্রয় মাত্রে অত্র যুভম্বিসেষ : সীরনামা ॥ মদেকশ্বদয় মমাস্রয় শ্রীযুক্ত রামচন্দ্র বসুজা মহাসয় মৎপ্রতিপালকেষু : কনিষ্ঠা ভগ্নিপতি কনিষ্টা সালককে লিখিবার ধারা। জেষ্ট সালক জেষ্ট ভগ্নিপতির উক্তি ॥ অবস্য পুস্য শ্রীগোবিন্দচন্দ্র দাষ বষো শর্ব্বদা যুখাভিলাষ তব বিজ্ঞাপনঞ্চাদো তোমার যুস্থিরা কমলা শ্রবণমাত্রে যত্রসুভং বিসেষ : সিরনামা ॥ সর্ব্বগুনাভিসিক্ত শ্রীযুক্ত গঙ্গাকিসোর ঘোসজা

মমাস্রএষু ॥ ক্ষেত্রিয় চাকরকে পত্র লিখিবার ধারা বৈশ্য ও যুদ্র এই দুই জাতি মনিবের উক্তী ॥ সদাযুমঙ্গল চিন্তাকারি শ্রীনরেন্দ্র নারায়ন বিসারদ গুপ্ত কিম্বা দাষবিদ পরম প্রিয়বর বিজ্ঞাপনঞ্চাদো তোমার মঙ্গল শ্রীশ্রীকরিতেছেন তাহাতে যত্র মঙ্গল পরং ॥ সিরনামা ॥ নানাগুনাভিসিক্ত শ্রীযুক্ত যুভদ্রাকুমার মাহাতা পরম ধাষ্কিকবরেষু ॥ বৈশ্য ও সুদ্র এই জাতি মনিবকে লিখিবার ধারা। বৈশ্য ও সুদ্র এই দুই জাতি চাকরের উক্তি। আজ্ঞাকারি কালী নিতাই বিশারদ গুপ্ত কিম্বা দায শিংহ স্ববিনয় পুর্ব্বক নমস্কারা নিবেদনঞ্চাদো মহাসএর মহোন্নর্তি শ্রীশ্রীদ্বারায় পাথর্না পুর্ব্বক অত্র মঙ্গল বিসেষঃ॥ সিরনামা॥ মমাশ্রয় সদাশ্রয় শ্রীযুক্ত মদন মো[হ]ন কিম্বা বযুজ্ঞা মহাসয় দিন প্রতিপালকেষু ॥ বৈশ্য যুদ্র এই দুই জাতি চাকরকে লিখিবার ধারা ॥ বৈশ্য যুদ্র এই দুই জাতি মনিবের উক্তি ॥ যুভানুধ্যাই শ্রীমদন সঙ্কর সেন পরম প্রিয়তম বিজ্ঞাপনঞ্চাদো তোমার মঙ্গল শ্রীশ্রী৺করিতেছেন তাহাতে যত্র মঙ্গল বিশেষঃ শিরনামা সর্ব্বগুণালঙ্কৃত শ্রীযুক্ত কালি নিতাই শেন সদাশএষু ॥ পিত্রালয়স্ত কন্যা স্ত্রীধর্ম্মিনি হইলে তার পিতা ঐ কন্যার শ্বস্তুকে লিখিবার ধারা ॥ কন্যার পিতার উক্তি ॥ আজ্ঞাকারি শ্রীফলনা যবিনয় পুর্ব্বক নমস্কারা নিবেদনঞ্চাদো শ্রীবৈবাহিক মহাসএর শ্রীশ্রী৺কমলা অচলা পুর্ব্বক মশ্মাকং যুভম্বিসেষ: মদেক শ্বদেয় ফলনা সদাশএষু ॥

ইতি সমাপ্ত—সন ১২৫৬ বারসর্ত্ত ছাপান্ন সাল তাং—

২১৯। হ ৩০

৭ঁ শ্রীশ্রীদুর্গা
স্বহায়—

চিরঞ্জীবেষু—

পরম মুভাসীর্ব্বাদ বিজ্ঞাপনঞ্চ বিশেষং।—

অনেক দীবস হইল তোমাদের কুশলআদী সংবাদ না পাইয়া ভাবিত আছি ডাক জোগে ২ দুই পত্র লিখিয়াছিলাম বোধ করি পাইয়া থাকীবে তাহার জবাব লেখ নাই সে জাহুক সংপ্রতি এই পত্র পাঠ মাত্র শ্রীযুক্ত সীতানাথ চট্টোপাধ্যায় ও শ্রীমান জানকী-নাথ চট্টোপাধ্যায় বাবাজীবন দীগে মাহ চৈত্রী এখানে পাঠাইয়া দীবে ইহাতে অন্যথা করিবে না কারণ ফলসার বধুমাতা এখানে আছে অতএব তুমার ভায়া জন্দপী এখানে না থাকে তবে তাহার সংবাদ লীখীবে কারণ আমার এখানে জেরকম কারবার হইয়াছে একজন না থাকীলে কী প্রকার চলে আমী স্ত্রীলোক ইহা বিবচনা করিয়া তুমী নিজে এক সাত আসীয়া জে কত্যর্ব্ব হয় তাহা করিবে কীন্তু তোমাদের আসা চৈত্রী মাস দেখীয়া তোমাদের আষা ভরসা সকল পরিত্যাগ করিব কেননা আমী পীরিত আছী এ কারণ আমার একটী অপর লোক লেখাপড়া করিয়া রাখীতে হইবেক ইহা বিবচনা পুর্ব্বক জাহা হয় তাহা করিবে আমী লীখীয়া থাকায় তমরা আমাকে অনেক ক্লেস দীলে ইতি—

আং শ্রীমত্যা ত্রিপুরা স্নন্দরি দেব্ব্যা—

জের

কারণ আমী দুই বৎসর শ্রীশ্রী৺সারদীয় পূজা করিতেছী তাহাতে তুমরা অনেক আশীয়া আমার কর্ম্ম করিলে না কী করি এখন সবই সৎকার্য্য মুরূর্খ লোক লইয়া পূজা সমাধা করিয়াছী কীন্তু এটা তোমাদের উচীত নহে জাহুক সে আমার অদীষ্ট এই মাহাতে না আইলে আমী পুসীপুত্র লইব।—এখানকার মঙ্গল তথাকার বালক বালীকা দীগের মঙ্গল আদী সংবাদ লীখায়া সন্তোষ রাখীবে ইতি সন ১২৭৩ সাল ২৯ ফাল্গুণ—

অত্র পত্রে শ্রীযুক্ত দীননাথ চট্টোপাধ্যায় আমার নমস্কার জানীবে মূল পত্রে সকল সমাচার জ্ঞাত হইবে এখানে আসীবার তাছল্য করিবা না তাছল্য করিলে তমাদের পক্ষে মঙ্গল হইবে না আমার বরাত বিনামা ১ জোর ও পুস্তদানা ১০ সের ও খদীর ⁄৫ সের আর জাহা দীব্ব্যাদী আনীতে হয় তাহা আনীবে ইতি

শ্রীউমাচরণ ঘোষাল—
সাং কড়ুই—

২২০। হ ৫১

৭ঁ

শ্রীচরন সরসি দিবানিসি স্মারক শ্রীমধুসূদন দেবশর্ম্মনঃ—

ভূমিগত সষ্টাঙ্গ দণ্ডবৎ প্রণামা নিবেদনঞ্চ আদৌ আপনকার শ্রীচরণ সদাসর্ব্বক্ষণ ধ্যান করণে এ সেবকের অহিক প্রার্থীকের নিবেদন পরে—আপনকার আজ্ঞাপত্র ডাক-জোগে অদ্য তারিখে পাইআ সমাচার অবগত হইলাম আগত মহাবৃসব সংক্রান্তিতে আপনকার ব্রত প্রতিষ্ঠা তাহার নিমিত্তক নগদ মূদ্রা পাঠাইতে আজ্ঞা হইয়াছিল কীন্ত তাহা পাঠাইতে অক্ষম হইলাম মাত্র ৪॥ টাকা দিআ একজোড়া তসর কাপড় কিনিআ ছিলাম তাহার এক বাস পাঠাই ব্রত প্রতিষ্ঠাতে দিবেন আর এখানে কে উত্তম আমটের আমদানি আসিয়াছিল তাহার ২দুই···পাঠাই গ্রহণ করিআ এ সেবককে চরিতার্থ করিতে আজ্ঞা হইবেন আপনকার অনুগত সিস্যানি শ্রীমতি গাইত্রিকে কিঞ্চিত প্রসাদ দীআ চরিতার্থ করিবেন ও দুই গুলি কুল আচার পাঠাই তাহাও গ্রহন করিবেন···পৃত-জন্য মউরি এখানকার সেরের ২॥ আড়াই সের ও ধুন্যা ॥ অর্দ্ধসের পাঠাই গ্রহন করিবেন ও আপনকার বধুর নিমিত্তক মেথি ৵ তিন পুআ ২॥ আড়াই সের পাঠাই তাহাকে দিবেন ও আপনকাকে বাতাস করিবার বধুর নিকট ২ খান বাঁসের পাখা পাঠাই তাহার দ্বারায় ব্যজন করাইবেন গৃহস্থালীর জন্য ফুক নল ২ দুইটি ও বড় রকম থাঁটি এক ও মধ্যম ··· ··· ···

# ভাষ

## ॥ সামাজিক ॥

( সন ১১২৯-১২৮৫ )

২২১ । বি ৪৬১

৭ শ্রীশ্রীহরি—

শন ১২৬৬ শাল তারিখ ৬ চইত্রি—

সাং বড়জোড়ার—

শ্রীহারাধন দে আতিম্যানী থাকায় আমী গামের সোল আনা গেআত সকলেকাকার চাক করিআ একত্ত করিতে চাহিলাম তাহাতে ঠাকুর সকলে আমাকে কহিলেক জে তোমার বাটীতে এখেন আগমন করিতে পারিব না কেননা জে স্থলে তুমী আমারর্দেয় পতিত আছ সে স্থলে তোমার বাটীকে জাইলে তুমী উর্দ্ধার হইবে তাহাতে আমী কহিলাম জে আমীর গতি কি হয় তাহাতে কহিলেন জে তোমার পীত্যাকে আনানহ আর তোমার আপষ বন্দো ২।৪ দুই চার জোনা যুরিতে কারন আনহ তাহাতে আমী আমার পীত্যাকে লোক পাটীআ আনাইলাম আর মোকাম বাথনডিহার গোবিন পাল ও সোনাতন পাল ও বারনাবেড়ার ভোলা [না]থ দত্ত ও পখনা মোকামের কাসিনাথ দত্ত ও আমার ভাআদ লফরচন্দ্র দে ঐ রাধাকান্ত পাল ঐ হারাধন দে ঐ মাধব দত্ত ঐ বকেরর্শ্বর দত্ত ঐ মোকাম বেলাতোড়র ধরনিধর কর ঐ সকল লোক যুরিতের কারন আমী সমীভ্যারে করিআ আসীআছিলাম নিজ মাহার ৬ তারিখে ইহারা মোকাম বড়জোড়া পুহুছিআ পতিত বেকত্রীর ঘরকে না জাইআ ঐ ভবানী পালের বাটীতে পুহুছিআ আমরাহ সকলে শ্যামমুনির সকলকাকে জোড় করিআ পতিত বেকত্রী কহিলেক জে আমার পীতা আসীআছেন আর আপষ বোন্দ যুরিতের কারন আসীআছেন তাহাতে আমার গতি জাহা হয় তাহা আপনকারা মোনজুগ করিআ মুক্ত করুন তাহাতে গামুনিরা কহিলেক জে আমাদ্দের আযুতে মোকামের গামুনি ৩ তিন ঘর আসেন নাই এ কারন আজকার মোজিলিষ থকিত রহিল কল্য তারিখে ঐ তিন ঘরকে আনা করিআ জাহাতে ভাল হয় তাহা করিব পরে ৭ তারিখে ঐ তিন ঘর ঐ গামুনি সকলে একত্র হইআ কহিলেক জে তুমী আমাদিগে কি কহিতেছ তাহাতে পতিত বেকত্রী কহিলেক জে আমার গতি কি হয় তাহাতে তাহারা কহিলেক জে

তোমাকে ১০০ এক সও টাকা এবং দুই দিন সেবা করিতে হইবেক তাহাতে ঐ যুরিত বেকত্রীরা কহিলেন জে আপনকারা সোল আনা গেরামুনিতে সকল করিতে পারেন কিন্তু ঐ বেকত্রীকে বিধিমত্ত পাছীত করাইআ ঐ আপনকারা সেবা লইআ ইহাকে সানুকুল হইআ মুক্ত করুন তাহাতে কহিলেক জে আমরাহ সকলে বুঝিআ কল্য তারিখে কহিব পরে ৮ তারিখে মোজলিষ করিআ কিত্তি বেকত্রী ভুমে পড়িআ কহিলেক জে আমী একদীন সেবা করিতে সংগতি হয় আর জেরূপ পুরাপর মান্য আছে তাহা দিতে পারি অধিক আজ্ঞা হইলে আমী মারা পড়ি দোহাই দসের তাহাতে যুরিত বেকত্রীরা কহিলেক জে আপনকারা এ বিসএ সকল করিতে পারেন কিন্তু আপনকারা এক ঘটী জলে উদ্ধার করিতে পারেন এবং টাকা নিতেয় পারেন ঐ কথা যুনিআ ঐ সকলে কহিলেক জে ২৫ টাকা লইআ পুরুহিত ঐ হুকা দিব পরে ইহার বাটীতে জখন আহার আদী করিব তাহার আলাহিদা বিবচনা করিআ লইব তাহাতে ঐ গামুনি মোধুযুদন দে কহিলেক জে এক বেকত্রীর দুই দণ্ড হইতে পারে না তাহাতে ঐ ভবানি পাল কহিলেক জে তোমাদ্দের ঘর য়ক্য নাই তবে এমন কথা কয় কোন এই কথা কহিআ ঐ ভবানি তিন চারি জনাকে সমীভ্যারে করিআ মোজলিষ হইতে উটীআ গেল জাইআ কি মোষতন করিআ আসীএ কহিলেক জে বোহি গ্যামুনি যুরিত ভাইরা থাকিলে উহা গতি হইবেক নাই এই কথা যুনিআ আমরা উটিআ আইলাম পরে মধুযুদন দে ঐ নন্ধাচাঁন্দ পাল ঐ রঘুনাথ দে ঐ রামধন পাল ঐ গপাল কর ঐ ভরব কর ঐ ভবানি কর ঐ হরি কর ঐ ছট গুরুচরন দে এই সকল লোক কহিলেন জে জে আপনকারা জাহা করিবেন তাহাতে আমরাহ আছী তাহাতে ঐ গামুনি কএকজন লইআ আপনকার্দ্দের পঞ্চগামীর ভরসা করিআ ঐ গামুনির আর আপনকাদের পঞ্চগামীর মান্য ৮ টাকা বিবচনা করিআ ঐ এক দিবষ সেবাউত জোগ করিআ বিধিমত প্রাছিত করাইআছী তাহাতে আপনকার যুদিষ্টী করিআ জাহাতে আমাধের মান্য থাকে তাহা করিবেন ইতি সন ১২৬৬ সাল তাং ১০ চৌইত্রী—

২২২। বি ৪৬৫

শ্রীহরি—

মহামহিম শ্রীযুত ব্যাবস্থাপক ভট্টাচার্য্য মহাসয় বর্গেষু—

আমি কার্ত্তিকের সংক্রান্তির দিবস ৺স্নানে গিয়াছিলাম স্নান করিয়া তর্পণ করিতেছি ভীস্মাদি তর্পণ করিয়া পিতৃতর্পণ করিব এজন্যে পশ্চিম মুখ বসিয়া আছি ইতোমধ্যে আমার পিতামাতার গুরুর জ্ঞাতি একজন আমার উত্তর দিকে দাড়াইলেন

কহিলেন এক কথা তোমাকে কহিব আমি কহিলাম যে কথা থাকে বাটী যাইয়া স্থনিব কহিবেন তিনি কহিলেন তর্পনের কথা তবে কহুন আমার দক্ষিণ কর্ণের অর্দ্ধ হস্তের তফাত্ত হইতে কিছু কহিলেন আমি জানিলাম সে তর্পনের কথা নহে সে কি কথা আমি বুঝিতে পারিলাম না আমার সঙ্গের একজন লোক কহিলেক কথোপকথন থাকে বাটী যাইয়া করিবেন তিনি কহিলেন আমার যে কর্ত্তব্য তাহা করিলাম পাড়েন্তে উঠিয়া কহিলেন তোমাকে যে কহিলাম তাহা স্মরণ থাকে জানো তাহাতে আমি কিছুই কহিলাম না তাহার পর বাটীতে আসিয়া শ্রীমতী মাতাকে কহিলাম আমাকে এই কথা অমুক কহিয়াছিলেন শ্রীমতী মাতা স্থনিয়া কহিলেন এ কি কথা আমি বুঝিতে পারিলাম না তাহার আমি আলোচনা করি নাই এবং সে অবধি স্মরণ নাই শ্রীমতীর স্মরণ নাই ইহাতে আমার উপদেস কর্ত্তব্য কি না সাস্ত্রানুসারে যে বিহিত হয় সেই মত ব্যাবস্থা দিতে আজ্ঞা হইবেক ইতি— ।

২২৩ । বি ৪৮০

৭ শ্রীশ্রীরাম—

শ্রীবংসি সৌ
শ্রীমানিক সৌ
সাং গোপালনগর—

মহামহিম শ্রীজগৎ দুর্ল্লভ ন্যায়লঙ্কার ভট্টাচাৰ্য্য মহাসয় বরাবরেষু—

লিখিতং শ্রীবংসি সৌ ও শ্রীমানিক সৌ কস্য হকীকত পত্র মিদং কার্য্যঞ্চ আগে আমার পিসি ৺ধনমুনি বেওা পৃথক ছিলেন তাহার মাসষুর সাঃ সাটইএর শ্রীখুদীরাম সৌ একটা জনরবে বহু দীন পতিত ছিলেন প্রায়শ্চিত্ত কারণ ঐ বেওয়া মজুকুরের স্থানে কথক টাকা কর্জ্জ লইয়াছিল সেই টাকা ওয়াসীল কারন ঐ পতিত মজুকুরকে আপন বাটীতে চাস করাইতে আনাইয়া এবং তাহার বাটীতে ধন্না পহচা দিয়া বাস করিএছিল মুন্ডা পৃথক থাকীয়া তাহাকে অন্নজল দিয়াছিল এবং তাহার উছিষ্টী ঘুচায়াছিল মতে দস জন গ্যাতি দ্রারায় স্বকীত ছিল কথক দীবষ পরে তাহার পরলোক হইলে ঐ পিসি মজুকুরের সৎকার্য্য কারণ গ্রামি কুটুম্বরা কহিলেন এক্ষন তোমরা সৎকার্য্য করগা তবে বেবস্থার দ্রারায় আটকায় প্রায়াচিত্ত করিতে হইবে নতুবা খালাষ পাইবে এমতে আমরা তাহার দাহন মাত্র করিয়াছি ইহাতে সাস্ত্র সর্ব্বমত জে ব্যেবস্থা হয় তাহার আজ্ঞা হইবেক ইতি সন ১২১৭ সাল তাং ২৫ মাঘ—

ইসাদ—

শ্রীতিলক সাহানা সাং বেল্যাড়া

শ্রীগোলক সৌ সাং কলগ্রাম

শ্রীভৈরব সৌ সাং টাকুরী

শ্রীমাগারাম সৌ সাং বেল্যাডা

২২৪। বি ৫৮৪

শ্রীরামঃ

শরণং

অবস্য প্রতিপাল্যাস্য শ্রীরামচন্দ্র সর্ম্মণঃ পরমাশিষামানন্তং নিবেদনঞ্চ বিশেষঃ। মহাশয়ের মহোন্নতি ৺স্থানে প্রার্থনা করিতেছি তাহাতেই আমার সর্ব্বার্থ সিদ্ধি অপর গৃহ মধ্যে গরু তুলিয়াছিল দৈবাৎ বজ্রপাত হইয়া গরু মরিয়াছে তাহাতে প্রায়শ্চিত্ত নাহি করিয়া শ্রীযুত কৃষ্ণানন্দ তর্কালঙ্কার ভট্টাচার্য্য লি[খি]য়া দিয়াছেন পণ্ডিত সকলেও লিখিয়া দিয়াছেন এ সদ্ব্যবস্থা অতএব মহাসও অবধান করিলে এই অর্থ জ্ঞাত হইবেন মহাশয়ের বোধের অবিশয় কিছু নাহি আমি শান্তপুরে কল্লি যাইব নিবেদন মিতি

মদেকান্তাশ্রয় মহামহিম শ্রীযুত রায় মহাশয়েষু—

২২৫। বি ৭২৭

৭ শ্রীশ্রীরামঃ—

চরণ—

মহামহিম শ্রীযুত জগতদুর্ল্লভ ন্যায়লঙ্কার বেবস্তাপক ভট্টাচার্য্য মহাশয় বরাবরেষু—

লিখিতং শ্রীঅটলবেহারি অধিকারি—

কস্য আত্ম বিবরন পত্র মিদং লিখনং কার্য্যনঞ্চাগে—

আমার কন্যা শ্রীমতি গরবিনি দেব্বা অল্প বয়স্কা অতি অজ্ঞান আপন মাতার সঙ্গে কলহ করিয়া ক্রোধ করিয়া আমার বাটির একজন কৃসান অন্ত্যজ ভৃত্তকে সঙ্গে লইয়া কোন স্তানান্তরে গমন ক্রমে জাইতেছিলা পথ মদ্ধে আটক পড়িয়া বাঘাণ্ডা গ্রামে আমার কুটুম্ব বাটিতে ছিল সংব্বাদ পাইয়া বাটিকে আনাইয়াছি লোক জনরব হইবাতে কী জানি কোন পাপসপস হইয়া থাকে এই সন্দেহ অতএব আমী জনরব

প্রভুক্ত গদীত্ত হইয়া আত্ম বিবরন লিখিলাম ইহাতে সাস্ত্র সম্মত জদি প্রায়শ্চি করিতে হয় যথা শাস্ত্র ব্যবস্তা দিতে আজ্ঞা হইবেক ইতি সন ১২৪৭ সাল—তারিখ—১৬ ভাদ্র—

শ্রীহরিভজন সরকার
শ্রীকোমলাকান্ত ঘোষ
শ্রীগঙ্গারাম সরকার
শ্রীমহতচরন মণ্ডল
শ্রীরামচন্দ্র সরকার
শ্রীধর ঘোষ

শ্রীঅটলব্রহারি অধিকারি—
সাং—নানোর—
শ্রীদামুদর মণ্ডল
শ্রীগুরুদআল দাস
শ্রীরামচন্দ্র মণ্ডল

২২৬। বি ৭২৮

শ্রীরাম—

মহাম শ্রীজগত দুলভ ন্যায়ালঙ্কার ভট্টাচায্য মহাশয় বরাবরেষু—

লিখিতং শ্রীরাম মোহণ ঘোষ কস্য হকীকত পত্রমিদং লিখনং কায্যনঞ্চা আগে আমী স্থান আন্তরে ছিলাম একারন লোকে আমার নিচ জনরব করে ইহাতে আমী ধম্ম সমস্তা করিতে উপস্তং আছি ব্রবস্তা আজ্ঞা হয় ইতি হকীকত পত্র লিখিআ দিলাম সাণ ১২৪৫ সাল তারিখ—৩০ চৈত্রী—

শ্রীসাধুচরণ মণ্ডল
শ্রীহরিভজন সরকার
শ্রীগঙ্গানারাণ সরকার—
শ্রীমহতচরণ মণ্ডল
শ্রীরামচন্দ্র মণ্ডল
শ্রীবটুনাথ মণ্ডল

শ্রীদামুদর মণ্ডল
শ্রীগুরুদয়াল দাস
শ্রীরামমোহন ঘোষ—
সাং—নানোর

২২৭। বি। ৭৩২

শ্রীহরিঃ।—

শরণং

মহামহিম শ্রীযুক্ত ব্যবস্থাপক ব্রাহ্মণ পণ্ডিত মহাশয়রা বরাবরেষু।—

লিখিতং শ্রীপরীক্ষিৎ শৌ হকীকত সওয়াল বদ্ধ পত্র মিদং সন ১২১১ সাল লিখনং কার্য্যঞ্চ। আগে আমার কন্যা শ্বশুরালয়ে গণ্ডগোল করিয়া দূর করিয়া দেয়াতে ঐ গ্রামেই কোন

কুটুম্ব বাটীতে গোসাভাবে ছিলা কেহ সেদিন অন্বেষণ করিল না আর সেই কুটুম্ব সুপারিষ করিলে তাহাতেও ডাকীয় লইলে না মতে আমার বাটী আসিয়া বিস্তারিত কহিলা জে ভাসুর হইয়া যথোচিত ফজিয়ত করিয়া দিয়াছে আমী এ প্রাণ রাখিব না আমরা নানামত বুঝাইলাম ভাল ঘর করিতে সকলি হয় সেই ঘর পুনরায় জাইতে হইবে পরে কয়েক দিবস বাদে জামাতারা কয়েক জন লইতে আইল সন্ধ্যার সময় কাছারিতে ডাকাইল আমার কন্যা কহিলেক জে ভাসুর হইয়া আমার নাক কাটিতে চাহিলে তাহার কেহ কীছু উত্তর করিলে না আমী আর সে ঘরে জাইব না স্থনিয়া অনেক কথান্তে তাহারা ক্রোধ করিয়া ইস্তবা করিয়া পরিত্যাগ করিয়া গেল আমী সেখানে ছিলাম না সেই অবধি কন্যা ঘরে আইল না রাত্রে তত্ত করিয়া কাহুকে দেখিতে পাইলাম না পরে দিনান্তরে বেত্ত হইল জে জবনান্ন স্বীকার করিয়াছে ধিক্কার প্রযুক্ত প্রাক্তন বশতোই বা করিয়াছে কিম্বা কোন লিপ্সাতেই বা কিন্তু আমার গৃহে থাকীতে কোন বিষয় নাহি যদি কোন পাপী থাকে এই সন্দেহক্রমে গ্রামস্থ লোকে আমাকে স্থকিত করিয়াছে অতএব তৎসন্দিগ্ধ পাপ নিমিত্তক পূর্ব্বকালীন তৎসংসর্গে আমাকে শাস্ত্রানুসারে যে ব্যবস্থা আজ্ঞা হইবেক ইতি—

সহসা জবন সংসর্গিণ্যাঃ স্ত্রিয়াস্তৎ সংসর্গানন্তর সংসর্গ শূন্যেন পিত্রা তৎ সংসর্গ প্রাককালীন স্বগৃহ বর্ত্তিণ্যাঃ সংসর্গেণ সন্দিহ্যমান পাপক্ষয়কামেণ ব্রতাদ্য শক্তেন চান্দ্রায়ণ ব্রতাত্মনুকল্প সার্দ্ধ সপ্তধেনু মূল্যং দেয়মিতি বিদুষাং পরামর্ষঃ

| | |
|---|---|
| শ্যামসুন্দরো জয়তি । | শ্রীগোপালো জয়তি |
| শ্রীউমাকান্ত শর্ম্মণাম্ | শ্রীভারতচন্দ্র দেবশর্ম্মণম্ |
| শ্রীচন্দ্রশেখর শর্ম্মণাম্ | শ্রীনীলকণ্ঠ শর্ম্মনাম |
| শ্রীবিষ্ণু চন্দ্র শর্ম্মণাম্ | |

২২৮ । বি ৮৬৭

শ্রীরামঃ—

শরণং—

পরম পূজনীয় শ্রীযুক্ত ভট্টাচার্য্য মহাশয়েরা বরাবরেষু ।

লিখিতং শ্রীরামকানাই দেবশর্ম্মণোঃ নিবেদন পত্র মিদং কার্য্যঞ্চ আগে বিশেষঃ আমার একটী ভ্রাতৃবধু অসুস্থ হইয়া কথক দিবস ছিলেন মৃত্যু পুর্ব্ব এক মাস থাকিতে অচল হইলেন শয্যাগত থাকেন মল মুত্র ত্যাগ সেই স্থানে করেণ স্বয়ং উঠিতে বসিতে

পারেন না এবং তুলসী ক্ষেত্র কয়েক বার করা গ্যাছে এমত অচল মৃত্যুদিবস সন্ধ্যাকালে দ্বারে শয়ন করিয়াছিলেন তাহার স্বামী রামনিধি বন্দ্যোপাধ্যায় কোলে করিয়া লইয়া ঘরে শয়ন করাইলেন তাহার পর সেই ঘরের নিকট পাঁচ সাত হাত অন্তর অপর ঘরের দ্বারে আমার তিন ভাই অপর স্ত্রীলোক প্রভৃতি সমস্ত সন্ধ্যাকাল অবধি বসিয়া আছি তাহার পর ৬ ছয় দণ্ড কিম্বা ৭ সাত দণ্ড রাত্রি মধ্যে ভোজন করিয়া তাহার স্বামী ঘরে গিয়া দেখেন শয্যাতে নাই না দেখিয়া আমাদিগ্যে কহিলেন এ বধূ শয্যা হইতে কোথা গ্যাল আমরা সকলে স্বনে মহা বিস্ময়াপন্ন হইলাম এ অচল কিরূপে গ্যালেন তাহার পর আমারা সকলে অপর পড়স যে কেহ সমস্ত একত্তর হইয়া প্রদীপ ও মসাল লইয়া বাটী ঘর ও বাটির নিকট পুষ্করণী সমস্ত খোজা গ্যাল পাইলাম না তাহার পর বাটির অন্তর ৪ কুড়া কিম্বা ৫ কুড়া অতীত হইয়া একটি গড়্যা পুষ্করণী জলেতে পড়িয়াছিল পাইলাম নিশ্চয় করিলাম নিতান্ত ভৌতিক বিশয় নতুবা অচল বেক্তি কিমতে আইসে তাহার পর প্রমাদ মৃত্যু নিশ্চয় করিয়া ঔর্দ্ধদেহাদি ক্রিয়া সমস্ত করা গিয়াছে ॥ এখন মহাশয়েরা কর্ত্তা এ বিশয় সাস্ত্র সিদ্ধ হইছে কিম্বা না হইয়া থাকে আপনারা যেমত ব্যবস্থা আজ্ঞা করিবেন সেই প্রমান নিবেদনমিতি—।

শ্রীমদ্গোপাল চরণং শরণম্

ইদমুদস্তীয়বিষয়ে সপিণ্ডানাং ত্রিরাত্রাশৌচং এবমাত্মঘাতজন্য প্রায়শ্চিত্তাভাব ইতি সতাম্মতম্

শ্রীহরিদেব শর্ম্মণাম্
শ্রীকৃষ্ণানন্দ শর্ম্মণাম্

২২৯। বি ৮৭৩

৭শ্রীশ্রীরাধাকৃষ্ণ—

সন ১২২৬ সাল—

পরগনে চমু সাঃ পাঠানবেড়—

পরম পুজনিয় শ্রীযুৎ সোভাপণ্ডিত মহাসয়—

মহামহিম শ্রীযুৎ জটানাথ পরামাণিক ও শ্রীবেচারাম পরামাণিক ও শ্রীমথুর পরামাণিক ও শ্রীবিশ্বম্ভর পরামাণিক ও শ্রীমহন পরামানিক—

মোহাসয় শ্রীচরনেষু— (?)

শ্রীসিদাম পাগল—
সাং চাঁদিবিলাই—

লিখিতং শ্রীসিদা[ম]পাগল কস্য জবানবন্দি পত্র মিদং কার্য্যঞ্চ আগে আমার স্ত্রী বাড়ি থেকা এক দফা বাহির হইয়া গিয়াছিল পুনরায় বাড়িকে লইয়াছিলাম দুই চার

মাস থাকিয়া পুনরায় বাহির হই গেল অেবং আমিহ তাহাকে পরিত্যাগ করিলাম ইহার বেবস্থা সাস্ত অনুসারে জেমত হয় তাহা দিতে আজ্ঞা হইবেক ইহ অতি দারিদ্র—ইতি তাং—২৬ মাঘ—

ইসাদ—
শ্রীরাই মণ্ডল—
সাঃ দরিখিরপাই—
শ্রীগকুল দাস—
শ্রীমহন দাস—
শ্রীরাম দাস—

২৩০। বি ৮৯৯

৭ শ্রীশ্রীরাম—

সাং সেরপুর—

হকিকত পত্র—

শ্রীদুলাল গোহের নিবেদন—গোচারণে গিয়াছিলাম তাহাতে একটী বকনা বাছুরকে দণ্ডাঘাত কোমরে একটী করিয়াছিলাম তাহাতে বাছুরটী পড়িল উটিতে পারি[ল] না তাহাতে আগড়ে করিয়া আনিলাম চিকছক আনিয়া চিকছা করাইলাম তাহাতে ১এক মাষ কাল রহিল উটি হাঁটিতে পারিলে না তাহার পর বাছুরটী মরিল ইহা নিবেদন করিলাম তাং—

২৩১। বি ৯০৭

৭ শ্রীশ্রীহরিঃ—

হকীকত জবানবন্দী—

শ্রীরাম মাজী আমার গরু একটী মাহ বৈসাখে গোয়ালে ছিল তাহাতেই পিড়া হইয়াছিল চিকীর্চ্ছা করানা গিয়াছিল রাত্রী[তে গ]রুটী বাদা ছিল রাত্রী দুই প্রহরের [স]ময় দেখি জে গরুটী বন্দনেতে মরিয়াছে অতয়েব সাস্ত্র অনুসা[রে ]বেবস্তা আজ্ঞা হইবেক নিবেদণ ই[তি ১]২০১ সাল ৭ কার্ত্তীক—

চিঠি।—
সাং বইনান—

ইসাদ—
শ্রীগৌরহরি মণ্ডল
সাং বইনান
শ্রীগৌর নন্দী

শ্রীসার্থক নন্দী
সাং বুইনান
শ্রীগকুল কুণ্ড—

২৩২। বি ৯১৮

৭ শ্রীশ্রীকৃষ্ণ।—

সেবক শ্রীমহাদেব দাষ দেবস্য—

শ্রীগদাধর মণ্ডল ও শ্রীজগন্নাথ কুণ্ড ও শ্রীনিতাই কুণ্ড ও শ্রীটীকারাম পাল ও শ্রীনিমাই দে ও শ্রীকানাঞী নন্দী ওগয়রহ প্রনামা বহবো নিবেদনঞ্চ। আগে মহাসএর শ্রীচরনাশীর্ব্বাদে এখানকার মঙ্গল হয় বিসেষ নিবেদন বিনোদপুরের শ্রীমহাদেব দেয়ের ২৫ শ্রাবণ রাত্রে গোহালে একটী গরু বন্ধন দষাতে মরিয়াছে তাহার হকীকত পাঠাই হকীকত দৃিষ্টী করিয়া সাস্তানুসারে বেবস্তা দিতে আজ্ঞা হইবেক ইহা নিবেদন করিল ইতি—তারিথ—২৬ শ্রাবণ—

২৩৩। বি ৯২২

৭ শ্রীশ্রীকৃষ্ণঃ।—

সন ১২০০।—

পরম পুজনিয় শ্রীযুত শ্যামানন্দ ভট্টাচার্য্য মহাসয় শ্রীচরনেষু—

লিখিতং মৌজে কেষপুর গ্রামের কর্ম্মচারি শ্রীরামচন্দ্র দাষ দাষ মণ্ডল শ্রীপরিক্ষীত কোঙার ও শ্রীরামকান্ত রায় দরখাস্ত পত্র মিদং কাজ্যঞ্চাগে গ্রাম মজুকুরের প্রজা শ্রীপাচু সেন এহার একটী বকনা বাছুর এক বছরের আর আর গরুর সহিত পালে চরিতে গীয়াছিল রাখাল সঙ্গে ছিল নজ্জদিগ থাকে নাই ফোরক্ত ছিল একটা কুকুরে সেই বাছুরটী্ক ধরিয়াছিল রাখাল দেখিতে পাইয়া তাড়া দিতে কুকুর পলাইল অনেক কাল ব্যাজে বাছুরটীর কাল হইল এহার প্রায়শ্চিত্তি সাস্ত্রানুসার দারিদ্র মতে ব্যবস্থা আজ্ঞা হইবেক নিবেদন করিলাম ইতি— তাং ২০ শ্রাবণ

শ্রীরামচন্দ্র দাষ দাষ
শ্রীপরিক্ষীত কোঙার
শ্রীরামকান্ত রায়

২৩৪। বি ৯২৪

৭ শ্রীশ্রীরামঃ—

সন ১১২৯ সাল—

তারিক ২৪ ছ্রাবন—

শ্রীগোপাল খাঁএর গরু মরনের হকিগত গোপাল খাঁর গরু একটি ছালা বাহিতে দিয়াছিলেন শ্রীসন্তোস কুণ্ডকে সন্তোস কুণ্ড ছালা হাটীয়া পথেতে আনিতেছিল এহার মর্দ্ধে তল্যাড়ার বসন্ত পাল সেই ভিড়নে ছীল গরু তাড়াইতে গরুর পাএ ঠেঙ্গা মাঝিলেক তাহাতে গরু পড়িল্য পুনসৃছ শক্য বি[ধা]ই অগড়ে করিয়া গরু আনা গেল [তা]হার

পরে এক মাস বাচিয়াছিল্য ঘা[স] খড় খাইত তাহার পাএ পুকা [হ]ইল্য তাহাতে মরিল—

মুরলি কুণ্ড—গোপাল খাঁ—বসন্ত পাল—

২৩৫। বি ৯২৫

৭ শ্রীশ্রীহরি—

সন ১১৯৩।—

হকিকত পত্র মৌজে বাজার চিত্রগঞ্জের শ্রীরামকৃষ্ণ ঘোশালের আমার রাখাল কুটুম্ব বাটী গিয়াছীল একারন রাখালের বড় ভাই শ্রীকৃপারাম মোদকের রাখাল তাহাকে আমি সকল গরু গুলিন চরাইতে দিয়াছিলাম সন্ধ্যাকালে আর সকল গরু আইল শেই গাইটী আইল না তাহার পর জাহাকে গরু শোপর্দ্দ করিয়াছিলাম তাহাকে জিজ্ঞাশা করিলাম শে রাখাল কহিলেক গ্রামের নিকটে পেচুয়ার পুস্করনির নিকটে গরু সকল গুনিয়া লইয়া আশীয়াছি তথাচ গরু না পাইয়া গ্রামে অনেক খুজিলাম শে রাত্রে পাইলাম নাই রাত্র প্রভাতে আমার ভাত্র৷ শ্রীরঘুনাথ ঘোশালকে কহিলাম গরু খুজিয়া আন ইহা যুনিয়া তিহো খুজিতে গেলেন অনেক খুজিয়া না পাইয়া ফিরিয়া [আ]শীতেছিলেন এমত কালে নজর হইল পে[চু]য়ার পুষ্করনিতে য়ুকুনি উড়িতেছে ইহা দেখিয়া য়ুকুনি জেখানে বশীয়া আছে শেইখানে জাইয়া দেখেন গাইটী সিউলি ব্যানে (?) পড়িয়া আছে তাহার কাছে য়ুকুনি গোটা কয়েক আছে গাইটির গুঝ্ জিহ্বারে ঠুকরিয়া রক্তপাত করিআছে ইহা দেখিয়া গরুটী তুলিয়া দেখিলাম চক্ষুতেয় ঠোকর মারিয়া রক্ত পাত করিয়াছে শে গরু দকে হইতে পাড়ে তুলিয়া ঘায জল খাওাইয়া আমাকে ডাকিতে লোক পাঠাইলেক লোক আশীয়া আমাকে খবর দিলেক আমি স্থনিঞা জনা চারী লোক লইয়া আগড়ে করিয়া আনিঞা দাগাইয়া দিলাম জথোচিত তাখিত করিয়া এবং ঘায জল খাওাইলাম ইহাতে দুই রোজ গাইটী বাচীয়া ছিল তাহার পর মরিয়াছে এই তাগাদী জানি ইতি—তাং ২৩ চৈত্র—

ইসাদ—

শ্রীসাহেবরাম রায়—
সাং কাইথি—

শ্রীসাগর মালাকার।—
সাং দুর্গাবাটী—

শ্রীবাঞ্ছারাম বনীক।—
সাং বাজার চিত্রগঞ্জ—

২৩৬। বি ৯২৬

৭ শ্রীশ্রীকৃষ্ণঃ—

চরণ সোহায়—

মহামহিম শ্রীযুৎ সভাপণ্ডিত ভট্টাচাৰ্জ্জী মহাসয় বরাবরেষু—

লিখিতং শ্রীগদাধর গোহ ও শ্রীরামতনু গোহ ও শ্রীপ্রসাদ কোঙর ও শ্রীভক্তরাম রেজ্জা ও শ্রীপঞ্চানন পান ও শ্রীগদাধর পান ও শ্রীযুগল পাজা শ্রীজগনাথ দে দীগর সোল আনা উগয়রহ কয় জবান বন্দি পত্র মিদং কাজ্জনঞ্চা আগে মোজে রসুলপুর পরগণে সমরসাহী মোজে মজুকুরে শ্রীবাঞ্চারাম কুণ্ডু একটী দামড়া গরু বিক্রয় করিয়াছিল সেই লোক মোছলবান সেই লোক লগুতা করিয়া সেই গরু নষ্ট করিয়াছে অতএব মহাসয় শাস্ত্রা অনুসারে বেবস্তা দিতে আজ্ঞা হয় ইতি সন ১২০৭ সাল—তারিখ ৭ আসাড়—

শ্রীগদাধর গোহ—
শ্রীরামতনু গোহ—
শ্রীপ্রসাদ কোঙর—
শ্রীভক্তরাম রেজ্জা—

শ্রীপাচু পান—
শ্রীগদাধর পান—
শ্রীযুগল পাজা
শ্রীজগনাথ দে—
সোল আনা উগয়রহ—

২৩৭। বি ৯৩০

শ্রীশ্রীহরি—

স্মরণং

মহামহিম শ্রীযুত পরগনার সভাপণ্ডিত ভট্টাচায্য মহাসয় বরাবরেষু।—

লিখিতং শ্রীসিদ্ধেশ্বর দাষ দে কষ্য হকিগত পত্র মিদং কায্যনঞ্চ আগে মৌজে বি[নো]দপুর পরগনে সমরসাহি মৌজে মজুকুরে ৯ কার্ত্তীক আমার এক রাখালে গরু চরাইতে লইয়া গিয়াছিল সে গরুটী সাকার নিচেতে চরিতেছিল চরিতে চরিতে অল্প জলে পড়িয়াছিল তাহাতে রাখালে দেখিতে পাইলেক দেখিয়া টানাটানি করিয়া আনিয়া তুলিলেক জলেতে পা রহিল অল্প রাখাল খবর দিলেক গরুটী পড়্যা আছে আমারা জাইয়া দেখিলাম

গরুটী মরিয়াছে এই তাগাদি জানি দিবেদন করিলাম ইহা সাস্ত্র অনুসারে বেবস্তা আজ্ঞা হইবেক—ইতি—তারিখ—৯ কার্ত্তীক—

শ্রীসিদ্ধেশ্বর দাষ দে—
ব শ্রীনিমাইচরণ দাষ দে—

ইসাদ—
শ্রীনিতাই কুণ্ড—
সাঃ বিনোদপুর—
শ্রীস্যামাচরন দে দাশ—
সাং কাইথি—

২৩৮। বি ৯৩১

৭ শ্রীশ্রীকৃষ্ণ।—
স্বরনং।—

মহামহিম মহিমার্ন্নব পূজনিয়—
শ্রীযুত স্যামসুন্দর বিদ্যালঙ্কার ভট্টাচাৰ্য্য মহাসয়—
শ্রীকালিচরন বসুর প্রনাম নিবেদন।—

আমার পিতা অগ্যজ্জ্য রহিত ছিলেন। আমি আপন পিতার দৌলত ঘর বাড়ি জমী জমা আকর আওলাত বেবুত বেশাত ও বৃত্তি ভূম স্তাবর আদি এবং ত্রিহার পুর্ব্ব নিবাস জে পরগনার জে গ্রামে ছিল এ সকলের সমস্তপ রহিতে আমি আপন সযুর্গথায় খোদ মুক্তারে হরেক চাকুরি করিয়া নানা বেবসার রোজকারের উপাজ্জনে ঘর বাড়ি ও বিত্তি ভূম ত্রবুদ বেসাত মাল আমাল স্থাবর আদি দৌলত বাটুরিয়া আমি আপন সয়ং অগ্যজ্জের একায়ত্ত্বে পিতার পুর্ব্ব করজ্জ শোদ দিয়াছি এবং মাতা পিতার পুন্য কাজ জে ছিল করাইয়াছি আর পিতা মাতার শেবা ও ভরন পোশন এবং ৺প্রাপ্তি হইলে শ্র্যার্দ্ধ আদি জে কীছু ক্রয়া এ সকল করিয়াছি মধ্যম ও কনিষ্ঠ দুই ভাইকে সিষু পালনে সিক্ষা দিক্ষা ও ভরন পোশন ও বিবাহ ও অকন্নশন ও দুই জনের পরিবারের পালন করিয়াছি এবং দুই ভ্রাতার মিত্তু প্রাপ্তী হইলে শ্রাদ্ধাদি ক্রীয়া করাইয়াছি এথন কনিষ্ট ভ্রাতার পুত্র শ্রীলোচন বসু এই অর্ন্নের সিষু পালনের হদিশ নাএক হইয়া আমার সপাজ্জিত দৌলাতে অংশ দাওয়া করে অতেব শাস্তা অনুশার বিধিমত বিচারে অংশী কি নিরাংশী বিধান বেবশ্তা লিখিতে আজ্ঞা হইবেক ইতি—সন ১২০০ সাল—তারিখ—

২৩৯। বি ৯৩২

শ্রীশ্রীহরিঃ।

হকিকত জবান বন্দী শ্রীবাঞ্চারাম বাগ্দীর গরু মাঠে চরিতে গীয়াছিল তাহার মধ্যে একটী গরুর গোলাল ভাঙ্গিতে লাগীল ইহার পুত্র গোরক্ষ্যক ছিল তাহাতে এই সমাচার বাটীতে আশীয়া দিলেক সেই গরুটী জলের ধারকে জাইয়া পড়িল আশীয়া দেখে গরুটী মরিয়াছে অতয়েব কর্ত্তা মহাশয় সাস্ত্রানুসার জে ব্যবস্তা হয় তাহার জবাব আজ্ঞা হইবেক। এই হকিকত সোল আনা থাকীয়া কাছারিতে হইল ইতি—সন ১১৮২ সাল সাং বুইনান তারিখ—৭ চৈত্রী—

শ্রীবাঞ্চারাম বাগ্দী—

সাং বুইনান—

২৪০। বি ১০২৫

শ্রীশ্রীকৃষ্ণ—

সন ১২৩০।—

মহামহিম শ্রীযুত সভাপণ্ডীত ঠাকুর মহাসয় বরাবরেষু—

লিখিতং শ্রীকৃষ্ণকান্ত মদক—

কস্য হকীকত পত্র মিদং লিখনং কাজ্যনঞ্চ আগে মোজে রাইতাড়া পরগণে আজমত সাহি মোজে মজুকুরে আমার বসত আমার ভাত্রি বধু বিদবা আমার বাটীতে আমার সহিত এক অন্নে ছিল ঐ বধুর সহিত কথন দুষ্ট জনরব হইআছিল কিন্তু গামস্ত লোকে অনেক মত তদারক করিলেণ একথা সাবুদ হইলা না আমী একর্ম্ম করি নাই ঐ দুষ্ট বাক্য জনরব হইয়াছে এমতে আমী আপণ খুসিতে হকীকত লিখিয়া দিতেছি জনরব দুষ্ট বাকীর সাস্তানুসারে প্রাচির্ত্তর বিদী দিতে আজ্ঞা হয় আমী গ্রামস্ত লোক লইয়া এ দাএ উর্দ্ধার হই আর ঐ বিদবা বধুকে আপন ঘর হইতে বাহির করিয়া দিয়াছি এতদার্থে হকীকত পত্র লিখিয়া দিলাম ইতি সন ১২৩০ সাল তারিখ ১৩ই

ইসাদ—

শ্রীনবকুমার ঘোষ—
সাং রাইতাড়া—

শ্রীবাসি সরকার—
সাং রাইতাড়া—

শ্রীমানিকচন্দ্র সরকার—
সাং রাইতাড়া—

শ্রীকৃষ্ণ মদক—
সাং রাইতাড়া—

২৪১ । বি ১৩২৭

প্রভুলকত্তা—

মহামহিম শ্রীযুৎ সভাপণ্ডিত ঠাকুর মহাসয় বরাবরেষু—

লিখিতং শ্রীনফর দে মদক কস্য হকীগত পত্র মিদং কার্য্যনঞ্চাআগে আজমৎসাহি পরগনার মর্দ্ধে মোজে সেহানা গ্রামে আমার বাষ আমার বিধবা কন্যা শ্রীজয়মুনি আমার বাটীতে এক অন্নে ছিল এক্ষণে ঐ সাকীমের শ্রীসোনাতন মদক সহিত জনরব হইআ ঐ সোনাতনের বাটীতে আছে আহার বেবহার বেআন্দাজ করিতেছে সাস্ত জুক্তি দ্বারা দুষ্ট বেবহার দেখিয়া ঐ জয়মুনিকে ত্যাগ করিয়া পাএছিত্তী করিতে উদ্ধত হইএা আছি মহাসয় সভাপণ্ডিত সাস্তা অনুসারে বেবস্তা দিতে আজ্ঞা হয় ইতি সন ১২৩১ সাল তারিখ—২৭ জৈষ্টী—

শ্রীনফর দে মদক—
সাং সেহানা—
ওরফে হাজারাপাড়া—

ইসাদ—

শ্রীনফরচন্দ্র ঘোষ—
সাং রাইতাড়া—
শ্রীনিলাচল মদক—
সাং খুজুটীপাড়া—
শ্রীহারাধোন মদক—
সাং সেহান—
শ্রীপাচু মদক—
সাং খুজুটীপাড়া—

শ্রীকানাই মদক—
সাং ব্রহ্মনখণ্ড—
শ্রীছিদাম নাগ—
সাং…
শ্রীষুখময় মদক—
সাং সেরপুর

২৪২ । বি ১৩৪৩

৭শ্রীহরিঃ ॥—

শরণং—

প্রনামা নিবেদনঞ্চ আগে—

তব আশীর্ব্বাদেই অত্রানন্দ বিশেষ ষুড়াগ্রামের শ্রীসোভারাম পাজার বাটীর প্রায়চিত্তোর বিশয় ব্যবস্থা পত্রের পুর্ব্ব পাজার বাটীতে পুরোহিত কৃয়া করিয়াছেন এবং গ্রামের জে জে ফলহার করিয়াছেন তাহারা কুলিনগ্রামের শ্রীযুত ভট্টাচার্য্য মহাশয় ছিলে বাদা বাকীরে আনাইয়া ছিলাম তাহারা কহিলেন সেখানকার ব্যবস্থাপক

তাহারা পত্র দিলে আপনারা বিবচনা করিব অতয়েব ব্যবস্থা পত্র পাঠাইতে আজ্ঞা হইবেক ইহা নিবেদন করিল—ইতি তারিখ—৩ শ্রাবন—

পূজনীয়—

শ্রীযুত রাধাকৃষ্ণ তর্কালঙ্কার ভট্টাচার্য্য মহাশয় চরণেষু—

শ্রীযুত প্রানকৃষ্ণ বিদ্যালঙ্কার ভট্টাচার্য্য মহাশয় চরণেষু—

২৪৩। বি ১৮২৪

৭ শ্রীরাম।ঃ—

সরণং—

মহামহিম শ্রীযুত জগতদুলভ ন্যায়লঙ্কার মহাশয় বরাবরেষু—

লিখিতং শ্রীওজ্যান মেড়ে কস্য হকীকত পত্র মিদং লিখন কায্যনঞ্চা আগে আমার পুত্র শ্রীরাজিব মেড়ে আমার মর্জ্জেতসারে বাটী হইতে গিয়াছিল নিচ জনরব হওাতে প্রাচি করি উন্তীত আছি ব্রেবস্তা আজ্ঞা হয় ইতি সন ১২৩৬ সাল তারিখ ৫ ফালগু—

শ্রীওজ্যান মেড়ে—
সাং নানোর—

ইসাদ—

শ্রীদেবিচরন মণ্ডল—
শ্রীরামচন্দ্র মণ্ডল—
সাং নানোর—
শ্রীতিলক মেড়ে
শ্রীহারাধন মেড়ে
সাং পাকবিহাস্তা

শ্রীসিবু মেড়ে
সাং বেরুগ্রাম
শ্রীদুগাচরণ মেড়ে—
সাং বানকুপী—

২৪৪। বি ৩১৫৭

৭ শ্রীশ্রীরাম।—

মহামহিম শ্রীযুৎ গুরুমহাসয় বরাবরেষু—

লিখিতঃ শ্রীবদ্দিনাথ সর্ন্যকার ও শ্রীপাব্বতি সর্ন্যকার দাসে কস্য একড়া পত্র মিদং সন ১২০৬ সাল আদে লীখন কা[র্য্য]ঞ্চ আগে আমাদের বাটিতে নবাই পাল মদিরা আনিঞা বামুন মাতালে খইয়াছিল তাহা রাপন নজরে দেখিএছীলাম এবং মাতাল মজুকুর ভাত খাইতে চাহিলে আমরা কহিলাম ব্রাহ্মন ঘরের অন্ন আনিঞা দেই একথা তাহা না মানিএ আমদের অর্ন্ন খাইলেন আপনি সুনিএ আমদের থানে [এ]কড়ার

লইলেন আমাদ্দির হইয়া জে এমন সামিগ্র খাইবেক কি খআবেক সে গুরু পুরহি[ত] আমাদিকে আপকা আজ্ঞা হইল আমারা সিষ হইএ জে খাইবেক সে মার রক্ত খাইবেক এবং আমরাও কবুল করিলাম এতদার্থে একড়ার পত্র লেখিআ দিলাম ইতি তারিখ ১৬ ফাগুন—

শ্রীবদ্দিনাথ সর্ন্যকার

শ্রীপর্বতি সর্ন্যকার দাসে

সাং চানক—

পুনিছ লিখি এমন কম্মকার ব্রাহ্মন সর্ব্ব দেবতার স্তানে পতিত হই এবং গুরুদণ্ডী রাজডণ্ডী এবং গেআতডণ্ডী হইব ই[f ]ত

ইসাদ

শ্রীভৈরবানন্দ দেবশর্ম্মন
সাং নওপাড়া—

শ্রীগিরিধর পাল—
সাং চানক—

২৪৫। বি ৩৪২৯

৭ শ্রীশ্রীদূর্গা—

সহায়—

জথাবিহিত সম্মান মিদং।—

পালুড়িয়া নিবাশী শ্রীবেনিমাধব মণ্ডল মূচানী অপবাদে পঞ্চগ্রামি ও সপ্তগ্রামি ব্রাহ্মণ ঠাকুর ও সজাতি আদী থাকিয়া বিগত ১২৮৪ সালের ৯ আশাড় তারিখে বিচার পূর্ব্বক ওক্ত ব্যক্তিকে রহিত করিয়াছেন এবং ওক্ত ব্যক্তির সহীত আহার ব্যবহার আদী না [ক]রা বিশএ এক সন্মতি পত্র ওক্ত দিবষ আপন আপন গ্রামে আপন আপন দস্তখত করিয়াছেন সংপ্রতি ঐ সন্মতি পত্রের লিখিত পালুড়িয়া নিবাশী শ্রীবামাচরন চট্টোপাধ্যায় ও তারিনী চাটুজ্যা ও মল্লীকপুর নিবাশী মহানন্দ চট্টোপাধ্যায় ও খেত্রনাথ বন্দো[পা]ধ্যায় প্রভৃতি পঞ্চগ্রামি ব্রাহ্মন ও বেদের অমাণ্য করিয়া পাপী ব্যক্তির বাটীতে গত ১১ বৈশাখ তারিখে ফল[া]হার আদী করিয়াছেন এমতে মহাশয় দিগ্যে নিবেদন পা[ঠা]ইতেছি জে ওহাদের সহিত আহার বেবহার করা বিশয় জাহা বিবেচনা হয় তাহা করিবেন নিবেদন ইতি—সন ১২৮৫ সাল তাং—৯ জৈষ্ট—

শ্রীবেনীমাধব ভট্টাচার্য্য
শ্রীবেনীমাধব বন্দপাধ্যায়

শ্রীজগৎবন্ধু ঘটক
শ্রীশ্রীমন্ত বন্দপাধ্যায়

শ্রীগিরিষচন্দ্র চাটুর্জ্যা
শ্রীরামচন্দ্র ভট্টাচার্জ্যা
শ্রীরামলাল চাটুর্জ্যা
শ্রীরামতনু মুখোপাধ্যা[য়]
শ্রীরামদআল ভট্টাচার্জ্য
শ্রীবিপিনবিহারি চধরি
শ্রীকুসচন্দ্র বন্দ্রপাধ্যা[য়]
শ্রীরামলাল চাটুর্জ্যা

মান্যবর শ্রীযুক্ত ইশ্বরচন্দ্র হাজরা তথা শ্রীভোলানাথ মোখোপাধ্যায় তথা শ্রীউদয়চাদ হাজরা তথা শ্রীনিতাইশুন্দর ঠাকুর মহাসয়াণ মান্যবরেষু—

দেনা—মোঃ কোমা—

২৪৬। বি ৩৪৩০

শ্রীশ্রীদুর্গা

মহামহিম শ্রীযুৎ ব্রাহ্মনপণ্ডিত
মহাসয়ান বরাবরেষু—

লিখিতং শ্রীরামকুমার চক্রবর্ত্তি সাং পহলানপুর কস্য ভাশ পত্র মিদং কার্য্যনঞ্চাগে অকালে শ্রীশ্রী৺গয়াধাম গমনের প্রতিবন্ধক আছে কিনা সাস্ত্রানুসারে এহার ব্যাবস্থা দিতে আজ্ঞা হয় ইতি—

সাক্ষী—

শ্রীমতিলাল চক্রবর্ত্তী—শ্রীদুর্গাদাষ চক্রবর্ত্তী—শ্রীরাজিব বারিক—

শ্রীরামকুমার চক্রবর্ত্তি সাং পুহলানপুর। অত্র বিষয়ে পত্রমিদং ভাশ লিখিয়া দিলাম—

অনিরুদ্ধসুতায়াতে শ্রীকৃষ্ণ প্রপিতামহে। পূর্ন্নাসৌচং নভস্তাতৃবলে বল সুতেপিচ। বসুদেব ত্র্যহাসৌচং স্যাৎ বৃদ্ধ প্রপিতামহে। তৎপুত্রবলরামে চ বলরাম সুতেত্র্যহং। এবং কৃষ্ণসুতে সাম্বে পূর্ন্নাত্যং তৎসুতেপি চ। বীজি সংক্রমমাদায় গণনাতু ত্রৈপুরুষী। অত কৃষ্ণপ্রপৌত্রেস্ত ত্রিরাত্রমিতি নিশ্চয়ঃ।

২৪৭। বি৩৪৩১

৭ শ্রীশ্রীহরি—

শ্রীহারাধন পাণ—
সাং মুক্তীপাড়া—

মহামহিম শ্রীযুত শ্রীকান্ত ঠাকুর সার্ব্বনেক ভট্টাচার্জ্য মহাসয় বরাবরেষু।—

লিখিতং শ্রীহারাধন পাণ কস্য হকীগত পত্রমিদং কার্য্যনঞ্চ আগে আজমতসাহি

পরগনায় মোজে খুজটীপাড়া গ্রামে আমার ববষায় আমার ভগ্নী জুগী সংসর্গ হইয়া আমার কাছ হইতে গিয়াছে অতএব হকীগত লিখিয়া দিতেছি মহাসয় বেবস্তাকর্ত্তা বেবস্তা দিতে আজ্ঞা হইবেক এতদার্থে হকীগত পত্র লিখিয়া দিলাম ইতি সন ১২৪১ সাল— তারিখ—২৭ ফালগুন—

ইসাদ—

শ্রীরামানন্দ সরকার
সাং সামুখ—
শ্রীহারাধন পাণ—
সাং সামুখ
শ্রীকৃষ্ণ পাল
সাং সমুখ
শ্রীদিননাথ দে আস
সাঃ খুজুটিপাড়া
শ্রীরামভদ্র পাল
সাং সামুখ
শ্রীসথাচরন লাহা
সাং সামুখ

শ্রীবিস্বমভর মিত্র
সাং সামুখ
শ্রীকোমলাকান্ত চক্রবত্তি
সাঃ খুজুটিপাড়া
শ্রীশ্রীরাম চক্রবত্তি
শ্রীউমাচরন চক্রবত্তি
শ্রীখুদিরাম ঘোসাল
সাঃ সমুখ
শ্রীগদাধর মণ্ডল
সাঃ সামুখ

২৪৮ । বি ৩৪৩২

৭ শ্রীশ্রীকৃষ্ণ—

পরম পুজনিয় শ্রীযুত প্রানবল্লব নেয়লঙ্কার সভাপণ্ডিত মহাসয় চরণযুগলেষু—

লিখিতং শ্রীসাকীন নবস্তা নিবাসীদিগে হকীগত পত্র মিদং কাজ্যান আগে আমাদিগের নিবেদন মোজে উক্ত গ্রাম নিবাশী সাকী বেয়া আসাত সাংঘটন উক্ত গ্রাম নিবাশী শ্রীরামকুমার ঘোষ সাহিত হয়াতে গ্রমে হইতে বাহির হইয়া জায় তাহাতে আমারা গ্রামদিগর মণ্ডল ও গোমস্তা সাহিত এবং চউকীদার আমা এত্তেলা করিবাতে ঘোশ বরকোনদাজ আসীয়া থানাদা[র]কে ফইজেত করি দারগার নিকট বান্দ-বস্তা সাইকার করিয়া লইআছে আমারা নাপীত পুরহিত গেত সেলা সকলে আটক করিআছি কীছু দিন বাদে সাং বাঙ্গনখণ্ড নিবাশী শ্রীজগমোহন কৈদারের নিকট শ্রীশ্রী৺ভেক লইয়াছেন লইয়া গ্রামে আসীয়া ঐ ঘোষ মজুকুরের সহিত ঘর দুয়ার কড়া এক ঘরে থাকী এমনটা আমরা দিক্ষ করিআছে এবং থারু হস্তে দেখা দিক্ষ প্রমাণ কীছু

বন্দবেন্ত পক্ষ দায় নাই ইহাতে কী সব বেবস্তা দেন শ্রীযুত বিধিকর্ত্তা মাহাসয় দয়ায় জে মত আজ্ঞা হয় হকীগত পটালাম ইতি—

সন ১২৫০ সাল—তারিখ—১২ জৈষ্ঠ—

শ্রীযুত মধুসুদন সরকার
শ্রীকুড়ারাম [ম]ণ্ডল
শ্রীরামসুন্দর মণ্ডল
শ্রীরামেশ্বর মণ্ডল
শ্রীসিতল পাল ও নফর নাই
শ্রীগদাই পাল
শ্রীমানিক ঘোষ
শ্রীজাদু পাল
শ্রীচন্দনা···
সর্ব্বসাকিম
শ্রীকেনারাম পাল

শ্রীবৈকুণ্ঠ পাল
শ্রীরাম পাল
শ্রীবিন্দবোন পাল
দিনু পাল
শ্রীবেনি ঘোষ
শ্রীরামচন্দ পাল
শ্রীদিনু পাল
শ্রীভুভন পাল
শ্রীভাগবত সাধু—
শ্রীরাইচরন সাধ—
সাঃ নবগু—

২৪৯। অ ৪

৭ শ্রীশ্রীহরি—

স্বরণং—

মহামহিম শ্রীযুক্ত বিধিকর্ত্তা শ্রীনাথ ঠাকুর মহাশয় বরাবরেষু—
লিখিতং শ্রীশ্যামচরণ ঘোষ কস্য হকিকত পত্র মিদং কার্য্যনঞ্চ আগে আমার আন্দাজী বএক্রম তিরিষ বৎস্বর হইবেক আমি আমাত্থের ধানের জমীর ধান্য দেখিতে গিয়াছিলাম সেই জমীতে বিড়ের থাক দেওয়া ছিল থাকের মধ্যে ইন্দুর গড় করিয়াছিল সেই দেখিয়া আমি গাড়ের মাটি তুলিতে-ছিলাম এতমধ্যে ডাইন হস্তের মস্তম আগুলে কামড়িয়া দিল তাহার চিকিস্বা করাইলাম তাহাতে যু[ত্র] থাকিল তাহার পর আন্দাজী এক বৎসর পরে কর্ন ফুলিল এবং পাএের বাম পাএের তিনটা মর্দ্দের আগুল ফুলিল কতকদিন পরে চিকিস্বা করাইলাম তাহাতে আরাম না হইয়া ঐ তিনটা আগুল লোপ পাইয়াছে ইহার পর আমার কর্ণমূল ফুলে নাই এবং গায়ে দাগ দোগ কিছুই নাই ইহাই আমার হইয়াছে ইহাই আমি জানি

শ্রীশ্যামচরণ ঘোষ
সাং ছাতিনগ্রাম

ইহার সয় আর কিছুই জানিনা ইহা শ্রীচরণে নিবেদন করিল ইতি সন ১২২৪ সাল তারিখ ২২ পৌষ রাত্তি

ইহাতে আমার বোধ হইল আমার কুল বেআধি হইয়াছে ইহার পাচিত্তি করিব আপনকারা সাস্ত অনুসারে বেবস্থা দিতে আজ্ঞা হইবে।

ইসাদী

| | | |
|---|---|---|
| শ্রীগোপীনাথ ঘোষ | শ্রীগৌরহরি ঘোষ | শ্রীজগতদুর্ল্লভ ঘোষ |
| সাং খুজুটিপাড়া | সাং ছাতিনগাঁ | সাং ছাতিনগাঁ |

২৫০। ন ৮

৭ শ্রীশ্রীহরি—

সন ১২৬০ সাল—

পরম পুজনিয় শ্রীযুৎ সভাকর ভট্টাচার্য্য মহাসয় শ্রীচরন জুগলেষু—

হবিগৎ পত্র মিদং কাজ্জনঞ্চ আগে মকাম বুলচন্দ্রপুরের শ্রীযুৎ রামদুলাল চাটুজ্জের মুখ জবানিতে আপন ক্ষুশিতে শোল আনা শত ব্রাহ্ম থাকিয়ে জে দরখাস্ত পত্র লিখি দিলে তাহা আমারা সকলে শ্রবন করিলাম এবং ও দুলাল চট্টপাধ্যে সলিক্ষিৎ দস্তক্ষতি ইশাদ শোহিত পত্র আমাদের দিষ্ট করিয়ে দেখিলাম জে ওহার জেষ্ট পুত্র শ্রীগআরা[ম] চট্টপাধ্যা জের্জ্জরে কাবেল বটে এইতদার্থে হবিগত পত্র লিখিয়ে দিলাম ইতি তাং ২৩ মাঘ—

| | |
|---|---|
| শ্রীবিন্দাবন মুখপাধ্যা | শ্রীগোউর চট্টাপাধে— |
| সাং বামিনে— | সাঃ বুলচন্দপুর— |
| শ্রীরূপচাঁদ বন্দ্যপধ্যা— | শ্রীশ্রীনাথ চট্টপধ্যা |
| শ্রীগঙ্গাহরি বন্দ্যপধ্যা— | সাং হরিগড়া— |
| সাং পচিমপাড়া— | শ্রীসচিরাম চট্টপাধ্যা— |
| শ্রীইশ্বর চাট্টপাধ্যা— | সাং চাদগ্রাম |
| সাকিম য়ারিল— | শ্রীরামধন বন্দ্যপাধ্যা— |
| শ্রীলপর চাটুয্যে— | সাং খাড্ডু— |
| সাকিমঃ চকভুরা— | শ্রীবংসি মণ্ডল |

শ্রীঅদ্বৈত নন্দি—
শ্রীগয়ারাম দিগের —
শ্রীরামকৃষ্ণ দিগের —
শ্রীগুরুচরন দিগের—
সর্ব্ব সাং বুলচঁদ —
শ্রীভিম দিগের—
সাং চোআডাঙ্গা—

২৫১। ন ৯

৭ঁ শ্রীশ্রীদুর্গা—

সাহায়—

মহামহিম শ্রীযুত শ্রীসভাপণ্ডিত মহাসয় বরাষু—

লিখিতং শ্রীসিতারাম বারিক ও গোবিন্দরাম মণ্ডল ও পারিক্ষিত মণ্ডল ও গোসাইচরণ রায় কস্য হবিগত পত্র মিদং কাঞ্চগে মহাসয়গনের নিকট বক্রি বাদ্দিকে পাঠাইতেছি এহার গ্যতি সকলে কহীলে জে ওই বিক্তি ওই বৈইনানে সাং নিদিরাম বগোর এক এড়ে গারু ছুত্তি দিআছিল এখাণে সেই গরু বাদ করিআ দিআছে এহার সাস্ত মত বেবস্তা দিতে আজ্ঞা হঅ ইতি শ্রীচরণে নিবেদন জানাইলাম ইতি তারিক ৪ জ্যেষ্ঠ—

২৫২। ন ১০

শ্রীশ্রীহরি—

সহায়—

শ্রীলালচাঁদ ডোম

মহাঁ মোহিম শ্রীযুত সবাপণ্ডিত মহাঁসয় বরাবরেষু—

লিখিতং শ্রীলালচাঁদ ডোম কস্য হকিগত পত্রং মিদং কাজ্যঞ্চ আগে আমি ১একটি গাভি মছরবানকে বিক্রয় করিআছিলাম ঐই গাভি নষ্ট করিআছে এহা যুনিআ আমার পাপ হৈল এহার সাস্ত্র মত বেবস্থা দিতে আজ্ঞা হয় এহা শ্রীচরনে জানাইলাম নিবেদন—ইতি সোন ১২৩০ সাল তাং ১১ মাঘ

ইসাদ—

নন্দরাম ডোম—
সাং বএরপোকুর—
বদনচন্দ্র ডোম—
সাং চকভুর
শ্রীরাখাল ডোম
সাং খাহার

২৫৩। ন ১১

স্মরণং—

মহামহিম শ্রীযুত সভাপণ্ডিত মহাশয় বরাবরেষু—

লিখিতং শ্রীমিত্রনঞ্জয় নন্দী কস্য হকিগত পত্র মিদং কার্জনঞ্চাগে আমার ১একটী এড়ে গরু খোঁট বান্ধুনি করিয়া দিয়াছিলাম তাহাকে নারিয়া বাদিবার জন্য জাইতেছিলাম তাহাতে আমাকে মারিতে আসিতে আমি একটী মুগর ফিকিয়া মারিলাম তাহাতে মার খাইয়া আমাকে ফের মারিতে আসিতে হুমুরি খেএ পড়িতে গলায় দরি খুলেএ দিলাম দেবার পরে পাঁ কাছারিতে লাগিল তাহাতে মাথায় জল দিলাম আর মুখে বাশ দিলাম কাণ টিপে ধরিলাম তাহাতে মুখ নারিতেছিল এহা সাস্ত্র অনুসারে বেবস্তা দিতে আজ্ঞা হইবেক ইতি সন ১২৬০ সাল তারিখ ১২ আশাড়—

শ্রীমিত্রঞ্জয় নন্দী
সাং—ক্ষেত্রবৈহান

ইসাদ—

শ্রীরামজিবন মণ্ডল— সাং বৈনান—

শ্রীশেবকরাম পাল সাং বৈনান—

২৫৪। ন ১২

৭ঁ শ্রীশ্রীরামঃ—

শুঃ
ঐশবর্ত—
কোং ।০ চারি আনা
সাক্ষী গঙ্গেশ

পরম পুজনীয় শ্রীযুত সভাপণ্ডিত ভট্টাচায্য মহাসয় শ্রীচরনেষু—

সেরপুর নিবাসী শ্রীরামলোচন দানা ও শ্রীগয়ারাম দাঁ ও গয়ারাম গোহ প্রনাম নিবেদন বিশেষঃ—উক্ত গ্রাম নিবাসী শ্রীরামনাল দাঁএর ৭ ভাদ্র বুধবার রাত্রে একটী দামড়া হেলে গরু গলরজু হইয়া খুটায় বাঁদা থাকাতে ৮ভাদ্র তারিখের প্রাতে দেখিলাম জে অপালনে মিত্তু হইয়াছে কহিলে এবং পরসপর সকলে দেখিলাম অতএব শাস্ত্রানুসারে ইহার প্রায়শ্চিত্তের ব্যাবস্তা দিতে আজ্ঞা হয় ইহা শ্রীচরনে নিবেদন করিলাম ইতি তারিখ ১৪ ভাদ্র—

শ্রীরামলোচন দানা— শ্রীগয়ারাম দাঁ—

শ্রীগয়ারাম গোহ—

২৫৫। ন ১৩

৭

প্রতুল কত্তা—

পরম পুজনিয় শ্রীযুত লক্ষিনারায়ণ ভট্টাচায্য সভাপণ্ডীত মহাসয় শ্রীচরণ যুগলেষু—

লিখিতং শ্রীগদাধর কুণ্ডু ও শ্রীরামচাঁন্দ কম্মকার ও শ্রীতেজচন্দ্র কুণ্ডু ও শ্রীরামময় মণ্ডল ও শ্রীরাম কুণ্ডু কষ্য হগীগত পত্র মিদং কায্যনঞ্চ আগে মৌজে সিঙ্গারপুরের শ্রীরামকান্ত নন্দীর গলা খুষ খুষ করে কাষ বেয়ামহ গএর ওঠে এবং কাসে এহার প্রায়চিত্ত জে জে বেবস্তা হয় তাহা দীতে আজ্ঞা হয় এহা শ্রীচরনে নিবেদন করিলাম ইতি সন ১২৬১ সাল—তারিখ—১৪ আঘন—

শ্রীগদাধর কুণ্ডু—
শ্রীরামচাঁদ কম্মকার
শ্রীতেজচন্দ্র কুণ্ডু—
শ্রীরামময় মণ্ডল—
শ্রীরাম কুণ্ডু—
সর্ব্ব সাং সিঙ্গারপুর—

২৫৬। ন ১৪

৭ শ্রীশ্রীহরি—

চরণ স্মরণং—

পুজনিয় শ্রীযুত সভাপণ্ডীত ভট্টাচাজ্য মহাসয় শ্রীচরণেষু—

মৌজে সেরপুর শ্রীগয়ারাম দাঁ ও শ্রীরামলোচণ দানা ও শ্রীগয়ারাম গোহ ও শ্রীরামভদ্র দত্ত ও শ্রীরামধণ গুপ্তস্য। সত সহস্র প্রণাম নিবেদনঞ্চ বিসেষঃ নিবেদণ নিজগ্রামে শ্রীশ্রীহরি দাঁয়ের একটী ব্রীৰ্দ্ধ অর্দ্ধডাই গোসালে বদ্ধ ছিল রাত্রিজ্যেগে ঐ অর্দ্ধডাইটি বন্ধণে মরিয়াছে ইহার সাস্ত্র মত প্রায়শ্চীত্তের বেবস্তা দীতে আজ্ঞা হইবেক ইহা শ্রীচরণে নিবেদণ করিলাম ইতি তাং ২৬ আশার—

শ্রীগয়ারাম দাঁ—
শ্রীগয়ারাম গোহ—
শ্রীরামধন গুপ্ত—
শ্রীরামলোচণ দানা—
শ্রীরামভদ্র দত্ত—

২৫৭। ন ১৫

শ্রীশ্রীদুর্গা—

প্রতুল কত্রী—

মহামহীম শ্রীযুক্ত সভা ভট্টাচার্য্য মহাশয় বরাবরেষু—

লিখিতং শ্রীঅভয়চরণ মণ্ডল ও শ্রীছিষ্টীধর মণ্ডল ও শ্রীধনঞ্জয় সরকার শ্রীরামসদয়

মণ্ডল ও শ্রীরামনয়ান পাল কস্য অগীগত পত্র মীদং কায্যনঞ্চাগে আমী অভয় মণ্ডল আমার সাযুক্তি পূর্ব্বে অবল যুল বেদনা ছিল তাহা যুস্থ হইয়া সম্প্রতি বাইগোত ব্যোমহ উপস্থীত তাহার প্রায়শ্চীত্র করিব আমী অতি গরীব অতএব মহাশয়রা ডুখের মত বিধান দিবেন—নিবেদনে ইতি তা ১৮ বৈসাখ—

শ্রীছীটীধর মণ্ডল — শ্রীধনঞ্জয় সরকার—

শ্রীরামনয়ান পাল — সর্ব্ব সাঃ মমরেজপুর—

শ্রীরামসদয় মণ্ডল— — শ্রীঅভয়চরণ মণ্ডল—

২৫৮। ন ১৬

শ্রীশ্রীদুর্গা—

মহামহিম শ্রীযুত সবাপণ্ডীত ভট্টাচার্য্য মহাসয় বরাবরেষু—

লিখীতং শ্রীপঞ্চারাম মান্না—

কস্য হকিঅত পত্রমীদং কাজনঞ্চাগে পরগনে সমরসাহি মৌজে ছোট বইনান গ্রামে আমী বসবাস করিয়া আশীতেছি এক্ষানে আমার সারিরিক গুহ্মীদারে ঘা হইয়া পুজ রক্ত নির্গত হইতেছে এবং সরিরে উপর ধোব চিহ্ন হইআছে আর নাভি স্থানে ঘা হইয়াছে আমী অতি দারির্দ্দো পাচিত্ত করিব দারিদ্র মত্তে বেবস্তা দীতে আজ্ঞা হয় ইতি সোন ১২৬১ সাল তাং ১০শ্রাবন—

শ্রীপঞ্চারাম মান্না—
সাঃ ছোটবইনান—

ইসাদ—

শ্রীমদন দে— — শ্রীবিনদবেহারি সোঁ—

সাং বইনান— — সাঃ ছোটবইনান—

শ্রীগোরাচাদ বারিক—

সাঃ ছোটবইনান—

২৫৯। ল ৩

শ্রীশ্রীহরিঃ

শরণং—

সেবক শ্রীনীলকণ্ঠ দেব শর্ম্মণ প্রণামা নিবেদনঞ্চ বিশেষঃ

একারণ নিবেদন লিখি আমার একটি গরু আমার কৃষক বন্ধন করিয়াছিল [ আমি ] বাটীতে না ছিলাম বন্ধন দশাতে সে গরুটি নষ্ট হইয়াছে ইহার ব্যবস্থা লিখিতে আজ্ঞা

হইবেক দুই চারি দিবশের মধ্যে আর খরচা কিছু পাঠাইবেন অধিক কি লিখিব মহাশয় কর্ত্তা……তাং—১৮ আষাঢ়—[সন ১১৪৫]

আর নেপার মার[ফ]ত পাস্থলি ছয়টি পাঠাইলাম—

২৬০ । শ ১৫

শ্রীকৃষ্ণো—

জয়তি—

[ শকাব্দ ১৭১৮ ]

শ্রীআনন্দচন্দ্র দেবশর্ম্মণাম্—

বাগদত্তা পর্য্যন্ত রহিতায়া মৃতায়াঃ পতি বিদ্যমানেঽপি পুত্রবতী কন্যা প্রাধিকারিণী তস্যা অন্যা সৌচোৎপন্নে তদ সৌচোত্তরকালে একাদস্যাং বা কার্য্যং নক্তত্রয়া অবীরয়া অনধিকারাদিতি বিদুষাং পরামর্শঃ—

ষষ্ঠে মাসি তথা স্ত্রীনাং নাস্তি যজ্ঞেঽধিকারিতা উদরস্থস্য বানস্য নখ লোম সমুদ্ভবাৎ

ইতি বচনেন ইদানীং অধিকারাভাবঃ যুক্তি এক ব্যক্তির পিতৃ মরণাশৌচ ত্রিরাত্রি হইয়াচে তাহার পর জ্ঞাতি মরণ দশ রাত্রি হইয়াচে দীর্ঘকাল ব্যাপ কালাশৌচ শুদ্ধ যানিবেন কিম্বা জ্যেষ্ঠ পুত্র বিদেশস্থ আচে কনিষ্ঠ পুত্র দেশে আচে কনিষ্ঠ পারে না

## ॥ বৈষয়িক ॥

( ১১৮৯-১২৭৩ সন )

২৬১ । বি ৪৮২

৭ঁ শ্রীশ্রীহরিঃ—

মহামহিম শ্রীযুক্ত ব্যবস্থাপক ব্রাহ্মণপণ্ডিত মহাশয় বরাবরেষু।—

লিখিতং শ্রীশ্যামানন্দময়ী দেব্যা হকীকত পত্র মিদং সন ১২৩৬ সাল লিখনং কার্য্যঞ্চাগে—মৌজে নাহুরে ৺বৈদ্যনাথ হাজরা ও সদাশিব হাজরা ও কালীচরণ হাজরা তিন সহোদরে পৃথক হইয়া আপন আপন চিহ্নিত বিভক্ত স্থাবরাদি ধনে ভোগবান থাকিয়া তাহাদের পরলোক হইয়াছে তন্মধ্যে মধ্যম সদাশিব হাজার পুত্র পুত্র পূর্ণানন্দ হাজরা আপন পুত্র কৃষ্ণপ্রাণ হাজরাকে রাখিয়া পরলোকগত হইয়াছেন পরে ঐ কৃষ্ণপ্রাণ হাজরা মাতৃপিতৃহীন ধনাধিকারি ছিলেন তাহারো পরলোক হইলোক হইলে আমার স্বামী বিশ্বেশ্বর ভট্টাচার্য্য ঐ মধ্যম সদাশিব হাজরার দৌহিত্র ধনাধিকারি কৃষ্ণপ্রাণ হাজরার লোকান্তরে তাহা সহোদরা কৃপাময়ী নাম্নীর বিবাহাদি দিয়া ঐ বাটীতে থাকিয়া ঐ হাজরার দেনা পাওনা দিয়া লইয়া ঐ স্থাবরাদি ধনে ভুক্তভোগী ছিলেন কারণ এই জে ধনা[ধি]কারি কৃষ্ণপ্রাণ হাজরা সোদর ভ্রাতুষ্পুত্র পর্য্যন্ত রহিত তাহার স্বসন্তানাদ্যভাবে পিতৃসন্তান তদভাবে পিতামহ সন্তান দৌহিত্ররূপী আমার স্বামী ধনাধিকারী মতে ঐ হাজরা দিগের পৈতৃক ৺সেবা এবং শ্রী ৺দুর্গোৎসবাদি বংশানুরূপ করিয়া আসিতেছিলেন তাহার পরলোক হইলে তাহার পুত্র আমার গর্ভজ তারাগুরু ভট্টাচার্য্য শাস্ত্রানুসারে অধিকার পাইয়াছিলেন এইক্ষণে তাহার পরলোক হইলে আমি তাহার মাতা আছি অপুত্রা ঐ কৃপাময়ীর সংপ্রতি পরলোক হইলে ঐ মূল ধনাধিকারি কৃষ্ণপ্রাণ হাজার[ার] পিতামহ ভ্রাতৃ সন্তানরা ঐ ধনে বিবাদী উপস্থিত অতএব নিবেদন ঐ উপরের লিখিত স্থাবরাদি ধনে শাস্ত্রানুসারে কে অধিকারী হয় যথাশাস্ত্র ববস্থা দিতে আজ্ঞা হয় ইতি—তারিখ—২৩ পৌষস্য—

শ্রীশ্যামানন্দময়ী দেবী—

সাং নাহুর—

শ্রীনন্দগোপাল শরণং—

শ্রীহরগোবিন্দ ন্যায়ালঙ্কারস্য—পিত্রু পরমে তদুপার্জ্জিত ধনে তৎসংক্রান্ত পৈতৃক ধনে তৎসংক্রান্ত তন্মাতামহধনেচ পুত্র স্বৈরাধিকারঃ জাত তদ্ধনাধিকারস্য পুত্রস্তো পরমে

পিতৃ পর্য্যন্তো তুরাধিকার্য্যভাবে তদ্ধনে মাতুরেবাধিকারোনতু পিতুর্মাতামহ জ্ঞাতীনামিতি বিদুষাং পরামর্শঃ—

শ্রীশম্ভুনাথ ন্যায়বাগীশস্য—
শ্রীনকড়ি তর্কালঙ্কারস্য—
শ্রীহরিপ্রসাদ ন্যায়ভূষণস্য—
[illegible] ন্যায়পঞ্চাননস্য—

শ্রীগোপালো জয়তি
শ্রীভারত তর্কালঙ্কারস্য—
শ্রীমহাদেবঃ শরণম্
শ্রীহরমোহন তর্কভূষণস্য—
৭ শ্রীহরির্জয়তি—
শ্রীনকুড়চন্দ্র সিদ্ধান্তবাগীশস্য—

২৬২। বি ৫৫৮

শ্রীকৃষ্ণঃ
সরণং
শ্রীদুর্গা

লিখিতং শ্রীবিশ্বেশর সর্ম্ম ভট্টা[চা]র্য্যস্য হকিগত পত্রমিদং কার্য্যঞ্চাগে আমার মাতামহ তিন সোদর প্রমাতামহ অবর্ত্তমানে তিন ভ্রাতায় অনেক দিবস প্রথক হইয়াছেন তাহার জ্যেষ্ঠ ভ্রাতা বর্ত্তমান কনিষ্ট ভ্রাতার এক সন্তান বর্ত্তমান আছে আমার মাতামহ মধ্যম সদাশিব হাজরা তাহার লোকান্তরে তাহার পুত্র আমার মাতুল জিবন পর্য্যন্ত পিতৃভুক্ত বিভক্ত ধনে তিরিষ পোঁত্রিস বৎসর পর্য্যন্ত ভোগ করিয়াছিলেন তাহার পরলোক হইলে তাহার পুত্র আমার মাতুলের ভ্রাতা কৃষ্ণপ্রান হাজরা অধিকারক্রমে ধনাদি ভোগ করিয়াছিলেন তাহার পরলোক হইয়াছে তখন আমার মাতুলী ও মাতুলেয়া ভগিনী অদত্তা বর্ত্তমানা ছিলেন সংপ্রতি মাতুলানীর পরলোক হইয়াছে সেই ধনাধিকারীরা সন্তান রহিত এবং প্রতৃসন্তান রহিত এবং পিতামহ প্রপৌত্র পর্য্যন্ত রহিত ইহার অদত্তা এক সহোদরা ভগিনী আছেন এ ধনে অধিকার কার যথাসাস্ত্র ববস্থা আজ্ঞা হইবে ইতি—

শ্রীহরিঃ

[খণ্ডিত] র্জয়তে—৭শ্রীসম্ভুর্জয়তি॥
ভ্রাতৃপৌত্রান্ত হীনমৃতস্য স্থাবরাদিকং ভাগিনেয়স্যৈব নতু ভগিন্যাদীনামিতি সতাম্মতম্—

শ্রীহরিঃ ৭ শ্রীশ্রীহরিঃ শরণং
পিতৃবৈমাত্রেয় ভ্রাতৃপৌত্র পর্য্যন্তরহিতস্য মৃতস্য স্থাবরাদিধনে পিতামহদৌহিত্রস্যৈবাধিকারো ন তু সোদরভগিন্যা নবা তৎপিতামহভ্রাত্রাদীনামিতি বিদাং মতং॥

২৬৩। বি ৭৩৪

৭ঁ শ্রীশ্রীগুরুবে নমঃ।—

শ্রীজগদ্দুর্ল্লভো জয়তি—
শ্রীকালিগুরু শর্ম্মণাম্—

প্রপৌত্র পর্য্যন্ত রহিতস্য মৃতস্য স্থাবরাদি ধনে পত্ন্যা এবাধিকারো নতু তদ্‌ভ্রাতৃ ভ্রাতৃপত্নী ভ্রাতৃদুহিতানামিতি সুবিদাম্মতম্—

নানা সাস্ত্রাধ্যাপক কোতলঘোষা নিবাশী শ্রীল শ্রীযূত ব্যবস্তাদাতা ভট্টাচার্য্য মুরাচার্য্যবর্য্যেষু—

প্রশ্ন—হকিকত পত্রমিদং কার্য্যঞ্চাগে জেলা বিরভোম সংক্রান্ত পরগণে ফতেশীংহের অন্তর্পাতি মানিকাহার নিবাশী কাত্রস্ত কুলোদ্ভব ভৈরবনাথ সিংহ দুই সন্তাণ জেষ্ট লফরচন্দ্র সিংহ নামক কনিষ্ট মৎস্বামী ভুবনমোহন সিংহ বিত্তমাণে লোকান্তর হওনের পর তৎ তজ্য বস্ত স্থাবর অস্থাবর ধনাদীতে আমার স্বামী আপনাগ্রজ উক্ত লফরচন্দ্র সিংহ সহিত সমানাংসে সাধারণরুপে একযোগে ভোগবাণ থাকিয়া উক্ত লফরচন্দ্র সিংহ আত্মজা অবয়প্রাপ্তা অবিবাহিতা সদুহিতাদ্বয় পত্নী শ্রীমত্যা হরসুন্দরী দাস্যা ও মৎ পত্যা-পত্যাভাবে আমাকে বিত্তমাণা সর্ত্তে ক্রমে ক্রমে প্রাকৃত দেহ তক্কা সধাম প্রাপ্ত হইয়াছেন এইক্ষণ উক্ত হরসুন্দরীর সহিত আমী প্রথক হওনের বিশএ উভএ যথাযোগ্যা অংশের বিরোধ হওণে পঞ্চজন ভদ্রলোকের জোগে আমাকে অত্র ব্যবস্তাগারের ব্যবস্তা-কর্শন হইয়াছে একারণ অত্র হকিকত পত্রের দ্বারা জে প্রশ্ন নিবেদণ করিলাম তদানু-মোদণপুর্ব্বক তদাদিতদস্ত বিবেচনা করণান্তর অত্র পত্রের উপরিভাগে আমী ও উক্ত হরসুন্দরী জে অংশ প্রাপ্যের যোগ্যা তাহা সাস্ত্রসম্মতো ব্যবস্তা লিখিয়া দিতে আজ্ঞা হয় নিবেদনেতি সন ১২৪৮। তারিখ ৯ মাঘ—শ্রীশ্রীমত্যা রাজমুনি দাস্যা—

শ্রীশ্রীমত্যা রাজমুনি দাস্যা—
নিবাস মানিকাহার—

২৬৪। বি ৭৪১

এক ব্যক্তি প্রপৌত্র পর্য্যন্ত রহিত হইয়া মৃত হইয়াছে তাহার পত্নী ও এ[ক] কন্যা আছে তাহার পর ঐ পত্নী তদ্ধনে অধিকার করিয়া ভোগাদি করিতেছেন একণে ঐ পত্নী স্বামির যে সকল স্থাবর ভূম্যাদি আছে তাহা দান বিক্রয় করিতে পারেন কিনা এবং করিলে সিদ্ধি হয় কিনা ইহার যথা ধর্ম্মসাস্ত্রানুসারে যথার্থ ব্যবস্থা লিখিতে আজ্ঞা হইবেক ইহা শ্রীচ[রণে] নিবেদন করিলাম॥—

অস্যোত্তরং ॥

জাতাধিকারায়াঃ পত্ন্যা ভর্ত্রুপকারং বিনা স্থাবরাদিধনানাং দানবিক্রয়াদাবনধিকারঃ কৃতমপি দানবিক্রয়ণাদিকমসিদ্ধমেবেতি দায়ভাগদায়তত্ত্ব-বিবাদভঙ্গার্ণবাদিগ্রন্থসম্মতা ব্যবস্থেতি বিদুষাম্পরামর্শঃ ॥

২৬৫। বি ৭৪২

প্রশ্নঃ—

এক ব্যক্তিরা দুই ভ্রাতা তাহারদিগের পালনার্থ তাঁহারদিগের মাতুল কিঞ্চিদ্ধন দিয়াছিলেন পরে তাঁহারা দুই ভ্রাতা ঐক্য থাকিয়া ঐ মূলধন হইতে দুই জনে স্থাবরা-স্থাবর ধনোপার্জ্জন করিয়াছিলেন পরে কনিষ্ঠ ভ্রাতার এক পুত্র সত্বে তাঁহার পরলোক প্রাপ্তি হয় আর এক ভ্রাতা বিদ্যমান আছেন তাঁহার সহিত মৃতপিতৃক ভ্রাতৃপুত্রের ঐ ধনেতে সমানাংস কি ন্যূনাধিকাংস হইবেক তাহার যথার্থ গৌড়দেশ প্রচলিত ধর্ম্ম সাস্ত্রানুসারে ব্যবস্থা লিখিতে আজ্ঞা হইবেক ইহা শ্রীচরণে নিবেদনমিতি ॥

অস্যোত্তরং ॥

সাধারণধনব্যাপারাভ্যাং ভ্রাতৃভ্যাং যৎস্থাবরাস্থাবরধনমর্জ্জিতং তয়োরেকস্মিনর্জ্জকে মৃতে তত্র (মৃতে) তৎপুত্রেণার্জ্জকপিতৃব্যেন চ সমং বিভজনীয়মিতি বিদুষাম্পরামর্শঃ ॥

২৬৬। বি ৭৪৩

শ্রীযুক্ত পণ্ডিতবর্গ—

মহাসয়েষু।—

প্রশ্নঃ।—

এক ব্যক্তির দুই পুত্র এক কন্যা পিতামাতা ভরণপোষণ করিলেন পরে মাতা আপন পিতার অপুত্রকত্ব প্রযুক্ত পিতার স্থা[ব]রাস্থাবর ধনে অধিকারিণী হইয়া তদ্ধন মধ্যে দুহিতৃ দৌহিত্রের ভরণার্থ আপন কণ্যাকে যৎকিঞ্চিৎ ভূম্যাদি দান করিয়া কনিষ্ঠ পুত্র তৎকালে দুরস্থ প্রযুক্ত জ্যেষ্ঠ পুত্রকে কহিলেন তুমি জ্যেষ্ঠ পুত্র কনিষ্ঠ পুত্র নিকটে নাহি তোমাকে স্বামির সাক্ষাতে কহিতেছি তোমরা যদি আমার কৃতকর্ম্ম অন্যথা করিবার ইচ্ছা করহ তৎক্ষণাৎ জলপিণ্ড দান হইতে বহির্ভূত হইবা এবং স্বামির পাদাবনত হইয়া কহিলেন যদি কোন পুত্র আমার অবর্ত্তমানে আমার কৃতকর্ম্ম অন্যথা করিবার ইচ্ছা করেণ তাঁহাকে নিষেধ করিবেন আপনার বাক্যের অন্যথা যে করিবেক তাঁহাকে আপনি স্নেহপ্রকাশ না করিয়া পরিত্যাগ করিবেণ এই প্রকার পত্নীর বাক্য স্বীকার

হইয়াছিলেন কিছুকাল পরে কনিষ্ঠ পুত্র মাতৃকৃত পূর্ব্বদানাণ্যথা করণার্থ রাজদ্বারে চেষ্টান্বিত হইলে পিতা ও জ্যেষ্ঠ ভ্রাতা তাহাঁকে নিষেধ করিলে তাহাঁরদিগের কটুবাক্য ও আঘাতাদি করেণ

এবং তিনি পতিত এ কারণ পিতা তাহাঁকে ত্যাগ করিয়াছেন সেই পুত্র এইক্ষণে ধর্ম্মশাস্ত্রানুসারে পিতৃধনে মাতৃ সংক্রান্ত ধনে চ অধিকারী হইতে পারেন কিনা তাহা যথার্থ ধর্ম্মসাস্ত্রানুসারে ব্যবস্থা লিখিতে আজ্ঞা হইবেক ইতি ॥—

পতিতস্য প্রায়শ্চিত্তবিমুখস্য ক্রমাগতধনে মাতৃসংক্রান্তধনে চানাধিকার ইতি বিদুষাম্পরামর্শঃ ॥

শ্রীহরিঃ শর্ম্মণঃ
শ্রীকালী...
...স্য

[শকাব্দ ১৭১৩]

২৬৭। বি ৭৫৭

শ্রীদুর্গা।—

সন ১২৮৭। ৪ আষার—

বহিরগাছির কালিদাস বাড়ুর্য্যার বাটীর ব্যবস্থা—

পণ্ডিতবর্গ মহাসয়েষু

প্রশ্নঃ—এক ব্যক্তি স্ত্রীলোক বাস করিবার নিমিত্ত আপন পিতার নিকট হইতে ভূমি প্রাপ্ত হইয়া জাতাধিকার হইয়া কন্যাদ্বয়ের মধ্যে এক কন্যার দুই পুত্র এবং এক কন্যার এক পুত্র রাখিয়া মৃতা হয় পরে এক্ষণে ঐ মাতামহীর সংক্রান্ত ধনে তিন দৌহিত্রের প্রত্যেকের তুল্যাধিকার হইবেক কিম্বা পিতামহ ধনে পিত্রনুক্রমবৎ মাতৃক্রমে অধিকার হইবেক ইহার যথাসাস্ত্র ব্যবস্থা লিখিতে আজ্ঞা হয়—

যেমন পিতৃক্রমে পৌত্রদিগের ধনাধিকার হইয়া থাকে সেইরূপ মাতৃক্রমে দৌহিত্রের অধিকার হইবেক কিনা

অস্যোত্তরং।

পিতৃতো লব্ধ স্থাবরাদিধনে জাতাধিকারিণ্যাং মাতামহ্যাং মৃতায়াং তৎসংক্রান্ত স্থাবরাদিধনে প্রত্যেক দৌহিত্রাণাং তুল্যরূপাধিকারো এব নতু পৈতামহধনস্য পিতৃক্রমাৎ পৌত্রাণামধিকারবৎ মাতৃক্রমেণ দৌহিত্রাণামধিকার ইতি বিদুষাম্পরামর্শঃ ॥

২৬৮। বি ৯০১

৭ট্র

সন ১১৮৯।—

হকীকত পত্র শ্রীমানিকরাম দেবসর্ম্মন। সাং নজনপুর পরগনে সমরসাহী আমার প্রপিতামহো ঠাকুর ৺রত্তিরাম দেবসর্ম্মণ ও শ্রীগোপাল দেবসর্ম্মণ দুই সহদর ছিলেন। গ্রামে জজমান ও বির্ত্তি ভোগাদি জে ছিল তাহা ক্রতাংস করিয়া লইয়াছিলেন কথক দিন বাদে তাহার্দের ৺প্রাপ্তি হইল গোপাল ঠাকুরের দুই পুত্র ৺নিধিরাম ও ৺হিদয়রাম আর দুই কন্যা ছিলেন কন্যাদিগ্যে ও দহুত্রকে বিত্তি ও জজমান কছুই দেন নাঞী ইহারা দুই সহদর নিসন্তান কথক দিন বাদে ভাগীনাকে আপন বাটীতে রাখিয়াছিলেন ভাগীনার স্হিত অপ্রনয় হইলে প্রথক করিয়া দিলেন বিত্তি ও জজমান কিছুই আমল দেন নাঞী গ্রামে আলাহিদা ভিটা লইয়া ঘর করিয়া রহিলেন কথোক দিন থাকীয়া [গ্রা]ম ছাড়িয়া পলাইয়া গেলেন তাহার পর নিধিরাম ঠাকুরের প্রাপ্তি হইল আমার পিতা ঠাকুর ইহার শ্রাদ্ধ সাস্তী সকলি করিলেন তদবধি আজ নাগাদী আমারা জজমান ও বিত্তি আজ চল্লিষ বৎস্যর ভোগ করিয়া আশীতেছি এখন কার্ত্তিক মাহাতে তাহার ভাগীনার পুত্র শ্রীগঙ্গাধর দেবসর্ম্মণ আশীয়া কহেন আমার পিতা ঠাকুরকে জজমান দিয়া গেছেন গ্রামস্ত সোল আনা কেহো জানে নাঞী জনা দুই তিন জজমাণ মুর্দ্ধাই হইয়া তাহাকে আমল দিতে চাহেন ইহার সনন্দ পত্র বা কী সাস্ত্র অনুসারে ব্যবস্তাপত্র আজ্ঞা হইবেক—

ইতি—

২৬৯। বি ৯১৫

শ্রী

শ্রীরামঃ—

শ্রী

শরণং—

শ্র

পরম শুভাশিষামানস্ত্যং প্রয়োজনঞ্চা বিশেষঃ—

বৈইনানের বাটীতে শ্রীযুত দুর্গাপ্রসাদ ভট্টাচার্য্য বৃত্তির ধান্য এবং টাকা ও অধিকারের সামগ্রী আমার কৃতাশং করিয়া লইতেছেন এবং আপনি কৃতাশং করিয়া দিইতেছ শুনিতেছি অতএব লিখি বৃত্তির ধান্য ও টাকা এবং অধিকারের সামগ্রী তাহাঁকে কিছু কৃতাশং দিবেন নাঞি এখানে সমুহ অপ্রতুল লিখিয়া কি জানাইব দুর্গাপ্রসাদ হইতে আমিহ নিতান্ত উদাস হইলাম এবং বৃত্তির ধান্য যে

সাধিয়াছেন তাহার সমেত ২ দুই জনকে দামুন্যার বাটীকে পাঠাইবেন আমিহ বর্ত্তমান অন্ত্র রাহি হয়িলাম শ্রীযুত গুরুপ্রসাদ ভট্টাচার্য্য জাইতেছেন কৃতাংশিত বিষয় বুজস্থজ করিবেন ইতি তাং ৬ চৈত্র

অশেষ গুণভাজন শ্রীল শ্রীযুত শ্যামাচরণ বিদ্যালঙ্কার ভায়া প্রাণাধিকেষু—

২৭০ । বি ৯৮৩

শ্রীশ্রীদুর্গা—

প্রতুল কর্ত্রী—

মহামহীম শ্রীযুক্ত বাবু রমাপ্রসাদ রায়—

সদর উকীল মহাশয় বরাবরেষু—

লিখিতং শ্রীজয়কৃষ্ণ মুখোপাধ্যায় বিবরণ এই জে আমার পীতা মোরসান হরেকৃষ্ণ মুখোপাধ্যায় দুই সহদর জ্যেষ্ঠ আমার পীতা তাহার লোকান্ত পর আমরা দুই সহদর একান্নবর্ত্তী থাকিয়া পরে উভয় বিবনায় প্রযুক্ত প্রার্থক্য হইয়া সমুদয় বস্তু ৺পীতা মহাশয়ের চিহ্নিৎ যুগত বস্তু রকম ॥ আনার সমুদয় দখল করিতেছি ও করিতেছে এতে শাস্ত্রানুসারে যাহা হইবেক তাহা লিখিতে আজ্ঞা হইবেক

২৭১ । বি ১০০৬

৭ँ শ্রীহরিঃ—

শরণং—

নানা শাস্ত্রাধ্যাপক শ্রীযুক্ত অধ্যাপক ভট্টাচার্য্য মহাসয়রা বরাবরেষু—

লিখিতং শ্রীকালিচরণ দেবসর্ম্মণ কস্য ভাগপত্র মীদং কাজনঞাগে আমার পিতা ঠাকুর মহাসয়রা চারি সহদর বত্তমান সংসৃষ্ট থাকীয়া পরে মর্দ্দম পৃতিরির্ব্ব মহাসএর ৺প্রপ্তী হয় তস্য পত্নীও কন্যা বত্তমানা তৎপর কীয়ৎ কালান্তরে উক্ত পীতিরির্ব্ব মহাসএর পত্নীর কাল হয় তদপরে ৺পীতা ঠাকুর মহাসয়রা তিন সহদর বত্তমান থাকীয়া ঐ কন্যার সহীত সকল বিসয় সোমান অংস হয় এবং আপন আপন অংসের সকলে দখলিকায় থাকেন এবং ঐ কন্যার (বালিকায়) অংস তিতিয় পীতিরির্ব্ব মহাসএর গচ্ছিত রাখেণ তৎপরে উক্তা কন্যার বিবাহ আপন অংস হইতে হয় তৎপরে আমার পীতা ঠাকুর মহাশএর ৺পাপ্তী হয় তৎপরে তিতিয় পীতিরির্ব্ব মহাসএর ৺পপ্তী হয় তৎপরে কীছু দীন আন্তে ঐ কন্যার লোকান্তর হইয়াছে একণ জেস্ট ৺রাম ঘোসালের পুত্র আমী ও তিতিয় রার্দ্দম ৺পদ্মলোচণ ঘোষালের পুত্র বত্তমাণ ও কনিস্ট পীতিরিব্ব শ্রীযুত ইশ্বরচন্দ্র ঘোষাল বত্তমাণ

আছে আর উক্তো মত কন্যার স্বামী বত্রমাণ একণ ঐ কন্যার বিসএ সাস্তানুসারে জে জে প্রর্প হ[য়] তাহা সাস্তানুসারে বেবস্তা দীতে আজ্ঞা হয় ইহা নিবেদন ইতি সন ১২৬৭ সাল—তাং—১৯ পোষ—

২৭২। বি ১০৪২

শ্রীশ্রীদুর্গা—

সহায়—

শ্রীকমলাচরণ মুখোপাধ্যায় তথা শ্রীগঙ্গাধর মুখোপাধ্যায় ও শ্রীহারাধন মুখোপাধ্যায় তথা শ্রীযুত যদুনাথ মুখোপাধ্যায় কস্য একরার পত্র মিদং কার্জ্যনঞ্চ আগে ইতিপূর্ব্বে আমরা চারি সরীক ভদ্রাশন বাটীর অন্দর মহল.........বাটী সমস্ত চিহ্নীত করিয়া না লইলে ঐ সদর বাটীর কুটারি সমস্ত বিভাগ করিয়া না লইলে পন্ডিত্ত হওয়ার সম্ভব এজন্য আমরা চারি সরিকে সনমত্তিতে সদর বাটী এই প্রকার চিহ্নীত করিলাম যে আমী গঙ্গাধর আমার সর্ক্কার নামক ঘর হইল ও আমী কমলাচরণ আমার আপীশের ঘর নামক ঘর হইল ও আমি হারাধন আমার হীস্যা উপরের তালা বৈটকখানা নামক ঘর হইল ও আমী যদুনাথ আমার হীস্যা অতিত্তের ঘর নামক ঘর হইল ও বক্রী দুই পাশের......দরজা জানালা ৺দালান ও তাহার পার্শ্বের চারি কুঠারি এজমালে থাকীল মামুদর ডাঙ্গা হইতে ও অপর নিজের ব্যাএ যে প্রকার মেরামত হইতেছে শেইমত হইবেক উক্ত চারি কুঠারি নিজ নিজ চিহ্নীত অংশে স্বীয় স্বীয় সত্ত্য......করিয়া নিজে নিজে মেরামত করিবো চারি মাশের মধ্যে মেরামত করিতে প্রবর্ত্ত না হই তবে ঐ কুঠারি হইতে বেদন্ত হইবো ও এই চারি জনার মধ্যে যে মেরামত করিতে সক্ত হইবেক শেই লইবেক এবং আমাদীগের চারি সরিকের কোন বিবধ কার্য্য উপস্থীত হইলে ও ৺মাহাপুজার সময়ে আমরা পরস্পর বিনা ওজরে আবিশ্বক মতে ঐ কার্য্য সমাধা পর্য্যন্ত ছাড়িয়া দীবো আমী গঙ্গাধর ও হারাধন ও জদুনাথ আমাদীগের নিজ নিজ সরিকের আপত্য সমস্ত নিজ নিজ শীরে লইবো ও চিহ্নীত চারি কুঠারির ছাত্ত সমস্ত জাহার ঘর তাহার থাকীবে ও আমী হারাধন আমী ইহা কহীতেছী যে অর্থাৎ গঙ্গাধর মুখোপাধ্যায় অদী...রাস্তা করিবো এতদার্থে .........সম্মতি পূর্ব্বক উক্ত চারি কুঠারির চিহ্নীত একরার লিখিলাম ইতি সন ১২৬৭ সাল তারিখ—১৬আশাড় রোজ বুধবার—

ইশাদ—

নিঃ শ্রীব্রজনাথ চট্টোপাধ্যায় হাং সাং বেহালা—

শ্রীযদুনাথ মুখোপাধ্যায় শ্রীহারাধন মুখোপাধ্যায় শ্রীশ্যামাচরন মুখোপাধ্যায় শ্রীঅন্নদা প্রসাদ মুখোপাধ্যায়

সাং বোড়া

২৭৩। বি ১৬৪৬

৭ঁ শ্রীদুর্গা—

সাহায়

৺মুল ধনি রাশমোহন ঠাকুরের দুই পত্নি প্রথমা পত্নির এক সন্তান তস্য দুই পুত্র এক কন্যা দ্বিতীয় পক্ষের পত্নির এক সন্তান এক কন্যা এই কন্যার এক সন্তান। প্রথম পক্ষের সন্তান গত তস্য দুই পুত্র তৎপর গত তৎপর তস্য মাতা ঠাকুরানী গত দ্বিতীয় পক্ষের সন্তান গত তস্য পত্নি বর্ত্তমান দ্বিতীয় পক্ষের কন্যার সন্তান গত তৎপর মুল ধনির দ্বিতীয় পত্নি গত এক্ষণ মুল ধনির প্রথম পক্ষের পৈত্রী বর্ত্তমান দ্বিতীয় পক্ষের এক কন্যা বর্ত্তমান দ্বিতীয় পক্ষের এক পুত্রবধূ বর্ত্তমান এই বিষয়ের বিবচনা করিবেন

২৭৪। বি ১৬৪৮

৭শ্রীদুর্গাঃ।—

সহায়—

মহামহীম শ্রীযুত নীলমাধব বন্দো মহাসয় বরাবরেষু

লিখিতং শ্রীকেদারলাল ভট্টা তোমার নিকট এক গাছ ডারা লইএা আমী এক গাছ ডারা দিলাম যদ্যপি কমু ববুতে ফিরাফিরি হয় তবে সে না মুঞ্জুর আর ২ টাকা জরিমানা হইবেক ইতি সন ১২৭৩ সাল তাং ২৮ কার্ত্তিক

শ্রীকেদারনাথ ভট্ট— শ্রীরাখাল ঘোষ—

২৭৫। বি ১৬৬৭

মহামহিম শ্রীপণ্ডিতবর্গ মহাসয়েষু ॥—

এক ব্যক্তির দুই সংসারে দুই পুত্র তাহারদিগের পিতা বয়োধিক প্রযুক্ত সর্ব্বত্র গমনাগমনাসামর্থ হইয়া আপনি অস্থাবরাদি যাবত বিষয় রাখিয়া স্বার্জিত পৈতৃক সিয়া ও নিবন্ধ যে যে ছিলো তাহার ঐ দুই পুত্রকে আপন স্বেছা পূর্ব্বক বিভাগ করিয়া দিয়াছেণ এবং পুত্রেরা দখলিকার আছে এক্ষণে প্রথম সংসারের কনিষ্ঠ পুত্রের বাদ্ধ হইয়া ঐ পূর্ব্ব

জমা শুং -

ওং সন ১২০৬ সাল—

মাহ জ্যৈষ্ঠ·৩০ রোজ—

| | | |
|---|---|---|
| ৭৲ | ২৲ | ৯৲ |
| বাকী ৬৲ | ।⁄১০ | ৬।⁄১০ |

ও আষাঢ়—

| | | |
|---|---|---|
| ২৲ | ৴০ | |
| বাকী ৪৲ | ॥১০ | ৪॥১০ |

খরচ—

৬ মাহাতে—৪৵০

হিঃ—

মাহ কাত্তিক—

নাং পৌষ—

১৭ কাৎ— ॥১০ কাৎ

৩ মাহাতে— ১॥⁄১০

ইং মাঘ—

নাং সন ১২০৬ সাল বৈশাখ—

১৩ কাৎ ।৵১০ কাৎ

৪ মাহাতে ১॥৵

জের আসল— ১৩৲ মুদ ॥৴১০

দর— ০ ০ ১॥৵

১৩ ২।⁄১০

ইং জ্যৈষ্ঠ—

নাং আষাঢ়—

৬ কাৎ— ৴ কাৎ ৴

২॥১০

৩৩৬। বি ৮৬১

শ্রীশ্রীহরি—

স্বহায়—

হিং মাহাজন শ্রীবিপ্রচরন বন্দোপাধ্যায়—

খাতক শ্রীগুরুপ্রশাদ চট্টো—

জমা—

খরচ—

সন ১২৩৩ সালের—

ধান্য দং সীকা—৪৲

১৪ আসার—

ধান্য ⁄২॥কা—৩

১৫ রোজ—

সীকা—১৲

জের খরচ—
খাজানা—
আজপুরের খাজানা
২০ভাদ্র—২
২৮ ভাদ্র—২
৩০ ভাদ্র—১

২৩৷৹

খরচ—
২০ আসাড় জোন—
পয়সা— ৷
২৬ আশাঢ়—
হলের—
গুং খোদ—১৲
২৯ আসাড় ৴৷কা—৩
২ শ্রাবন—
গুং খোদ সিকা—১৲

১৩৷৹

৭ শ্রাবন—
হলের কেনা—১৲
২১ শ্রাবন—
ধান্য—৸৵ ২
২২ শ্রাবন সির্কা—১
হলের ২৪শ্রাবন খাজানা—১

১৮৷৹

[১খ শ্রীশ্রীদুর্গা

ফাল্গুন মাসে ধান্য বিক্রি ৯ নয় পালি বি

এহার মধ্যে কি করিয়া ১৪ চন্দ্য টাকা হয় ১১ চৈত্র ১৪ চন্দ্য টাকার মধ্যে ২ দুই টাকা পাই—১১রোজ—২৲

সন ১২৩৪

১৫ আশাড়

সুদের দরুন কৃষ্ণ দেকে

বরাত হয় পাওয়া জায়—

৩৩৭। বি ৯১৯

শ্রীহরিঃ—

শরণম্

শুভানুধ্যায়ি শ্রীতারাচন্দ্র দেবশর্ম্মণো সমাশিসাং রাশয়ঃ সন্তু ভবন্মঙ্গলং শ্রীশ্রী৺স্থানে প্রার্থনীয়ং তেনাস্মাকং শিবম্ তোমার পত্র পত্র দ্বারা সমগ্র বার্ত্তা অবগত হইলাম পরং এ স্থানে রামচন্দ্র গাঙ্গুলিকে টাকা চাইয়াছিলেন সেই ব্যক্তি [এ]ক্ষণে দিতে ছাহে না শ্রীযুক্ত দিগম্বর মুখোপাধ্যায় আসিলে সকল টাকা বুঝিয়া দিব যদি মন্দ হয় তবে আমার জাতির নিশা করিতে হইবেক অতএব ইহার বৃত্তান্ত ভালমতে জানিয়া উচিত জাহা হয় তাহা শ্রীগ্র´ লিখিয়া পাঠাইবেন ইহ সমাজস্থান সেইমতে অন্যথা না হয় তোমাকে শ্রীযুক্ত গঙ্গোপাধ্যায় দুষি করিয়াছে ইহাতে আমি লজ্জা পাইয়াছি কিমধিক তাং ২৪ বৈশাখ—

প্রাণাধিক শ্রীযুক্ত দিগম্বর মুখোপাধ্যায় ভাইজীউ পরম কল্যানবরেষু—

পুনশ্চয় শ্রীযুক্ত গাঙ্গুলি টাকাকড়ি কিছু দিবে না এহার উচিত সেইবার আসিয়া এই কন্যা লইয়া জায় এখানে সকল লোক ইহাতে উদ্ব্যক্ত আছে জানিবেন—

শ্রীবিশ্বনাথ মালির সিন্দুকে গছিত জিনিস জায়—

| | |
|---|---|
| পিত্তল ঘড়া— | ৫ |
| থাল— | ৭ |
| গাড়ু— | ২ |
| লোটা— | ২ |
| ফেরুয়া— | ১ |

যস্থল (?)—

৩৩৮। বি ১০৪৩ ক

৭

মহামহিম শ্রীযুত রামতনু চৌবে বরাবরেষু—

৭ লিখতং শ্রীরাম পাঠক কস্য´ গাছবন্ধক পত্র মিদং কার্জ্যঞ্চ আগে আমার ৺পিতার হস্ত আরোপিত গাছ এই সাকিমের রূপা চোয়াড়ের বাড়ির উর্ত্তর রাস্তার দক্ষিন আম্রর গাছ একটী কাঠাল গাছ একটী একুনে দুইটি গাছ আমার সরিক শ্রীকৃষ্ণ পাঠকের কন্যা তাহার অদ্ধেক আমার হিস্যা অদ্ধেক আমি আপন হিস্যা তোমার

নিচান সহি
শ্রীরাম পাঠক—
´গস

স্থানে ৩।৴ তিন টাকা পাচ য়ানায় বন্ধক রাখিলাম মাহ কার্ত্তিকে টাকা সোধ দিব জদি মাহ কার্ত্তিকে সোধ দিতে না পারি তবে আপনকার স্থানে এই তিন টাকা পাচ য়ানা পনে বিক্রি করিলাম পশ্চাত তাহার কোন বয়স্ত করিব না জদি বয়স্ত করি সে বাতিল আমি কিম্বা আমার ওয়ারিসান কেহ দণ্ডা করে কিম্বা করি সে বাতিল এতদর্থে গাছ বন্ধক কওলা পত্র লিখিয়া দিলাম ইতি সন ১২১৬ সাল তা—২৮ শ্রাবন—

ইসাদ—

শ্রীসরূপচন্দ্র নাএক সাঃ যুগসরা

শ্রীভাগবত মোদক সাঃ যুগসরা

শ্রীজগন্নাথ রুজ সাঃ যুগসরা

শ্রীভাগবৎ গোপ সাঃ তস্য

শ্রীইন্দ্রনাথ সেন সাঃ যুগসরা

শ্রীরূপা বাগতি সাঃ যুগসরা

শ্রীজগন্নাথ বাগতি সাঃ যুগসরা

শ্রীভাগবৎ বাগতি সাঃ যুগসরা

৩৩৯। বি ১১০৩

শ্রীশ্রীদুর্গা—

শ্বহায়—

মহামহিম শ্রীযুত প্রশাদগিরি মহাসয় বরাবরেষু।—

লিখিতং শ্রীমানিক মালা সাকীন চণ্ডিপুর পরগণে অরঙ্গানগর কস্য ধান্যের কীস্তীবন্দী পত্র মিদং কায্যাঞ্চাগে আমি জে মহাশয়র স্থাণে তমযুক দিআ ধান্য বাড়ি লইয়াছিলাম তাহার হিশাব করিয়া ওয়াশীল বাদে বাকী ৴৩॥ এক বিশী চোর্দ্ধ মাণ ধান্য আমাকে দেনা হইল এই ধান্য দিবার মেওাদ কীস্তীবন্দী নিচের তপশীল মত সন সন ধান্য আদায় দিব এই করারে না দি মেওাদ খিলাপ হয় মাফিক আইণ আমলে আসীব এই তদার্থে ধান্যের কিস্তীবন্দী পত্র লিখিআ দিলাম ইতি সণ ১২৭০ সাল—তারিখ—১৩ কার্ত্তিক

তপশীল—

কিস্তীবন্দী—

সন মজকুর—৮

সন ১২৭১ সাল—৮

সন ১২৭২ সাল—৭॥

৴৩॥০

ইশাদ—

শ্রীঅজর (?) জানা—

সাং এড়াশাল—পং যুজামুঠা—

শ্রীসেখ বড় যুকু—সাং চণ্ডিপুর—পং অরঙ্গানগর—কণ্টায়—

শ্রীনিধিরাম ভূঞা—নবিসীন্দা সাকীম—ব্রজলালচক—পং অরঙ্গানগর—
শ্রীহটু পট্টনাএক—সাং ব্রজলালচক—পং অরঙ্গানগর—
নিঃ শ্রীমানিক মালা—
মং ৴০ দুই আনা—

সন ১৮৬২ বাশোটী শাল তাং ২০ বিশা আক্টোবর মোং কৃষ্টনগর পং গুমগড় মতালকে জেলা মেদনিপুর শ্রীমানিক মালা শাং চণ্ডিপুর পং অরঙ্গানগর

শ্রীকৃষ্টপ্রশাদ প্রধান—
বেণ্ডার

৩৪০। বি ১১০৮

৭৭ দুর্গা—

মহামহিম শ্রীযুক্ত প্রশাদ গিরি মহাশয় বরাবরেষু।—

লিখিতং শ্রীজাদবরাম গিরি সাং দামুদরপুর ও শ্রীকান্তিরাম মালা সাং চণ্ডিপুর বাড় গোবর্দ্ধনপুর পরগণে অরঙ্গানগর কস্য দেড়া বাড়ি ধান্যর তমযুক পত্র মিদং কায্যাঞ্চাগে আমরা মহাশয়র স্থানে আসল ⁄৫ এক বিশী পাঁচ আড়ি ধান্য বাড়ি লইলাম ইহার মুনফা ফি আড়িকে ॥০ আট কাঠার হিসাবে ১২॥০ সাড়ে বার আড়ি একুণ ⁄১৭॥ এক বিশী সত্তর আড়ি দুই থাল ধান্য দিবার মেওাদ সন আইন্দার মাহা পৌষ মাষে তোমার গোলা পৌচ করিয়া বেবাক ধান্য আমরা পরিসোদ করিব এই করারে না দি মেওাদ খিলাপ হয় মাফিক আইন আমলে আসীব এই তদার্থে দেড়া বাড়ি ধান্যর তমযুক পত্র লিখিয়া দিলাম—ইতি—সন ১২৬৬ সাল—তারিখ ২৬ শ্রাবণ—

ইশাদ—

শ্রীগঙ্গারাম মালা—সাং চণ্ডিপুর—বাড় গোবর্দ্ধনপুর—পং অরঙ্গানগর—
শ্রীগঙ্গারাম জানা—সাং এড়াশাল—পং মুজামুঠা—
শ্রীগঙ্গারাম কটাল—সাং ব্রজলালচক—পং অরঙ্গানগর—নিঃ শ্রীজাদবরাম গীরি—নিঃ শ্রীকান্তীরাম মালা—মং এক বিস পাচ কুড়ি ধান্য—শ্রীনিধিরাম ভূঞা—নবিশীন্দা সাকীন ব্রজলালচক—প অরঙ্গানগর—

৪ নং মঃ দুই আনা সণ ১৮৫৯ উনশাট সাল তা ২৭ সাতাশে জানয়ারী মোং তমলুক জেলা মেদনিপুর খঃ জাদবরাম গীরি সাং দামুদরপুর পং অরঙ্গানগর শ্রীরমাকন্ঠ সৌ মোহরি—

৩৪১। বি ১১১৩

শ্রীশ্রীরাম—

শ্বহায়—

মহামহীম শ্রীযূত প্রশাদ গিরি মহাশয় বরাবরেষু—

লিখিতং শ্রীদয়ারাম আদক ও শ্রীচণ্ডি আদক সাকীন ষ্যামষুন্দরপুর পরগনে অরঙ্গানগর কষ্য ধান্তের হাওলাত নায়া পত্র মিদং কায্যাঞ্চাগে আমরা মহাশয়র স্থানে।/৮৮ পাঁচ বিশী আট আড়ি বার কাঠা ধান্য হাওলাত লইলাম এই ধান্য দিবার মেওাদ সন মজকুরের মাহা পৌষ মাযে তোমার গোলা পৌচ করিয়া আমরা বেবাক ধান্য পরিশোদ করিব এই করারে না দি মেওাদ খিলাপ হয় মাফিক আইন আমলে আশীব এই তদার্থে ধান্তের হাওলাত নামা পত্র লিখিয়া দিলাম—ইতি—সন ১২৫৭ সাল—তারিখ ২৮ কাত্তিক—

ইশ্বাদ—

| | | |
|---|---|---|
| শ্রীনারায়ন গুড়্যা— | শ্রীশত্রুঘন মণ্ডল— | শ্রীবংশী দাষ— |
| সাং ষ্যামষুন্দরপুর— | সাং উত্তর বড়বাড়ি— | সাং—তষ্য— |
| প অরঙ্গানগর— | পঃ মুজামুঠা— | প—তষ্য— |
| শ্রীনিধিরাম ভঞ্জ— | নি শ্রীদয়ারাম আদক— | |
| নবিশীন্দা— | নি শ্রীচণ্ডি আদক— | |
| সাং ব্রজলালচক— | বং শ্রীদয়ারাম আদক— | |
| প অরঙ্গানগর— | | |

মঃ চারি আনা মাত্র সন ১৮৪৯ সাল তারিখ ২২ আকুটবর মোহরি শ্রীত্রিলোচন ভঞ্জ থানা মহানন্দপুর জেলা মেদনিপুর খঃ শ্রীদয়ারাম আদক সাং সামষুন্দরপুর পঃ অরঙ্গানগর—

৩৪২। বি ১২৪১

শ্রীদুর্গা—

সহায়—

প্রিয়তম শ্রীযুত গোপীনাথ ভট্টাচার্য্য মঙ্গলাস্পদেষু পূর্ব্বে তোমার নিকট কহিয়াছিলাম বরজের জমি রাখিয়া টাকা লইব তাহাতে শ্রীযুত শ্রীশ্রীকান্ত ভট্টাচার্য্যর নিকট জে কোয়ালা ছিল তাহা হাত করিয়া লইয়াছি এ জমি রাখিয়া টাকা এহাঁরাও দিতে চাহেন কিন্তু তোমার নিকট কহিয়াছি তাঁহারদিগের নিকট টাকা লইব না তোমার নিকট

টাকা লইব তোমার নবদ্বিপ জাওনের পূর্ব্বে তোমার নিকট কহিয়াছিলাম তুমি চলিলা এ টাকা কাহার নিকট পাইব তাহাতে কহিয়াছিলা বাটীতে টাকার বিষয় কহিয়া জাইব তোমার বাটীতে টাকার বিষয় জিজ্ঞাসা করিলাম তাঁহারা কহিলেন আমারদিগের টাকার বিষয় কহিয়া জান নাই এ কারণ শ্রীরামধোন ভাণ্ডারিকে পাঠাই সোহাগাছির /৬ ছয় বিঘা হাটের বরক্ষের /৬ ছয় বিঘা একুন বারো বিঘা জমি রাখিয়া ৪০ চল্লিশ টাকা লইব ইহার বিলি করিয়া অদ্যই লিখিবা না হয় তাহারও জবাব লিখিয়া এখানে আর দুই এক স্থানেও উপস্থিত আছে তোমার জাহা বেপিত্যয় হয় তাহারে লিখিবা তিনি থাকিয়া কোবালা লিখিয়া লন কিমধিকং মিতি—তাং ২৬ জ্যৈষ্ঠস্য—

পুঃ এক কেতা একরার দিতে হইবেক তাহা নাঝ্যা বাটী জিম্বা থাকিবেক এই মত লিখিবা— ইতি—

শ্রীদুর্গা—

সরনং—

শ্রীশ্রীনাথ সর্ম্মণঃ

পত্রীয়ং—

৩৪১। বি ১৩১৬

শ্রীশ্রীকৃষ্ণ—

সন ১২৪১ সাল—

মহামহিম শ্রীযুত নিলমোহন সীংহ মহাপাত্র মহাসয়

বরাবরেষু—

লিখীতং শ্রীবোনমালি কোড়া ও রবি কোড়া কস্য কিস্তিবন্দি পত্র মিদং কাঞ্চনঞ্চাগে আমরা চাষ কারণ আপনকার স্থানে কজ্জ করিয়াছিলাম নিকাষ পাওনা আমার্দ্দের নিকট ৪॥৩৫ আপনকার পাওনা ওয়াজীব পাওনা অতএব নিজ সোনে পোষ মাহাতে ২॥৩৫ দুই আনা আট কোড়ি পোনের কোনা দীব বাজার ভাউ বিক্রী দর টুকু ॥৶ দশ কুড়ি কাত ৪৲১৫ চারি টাকা তিন পাই আর সন ১২৪২ সালে ঐ ২ দুই আড়া ধান্যের মাহ পৌসে ঐ দর মাফিক ৩৶৪ তিন টাকা তিন আনা চারি গণ্ডা ঐ সকল কিস্তি মাফিক বিনা ওজরে সরবরা করিব মিওাদ খেলাপ হয় মায় মুনফা সমেদ দেব এতদার্থে আপন খুসিতে কিস্তিবন্দি লিখীয়া দিলাম ইতি—সন ১২৪১ সাল—তারিখ—২৬ অগ্রান—

ঢেঁড়া বোনমালী কড়া—

ঢেঁড়া রবি কড়া—

ইসাদী—

শ্রীনিলাম্বর রক্ষিত—
সাং মোকোন্দপুর—

শ্রীহরি দোওারি—
সাং মোকন্দপুর—

শ্রীমোটা রায়—
শ্রীমদন রায়—
সাং মথুরাকাটা—

৩৪৪। বি ১৩১৭

শ্রীশ্রীকৃষ্ণ—

সহায়—

মহামহীম শ্রীযুত নিলমোহন সিংহ মহাপাত্র মহাসয়

বরাবোরেষু।—

লিখিতং শ্রীলক্ষণ দাষ সাং আগমবনি বিক্কারডাঙ্গা কস্য কর্জ্জ পত্র মিদং কার্জ্যনঞ্চার্গে আমিহ আপনকার স্থানে চাষ করিবার কারণ মুল ধান্য গুলা ২॥০ আড়াই আড়া কর্জ্জ লইলাম ইহার মুনফা ফি আড়া মাহাজনি হারে দীব পরিসোদের উআদা নিজ সনের মাহ পোষে আপন চাষে পরিসোদ করিব এতদার্থে ধান্য পাইআ আপন খুসিতে কর্জ্জ পত্র লিখিআ দীলাম ইতি সন ১২৪৯ সাল—তাং—২০ আসাঢ়—

শ্রীলক্ষন দাষ—
সাং আগমবনি বিক্কারডাঙ্গা—

ইসাদী—

শ্রীগদাই বেতাল—
শ্রীরাম রানা—
শ্রীসুবল মাজী—
সাং মুকুন্দপুর—

৩৪৫। বি ১৩২৩

সাক্ষী—

শ্রীশ্রী৺গদাধর—

মহামহিম শ্রীযুত কৃষ্ণরাম সেন কয়াল ঠাকুর চরণেষু—

লিখিতং শ্রীগৌরমনি দেব্যা।—

কর্জ্জখত পত্রমিদং কার্য্যাঞ্চ আগে আমী শ্রীশ্রীগয়াতির্থে আসীয়া পিতৃকার্য্য করিয়াছী তাহার দক্ষিনা দান সমেত ২০ কুড়ী টাকার খত মহাশয়েকে দিলাম এই খত লইয়া মহাশয়ের লোক জখন আমার বাটী জাইবেক তখন এ খতের টাকা শোদ দিয়া খত

খালায় করিব এতদার্থে খত পত্র দিলাম ইতী সন ১২০৭ বারো সও সাত সাল আখিরি তেরিখ—৩০ ত্রিষা চৈত্র—

নিসান সহি—

শ্রীগৌয়মনী দেব্যা—সাং খুজটীপাড়া—

প আজমতসাহি—চাকলে বর্দ্ধমান।—

৩৪৬। বি ১৩৩৮

শ্রীহরিঃ

শরণং

যুষ্মস্তু পরম শুভাশিষামানন্ত্যাং বিজ্ঞপ্তিশ্চাদৌ ভবদীয় মঙ্গল শ্রীশ্রীস্থানে নিয়ত প্রার্থনীয় অত্র সাময়িক মঙ্গল বিশেষঃ এখানকার সমাচার কি লিখিব শ্রীযুত তর্কবাগীশ ভায়ার স্থানে দুই তঙ্কা কর্জ করিয়া খরচ করিয়াছি আর গাড়ু একটী বিক্রয় করিয়া খরচ করিতেছি শুনিলাম শ্রীযুত বিদ্যাভূষণ ভুমের অংশের বিরোধ করিতেছেন অংশের লিখন পাঠাই সাবধানে রাখিবে অংশ চৌতে দিবে নতুবা তিল বাটীর উত্তরে দিবে তাহা না লন সংপ্রতি কোন বিশয় আমল দেবা না পশ্চাৎ যেরূপ হয় তাহা করিব ভুমি ভাগে জোত করিতে কেহ লয় তাহা তত্ব করিবে যেরূপে ভুমি না পড়ে তাহা করিবে কথকগুলি বীজ ভাল করিয়া পাঠাইবে আয়ুশ খানিক অতিরিক্ত হয় তাহা করিবে কিমধিক মিতি—তা ১ জৈষ্ঠি—

লিখিতং শ্রীপ্রাণকৃষ্ণ বিদ্যালঙ্কার ভট্টাচার্য্য সর্ব্বশাস্ত্রা…

শ্রীঃ প্রাণাধিক শ্রীযুত তর্কপঞ্চানন ভায়া চারুচরিত্রেষু—

৩৪৭। বি ১৪৯১

৭শ্রীশ্রীদুর্গাঃ।—

মহামহিম শ্রীযুত বলরাম তর্কবাগীষ মহাসএষু—

লিখিতং শ্রীরঘুনাথ চুনারি কস্য কর্জ্জ পত্র মিদং কার্য্যাঞ্চা আগে আমী মহাসএর স্থানে শ্রীজগতরাম মুখোপাধ্যায় মহাসএকে মাল জামিন দিয়া সিক্কা ১৬৲ সোল তঙ্কা কর্জ্জ করিলাম ইহার সুদ দর মাহা ফি তঙ্কে এক আনা একুনে ১এক তঙ্কা হিসাবে দিব ইহার ওয়াদা মাহ পৌসে লবামুল সমেত তঙ্কা পরিসোদ করিব এই করারে তঙ্কা লইয়া খত দিলাম ইতি সন ১১৮২ সাল—১৪ অগ্রহায়ন

শ্রীরঘু: চুনারি—
সাং ঐ স্থান—

ইসাদী—

শ্রীজগতরাম রক্ষিত সাং শঙ্করপুর শ্রীনন্দ শর্ম্মা সাং লক্ষ[র]পুর

শ্রীঘনস্যাম শর্ম্মা

এই খতে মাল জামীন শ্রীজগতরাম শর্ম্মণঃ—করার মাফিক টাকা আমী দিব—ইতি

শ্রীজগতরাম শর্ম্মণঃ—

সাং বেহালা—

১৬ এ সোল তঙ্কা

আড়কাট—

৩৪৮। বি ১৪৯৫

৭ শ্রীরামা—

শ্রীশ্রীধর্ম্মদেবতা— ইসাদি—

মহামহিম শ্রীযুত দল সীং বাবু বরাবরেষু—

লিখিতং শ্রীগঙ্গারাম মুণ্ডল কস্য কর্জ্জ পত্র মিদং কার্য্যঞ্চ আগে আম শ্রীমান সীং ঠাকুরের মাতার তহবিল হইতে তোমার স্থানে ১১৲ গারো তঙ্কা কর্জ্জ করিআ লইলাম ইহার লব্য দর মাহা ফি তঙ্কে ৶১০ আদ আ[না] করি একুনে ।৴১০ সাড়ে পাচ আনা দিব ইহার ওআদা আসাড় মাষে তঙ্কা যুদ সমেত পরিসোদ করিব জদি ওআদা সির তঙ্কা না দি তবে যুদের দেড়া দিয়া তঙ্কা দিব এই করারে তঙ্কা লইয়া খত দিলাম ইতি সন ১১৬৬ সাল—তারিখ— ২৮ ফাল্গুন—

শ্রীগঙ্গারাম মুণ্ডল— সাং জগন্নাথপুর— বং শ্রীরামজোয়া রায়

৩৪৯। বি ১৪৯৭

৴৭ শ্রীরামজয়

শ্রীশ্রীধর্ম্মদেবতা— ইসাদি—

এআদিকির্দ্দি সাধু শ্রীদল সিংহ রায় যুচরিতেষু খাতক শ্রীরাম দাস কস্য কর্জ পত্র মিদং কার্জ্যঞ্চ আগে আমি শ্রীমান সিংহ মাতা তবিল ইতে ২ দুই তঙ্কা লইলাম ইহার লব্য দর মাহ ফি তঙ্কা ১৫ - তিন পাই করিঅ একুনে ৴১০ ডেরাম্না আনা দিব উআদা অগ্রঅন মাসে যুদ সমেত পরিসোদ করিব জদি উআদা সির না দি তবে পউস মাসে উষ্‌চ দরে ধান্য দিব এই করারে তঙ্কা লইআ খত দিলাম ইতি সন ১১৬৫ সাল তারিখ ১৬ ভাদ্র—

শ্রীরাম দাস
সাং জয়রামপুর
পুনশ্চ খত মাফিক আসিন মাসের ১০ দসই আর ২ দুই তঙ্কা লইলাম

৩৫০। বি ১৬৭৫

৭ শ্রীহরি—

স্বহায়—

মহামহিম শ্রীযুত রামকান্ত ভট্টাচার্য্য ও শ্রীমতি সর্ব্বানি দেব্যা
বরাবরেষু—

শ্রীমানিক ঘোষ—
সাং বিপ্রাম্বপুর—

লিখিতং শ্রীমানিক ঘোষ কস্য করজ্জ পত্র মিদং কার্জ্জনঞ্চাগে আমী আপনকারদ্দের নিকট ৩৲ তিন টাকা স্বীক্যা ধান্যের উপর কর্জ্জ লইলাম ইহার যুদ মোক্তা ফী টাকা ৵০ দুই আনা করিআ দিব শোধের ওয়াদা মাহ কাত্তিকে মায় যুদ তিন টাকা ছয় আনার ধান্য কাত্তিক মাহার দরে দিয়া পরিশোদ করিব এতদর্থে কর্জ্জপত্র লেখিয়া দিলাম ইতি সন ১২২০ সাল—তারিখ—৩২ আশাড়—

ইসাদী—

শ্রীভৈরবনাথ ভট্টাচার্য্য—
সাং করিমোহন বাটী—

শ্রীসাধুচরণ চট্টোপাধ্যায়—
সাং আমুদপুর—

৩৫১। বি ৩৪৪১

৭ শ্রীশ্রীকালী—

মহামহিম শ্রীযুক্ত ব্রজকুমার মুখোপাধ্যায় মহাশয়
বরাবরে—

লিখিতং শ্রীনারায়ন পাল কস্য কর্জ্জ পত্র মিদং কাজ্যঞ্চাগে আমীহ আপনকার স্থানে জতটং মূল কোঃ—২ দুই টাকা কর্জ্জ লইলাম ইহার যুদ দর মাহা ফি তঙ্কে প্রতি আইন হিসাবে দিব এই টাকার কড়ার মাহ আসাড় তক দিব জদী না দিতে পারি তবে আমার কুইলা রঙ্গের দুই রাস গোরু লইবেন এতদার্থে আপন খুসিতে খত্র পত্র লিখিয়া দিলাম ইতি স ১২৫৫ সাল ৩০ পোষ ইসাদ শ্রীগঙ্গানারায়ন বন্দোপাধ্যায় সাং … …

## ৩৫২। বি ৩৪৪২ক

ইআদীকীর্দ্ধ সাধু শ্রীহরেকৃষ্ণ দাস যুচরিতেষু থাতক শ্রীরামবল্লব দাষ। কস্য কর্জ্জ পত্র মিদং সন ১১৯০ সাল আব্দে লিখনং কাষ্যনঞ্চা আগে আমি তোমার স্থানে অত্রটং সিক্কা ১০ দস তঙ্কা কর্জ্জ করিলাম ইহার যুদ ফি তঙ্কে ৵১০ অর্দ্ধ আনা করিয়া ওয়াদা মাহ আশ্বিনে যুদ সমেত পরিসোধ করি জদি এওয়াদাতে না দীতে পারি তবে পৌসের উর্চ্চ মুল্যে যুদ সমেত ধান্য দিয়া পরিসোধ করিব এতদর্থে করজ খত পত্র দিল ইতি তারিখ ১৫ পোনেরই আসাড়

শ্রীরাজবল্লব দাষ

সই শ্রীলালমোহন সম্মা— সাঃ মোঙ্গলকোট

আমিহ ইহার মাল জাবিন হইলাম ইহ করার মাফিক না দেন আমি নিজে দিব ইতি—

## ৩৫৩। বি ৩৪৪৩

শ্রীশ্রীহরি—

সন ১২৩৪—

ধান্য বিক্রয় ফর্দ্দ—১৪ আশীন

| আশামী— | ধান্য— | দর— | নেকত |
|---|---|---|---|
| গুরুপ্রসাদ চট্টো | ৴২॥ | ৭॥ | ৩৲ |
| নিজ | ৴২॥ | ০ | ৩৲ |
| বাসী সীল | ৴১ | ৭ | ৩ |
| দপা খাষ | ১৪ | ০ | ২ |
| রামদেব নাই | ১৪ | ০ | ২ |
| চৈত্তন নাই | ১০॥ | ০ | ১॥ |
| | ।৴৪॥ | ০ | ১৪॥ |
| সোবানি | | | |
| খবার— | ৴১ | ৭ | ৩৲ |
| | ।৵৫॥ | ০ | ১৭॥ |

২৯ আশাঢ় —

ধান্য বিক্রয়—

গরুপ্রসাদ চট্টো—৴২॥৭॥ ৩৲

হলধর মুচি—৴০ এক সলি—

এক দফা—৩৮ ॥০

লোচন মুচি—৭ ১৲

নিজ—৴২॥ ৭ ৩

গুরু প্রসাদ দে—৭ ১৲

১১।

হলধর মুচি—

গুং খোদ সিক্কা—১

শ্রীশ্রীদুর্গা—

খাত্রার মদন ভড়ের স্থানে বন্দক দেয়া জায় অগ্রায়ন মাসে জিনিস দুই ছড়া তাবিজ—দুই ছড়া পৈচা—পৌষ মাসে এক দফা ২ দুই ছড়া আনা জায় পাঙজোর আট বাটকি ২ দু গাছা

৭ সাত টকা ২ মাঘ—১

১৯ উনিস তঙ্কা আনা জায়—

৩৫৪। বি ৩৪৪৪

শ্রীশিবঃ—

শরনম্।—

সন ১১৯০ সাল—

জমা রুপেয়া আমদানী জায়—

১৬ জৈষ্ট মরাগেড়া—১

পশ্চিম পাড়া—॥০

বিদ্যাধর পুত্র দীক্ষা দং—২

কবচ লিখন দং—১

শোভারাম দাসী—১

খরচ—

মশরী দং—২৮

২৫ আষাঢ়

দুখিরাম কলু নিজ দং—২

তলপীদারকে

বলরাম বাগ্দী—১

জমা রূপেয়া আমদানী আয় –
নারীচা রথিপুর হাট দং—১
ভায়া দীক্ষা দং—১
১ শ্রাবণ হরিমাতা
মঠ প্রতিষ্ঠা দক্ষিণা—২
প্রাণবল্লভপুর খুদিরাম
সরকার মঠ প্রতিষ্ঠা
দফে জলদান বিশয় ৮ পণ কড়ি
দুখিরাম কলু কড়ি—৴১০
ফেরতা এক টাকা—১।৵১০
৯ রোজ জ্যোত
রাঘব তৈলবট—১ সি
১৫ রোজ কৃপারাম ভাট
ভায়া গলা দড়া (?) উতসর্গ—১
১৭ রোজ মধ্য ভজামাতা
প্রণামী—১
৩১ রোজ ধারান্দ ভূমির
খাজনা—১
২৮ শ্রাবণ মধ্যান ১
১ ভাদ্র ফতেপুর তৈল ১
২ রোজ পলহানপুরে তৈ ॥০
৮ রোজ কায়থীর ঘটী
এবং দামুছার থালকি ১
কুবালী থাল এবং
গাত্যার ঘটী বি ১
৯ রোজ গলরজ্জু (?) তৈল ।০
১৮ রোজ শ্রীতিলক পাল
কন্যার বিবাহ শ্রীশ্রী ১
দফে বাঞ্ছারাম নন্দি ॥০

খরচ—
তোতারাম বসৌ কর্জ্জশোধ
গুং অবধূত – ২
শিরোমনি দাদা—১
সার্থক ভঞ্জিত
নিজ খরচ ১
নিমাই পোদ্দার বস্ত্র খরিদ—১
২৭ রোজ দয়াময়ী
হাসুলী ছাড়ানী—৩
নববধূ স্থানে—৪॥
সার্দ্ধ মুখুজের
বী পণ দং—
দুলাল সাকারী
গাড়ু ছাড়ানি—৮৶
৭ শ্রাবণ রামকিশোর চক্রবর্ত্তী দং
ফেরতা কেবল বাগ্দী ১
২০ অবধূত ৪
রামসুন্দর বসু
খ দামুন্যা পাঠাই—
১৩ শ্রাবণ নিজ গ্রামের
খাজনা—১ সি
কলাই রাধু দে—১ সি
তস্য পুত্র
৯ রোজ নিজ গ্রামে খাজনা গুং নিজ
১ সি
গুং নকুড়্যা বাগ্দী
পলহানপুর তৈলবট ॥০
২১ রোজ মোহনপুরের ভূমির খাজনা
১ সি

| | |
|---|---|
| জমা রূপেয়া আমদানী আয়— | খরচ— |
| কস্যা বার্ষিক— | দফে সার্থক ভাণ্ডত |
| ১৭ রোজ শ্যামসুন্দরপুরের | নিত খরচ—১ সি |
| ভূমির খাজনা ২ | |
| ১৮ রোজ কৈয়ড় অধরচরণ | |
| মিত্র খাজনা ১ | |

৩৫৫। শ ১৯

মহামহীম শ্রীযুত কেসবচন্দ্র দে ও শ্রীদুর্গাপ্রসাদ দে বরাবরেষু—

লিখিতং শ্রীকালিপ্রসাদ ভট্টাচায্য কস্য হাওলতি কর্জ্জ পত্র মিদং কায্যণঞ্চ আগে আমী আপনকাদ্দের খাজনার তহবিল হইতে সিকা ৩০৲ টাকা কর্জ্জ করিলাম এ টাকা নাং ২০ কাত্তিক দাখিল করিয়া দীব এতদার্থে নগদা টাকা পাইয়া হাওলাত খত পত্র লিখিয়া দিলাম ইতি— সন ১২৩৩ সাল তারিখ—১৯ আস্মিন –

শ্রীকালীপ্রসাদ ভট্টাচার্য্য—
সাং সাতগাছিয়া—

ইসাদ—

শ্রীগোবর্দ্ধন চক্রবর্তি—
সাং সাতগাছিয়া—

শ্রীচণ্ডীচরণ কর—
সাং সাতগাছিয়া—

৩৫৬। শ ২০

শ্রীশ্রীহরি—

সন ১১৯৭ সাল—

মহাজন শ্রীযুত রামকীসে[া]র ভট্টাচাজ্য
খাতক শ্রীরামচন্দ্র সর্ম্মা—
জমা—
সন ১১৯৬ সাল—
মাহ শ্রাবন—
ভাদ্রে— ১৷৹
ইহার বেয়াজ—
মকরা সুদ— ৷৹

শ্রীরামচন্দ্র সর্ম্মা—
সাং সাতগাছিয়া

ইহার কাবার—

১৫ অগ্রাহয়ন— ১৲

২৫ পোসে— ১৲

২৲

এই করারে টাকা দিব ইতি তারিখ ১৬ কাত্তিক—

শ্রীশ্রীকৃষ্ণ সরণং ।—

ইসাদ—

লিখিতং শ্রীদুর্গাপ্রসাদ দেবশর্ম্মণ এই করার মাফিক টাকা না দেন আমি দিব ইতি—

শ্রীপ্রাতাপনারায়ন নাগ—সাং কৃষ্ণপুর-- শ্রীস্যামসুন্দর বসু—সাং সাতগাছীয়া—

শ্রীরাধামোহন বসু—স্যাং নিজগ্রাম—

৩৫৭। শ ২১

৭ঁশ্রীশ্রীহরি।—

আজ্ঞাকারি শ্রীঈশ্বর চন্দ্র দেবসম্মনং—

প্রণামা নিবেদনঞ্চা আদৌ মহাসএর শ্রীচরণা আসির্ব্বাদে এ জনার সমস্থ মঙ্গল জানিবেন সে বাটীর এক প্রকার অকুসল যুনিআ পরম দুখানিত হইলাম শ্রীশ্রী৺সেচ্ছা তাহার সার্দ্দ নাহি নিবেদন জে জন্যে শ্রীমত্যা মাতুলানি ঠাকুরানিকে আনান গিআছিল তাহা আপনি না আসিলে কিছু হইতে পারে না কারণ এক্ষণে কহেন গ্রামস্থ লোকে জে ইহার কজ্জ ১॥ সও টাকা আছে তাহার হিস্যা অদ্দেক লইলে হিস্যা পাইবেন আপনি নবদ্দিপ হইতে জে ব্রবস্তা আনিআছিলেন জে চার হিস্যা মাতুলানি পাবেন ইহারা সে মত কহে না কহেন জে সং উচ্ছেষ্ট ধন কৃষ্ণকান্ত চক্রবর্ত্তির প্রাপ্ত হইবেক আপনি কহিআছিলেন জে মাতুলানিকে জর্দ্দপি ৬ মাস থাকিতে হয় তাহা থাকিবে তাহা হইতে পারিলে না কারণ কৃষ্ণকান্ত খাবার দেন না অতপর আপনকার আসিবার ওজর হইল কারণ আমীই এখানে আর তিস্টিতে পারিনে আমাকে দফা দফা দাআজি চিঠি লেখিতেছেন আমী তরাএ জাইব—ইতি জ্ঞাত কারণ নিবেদন—তারিখ—১৪ অগ্রহায়ণ—নিসি—সন্তান— পুঃ—রাধাবল্লবের দিনেজপুর মোকামের জে দেবার কথা আছে তাহা আমী ডাকজোগে চিঠি পাঠাইলে আপনি সমীভ্যারে লইআ জাইবেন—

পরম পুজনিয় শ্রীযুত শ্রীনাথ গোস্বামী মর্দ্ধম দাদা মোহাসয় শ্রীচরণে— দেয়া পত্র

৭৪।—

# বিবাদ-বিসম্বাদ

( ১১৬২-১২৮২ সন

৩৫৮। বি ৪৫।

শ্রীদুর্গা—

শরণং—

পরমারাধ্যতম শ্রীমন্নদীশ্বর ভট্টাচার্য্য—

মহাসয় চরণ কমল পঙ্কেরুহেষু—

নিতান্তানুগ্রাহ্য সেবক শ্রীতারিণীচরণ শর্ম্মণঃ ॥

প্রণামাঃ পরার্দ্ধং নিবেদনঞ্চ বিশেষঃ শ্রীচরণধ্যান করতা

স্বশ্রেসবোধ প্রতিজ্ঞানা কারিকা শান্তি হইতেছে ঠাকুর যে বিষয়ের কারণ শ্রীযুত কমলাকান্ত চক্রবর্ত্তীর সহিত শ্রীযুত রামলোচন ভট্টাচার্য্যর বিরোধ আপনার আজ্ঞানুসারে ভট্টাচার্য্যেরা মন্নিকটে আসিয়াছেন অদ্য আমি অমাত্যগণ সমভিব্যাহারে নিষ্পত্তি নিমিত্তে বসিয়াছিলাম এক প্রকার নিষ্পন্ন হইয়াছিল যেমত ব্যাবস্থা ইহাতে ভট্টাচার্য্যাং অকিঞ্চিত অল্প স্বীকার করিতে হয় ভট্টাচার্য্য ইহা শুনিয়া কহিলেন অদ্য অদঃ কৃত্য চিন্তয়ামি পশ্চাত কহিব ভট্টাচার্য্যের প্রতি এখানকার চিত্তমালিন্যতা অত্র তদ্বিষয়ে কোনরূপেই অন্যথা বুঝিতেছেন না এখানে সতকৃত্য করিয়াই রাখিয়াছি মধ্যে মধ্যে মঙ্গলাদি সংবাদে পরমাপ্যায়িত করিবেন আমার মনসি নিয়তান্বিত শ্রীচরণবাসনা সর্ব্বদা ভক্ত্যুদ্রেকানন্তর কাল ক্ষাপন করি আমারদিগের বাসনা সম্পূর্ণএ অনেক দুঃসাধ্য এখন কিঞ্চিত কটাখ্যানন্তর সুনয়নে মনোযোগ পূর্ব্বক দৃষ্টি হইলে কৃতকতার্থানন্তর শিবজ্ঞানোদ্রেক হইয়া চিরকাল পর্য্যন্ত সেবা…হইয়া আত্মশুদ্ধি বোধ হয় আর আর স…বচনে পশ্চাত আমার সুসময় জ্ঞান…সুভসূচকতা প্রকাশ হইলেই জ্ঞাত…র্দ্ধাদসদি…লিপিরেষা—

অন্যচ্চ পণ্ডিতদিগের অশেষক্রিয়াকংক্রিয়েষ্ণৌ
জ্ঞাতার্থানুগ্রহ নাত—

৩৫৯। বি ৬২০ ক

( খণ্ডিত )

সাহেব বরাবরেষু—

দরখাস্তকারী শ্রীগঙ্গাগোবীন্দ তোওারি সাং বোলপুর পরগনে সেনভোম মত্তালকে জেলা বিরভোম গরিব পরওর সেলামত শ্রীম মযুকুরের পুর্ব্ব তরফ এ মধিনের

পৌত্রিক নাখরাজ একটী আম্ব বাগিচা আছে তাহাতে মযুদ অম্ব গাছ পাচ হাজার ও পগারে তাল গাছ পাচ সও মযুদ আছে তাহাতে এ য়ধিন বরাবর ভোগ দখল করিআ আশীতেছি করুনানিধান ইহাতে কেহু কখন মালের মোজাহেম হয় নাই ধর্ম্ম য়বতার ইহার— [ ১২৬৮ সাল ]

৩৬০ । বি ৬৮৭

৭?

সেবক শ্রীসদাসিব দেবসর্ম্মন প্রণামা নিবেদনঞ্চা মহাসয়ের, চরন প্রসাদাত য়ে নফরের প্রানগতিক কুসল বিসেষ সেখানকার সমাচার অনেক দিবস না পাইয়া বড় ভাবিত আছিলাম শ্রীযুত হট সর্ম্মার লিখীত সমাচার জানিয়া কেবল জিবনমত হইলাম শ্রীশ্রীইশ্বর সকল করিতে পারেন মনিসের [সা]ধ্য কি য়েখানকার সমাচার পত্রে কতেক লিখিব বিলাতের [অ]প্রতুল বড় ৬০ সাট হাজারের পুনাতে ১০ হাজার নজরআনা নয়াছ বাকি ৭ সাত হাজার করিয়া সরয়া বন্দি করিয়া অত্যবধি আছেন সে বিসয় মহাসয়রা জ্ঞাতো হয়াছো পুর্ব্বে ৭ সাত হাজার না হলে য়াসর খালাস কদাচ না করিব তাহার কোনো জোত্র নাই ৬ ছয় হাজার নহিলে নিতান্ত রূপ খালাস না হইবেন মহাসয়কে ৫ পাচ হাজারের খত য়েকখানি মহাসয়কে পাঠাইয়া দিয়াছেন তাহাতে দুজনার নাম আছে ও মাঘ মাহ জেষ্টে করা গিয়াছে তিয় খালাস হইলে ১ য়েক রোজের মধ্যে বেবাক টাকা পইবেন মহাসয় জে বিসয় আজ্ঞা পত্র লিখিয়াছিলে মহাসয়ের ফরমাস পালেনয় য়ে কারন পাঠাই নতুবা সে বড় আক্রা ২৫ পাচিস হাজার ১৬ সোলো টাকা যেকাল য়েক চল্লিশ হইল মহাসয়েরদের সেখানে না মিলে য়ে কারণ শ্রীযুত সভারাম ভট্টাচায্য অনুসারে য়েবং মারফত জায় পাঠাই দৃষ্টি করিয়া জিনিস লইবা—

[শকাব্দা ১৬৮?] শ্রীবিজয় দেবসর্ম্মন—

সাং—চোরদুনা—

৩৬১ । বি ৮৩৭

/৭ শ্রীশ্রীকৃষ্ণ।—

৪৯২২ নং—

ফয়সলা আদালতে দেওানি জেলা জঙ্গলমহাল এজলাসের মেস্তর হনরি বেগু সাহেব রেজষ্টর জেলা মজকুর সন ১৮১৯ সাল তারিখ—২৭ জোলাই—

ফেঃ রামতনু রায়—আং কৃষ্ণানন্দ অধিকারি ও রোহিনীনন্দন অধিকারি—

ফরিয়াদি মজকুর পুস্কন্নির পাহার মহদ্দপির মকর্দ্দমা ৫৫ টাকার দাবিতে নালিষ করে এ মকর্দ্দমা সন হালের ৬ জোলাই তারিখে রুরকার হইয়া মুলতবি ছিল অদ্য রোবকার কালিন ফরিয়াদীর উকিল গুরুপ্রসাদ মুখুয্যা আর আসামী কৃষ্ণানন্দের উকিল বলরাম দত্ত ও কমল ভট্টাচায্যা হাজীর হইলেন দোসরা আসামী সাবেক হইতে গরহাজীর মিছিলের সকল কাগজ দৃষ্টে আইন পরে রামকৃষ্ণ হাজরা আমীন হাজীর হইয়া আপন তহকিকাতের কাগজ সকল হলফনামা যুরত হলফনামা যুরত দাখিল করিলেক আমীনের দৃষ্ট করিয়া উভএর উকিল আনকে জিজ্ঞাষা গেল জে আমীনের কাগজাতে তোমাদ্দের মওকেলানদ্দের কোনই উত্তর আছে কিনা জাহের করিলেন আমাদিগ্যার মওকেলেরদ্দের কোনই উত্তর নাঞী পরে মিছিলের কাগজাত আরজী ১নং এত্তালামনামা ২ নং হুকুমনামা ৩নং আসামী উকালতনামা ৪ নং আসামীর উকিলের মেহনতআনার রসিদ ৫নং জওাব ৬নং ফরিয়াদী খেত্তমোহনের উকালতনামা ৭নং ফরিয়াদীর উকিলের মেহনতআনার রসিদ ৮নং জওাবলাওায় ৯নং সন ১৮১৯ সালের ২২ মেএর রোবকারি ১০নং ফরিয়াদী রামতনু রাএর দরখাস্ত ১১নং ফরিয়াদী মজকুরের উকালতনাম ও মক্তারনামা ১২।১৩ নং সন ১৮১৯ সালের ১২ জুন তারিখের রোবকারি ১৪নং নাজীরের রেপট ১৫নং হলফনামা ১৬নং আমিনের জামিনী ১৭নং সন ১২১৯ সালে ৬ জুলাই তারিখে রোবকারি ১৮ নং আমিনের দোষরা হলফনাম ১৯নং আমিনের দাখিল করা কাগজ ফিরিস্তী মতাবক ১৬ ফরদ্ধ ২০নং এই সকল কাগজ দিষ্ট করা গেলো ফরিয়াদী আরজীতে লেখে জে রাধাকান্তপুর গ্রামে আমার বসবাসের এক বাটী আছে ঐ বাটীর মধ্য এক পুস্কন্নি আছে সেই পুস্কন্নিতে আমার স্ত্রীলোক পরিজোন স্নান করেন ঐ বাটীর উত্তর তরফের দেওালের নিকট আসামীরদ্দের রেবত্তি নামে এক পুস্কন্নি আছে আসামীআন আমার বাটী ও পুস্কন্নি বেপরদা করিবার এরাদায় সন ১২২৫ সালের আখরি মাহ বৈসাখে ঐ রেবত্তি নামে পুস্কন্নির পঙ্ক উদ্ধার করিয়া পাহাড় উচা করিতেছিলেন আমার কারপরদাত লোক মজাহেম হওাতে যুনিলেন না এ কারণ আমার ঘরের কারপরদাত খেত্তমোহন বন্দোপাধ্যায় এক কেতা দরখাস্ত ঐ সকল বিসয় সরেওয়ায় লিখিয়া জজ সাহেবের হুজুরে গুজরাইয়াছিলেন তাহাতে দেওানি আদালতে নালিষ করিয়া এ জাবত হইয়াছে মুক্তার বন্দোপাধ্যায় মজকুর আমী বাটীতে না থাকায় আপন মোক্তারির এজহারে এই নালিষি আরজী পুস্কন্নি মজকুরার দক্ষীণ পাহাড মহদ্দপির কারণ দরপেষ করে তাহার পর ফরিয়াদী দরখাস্ত মায় মোক্তারনামা বন্দোপাধ্যায় মজকুরার নামে আর উকালতনামা উকিল গুরুপ্রসাদ মুখোপাধ্যাএর নামে এই

নালিষ মনজুরের মজমুনে গুজরায় আসামী কৃষ্ণানন্দ অধিকারি আপন জওাবে লেখেন জে রেবতি পুস্কন্নি মজকুর আমরা পুরূশন্নুকেমে এজমালিতে ভোগ দখল করিয়া আসীতেছী পুস্কন্নি মজকুর পুরাট হইয়াছীল এ কারণ পুনুরায় খাদ করিবার যুক্ত করিয়াছী ফরিয়াদী পুস্কন্নি মজকুরাকে খরিদ করিবার পয়লাম করিয়াছীল আমরা রাজি না হইবাতে আদাওতিক্রমে এই নালিষ করিয়াছে আর আসামী রোহনিনন্দন অধিকারি আমার ভাই এক অন্নে আছে তাহার জওাবদিহি আমার জিমবারি জওাবলাওার আরজী মতাবক বৰ্দ্দজওাব দাখিল নাই এই মকৰ্দ্দমা সন ১৮১৯ সালের ১২ জুন তারিখে রোবকার হইয়া রামকৃষ্ণ হাজরাকে আমীন এই হুকুমে তাইন করা গিয়াছীল জে আমীন সরেজমীতে পোহছীয়া উভএর সালিসানের মোকাবিলায় প্রথম ফরিয়াদীর বাটীর ও রেবতি পুস্কন্নি মজকুর কি আন্দাজ তফাত নক্সা করিয়া ফরিয়াদীর বাটীর দেওার আর পুস্কন্নি মজকুরার খাতাই জরিপ করিয়া আসামীর স্তানে দরিয়াপ্ত করে জে পুস্কন্নির পাহার কি আন্দাজ উচা করিবার বাসনা রাখে আর উভএর মানিত গ্রামের ভদ্র ভদ্র লোকের দ্রারায় দরিয়াপ্ত করে জে আসামীর জে আন্দাজ পুস্কন্নির পাহার উচা করিবার বাষনা আছে সেই আন্দাজ পাহাড় উচা হইলে ফরিয়াদীর বাটীর ভিতর ঐ পাহাড়ে হইতে নজর না হয় কি আন্দাজ ফরিয়াদীর বাটীর হেফাজতের কারন দেওাল উচা করা জরুর হইবেক আর এক্ষনে পুস্কন্নির পাহার জে আন্দাজ উচা হইয়াছে তাহাতে ফরিয়াদীর বাটীর ভিতর নজর হয় কি না জগুপী পুস্কন্নির দক্ষিণ পাহাড় উচা না করিয়া আর আর সকল পাহাড়ে মাটী ফেলা জায় তবে তাহাতে পুস্কন্নির কিছু নকসান বোধ হয় কি না জদী দক্ষীন পাহাড় উচা করা জরুর বটে তবে কি আন্দাজ উচা করিলে পুস্কন্নির নকসান না হয় আর ফরিয়াদীর বাটীর দেওাল কি আন্দাজ উচা করা জরুর রাখে ইতি আমীনের রোয়দাদ ও নকসা জে উভএর কোনই উত্তর নাই দৃষ্টে জাহের হইল জে ফরিয়াদীর বাটীর উত্তর তরফের দেওাল হইতে পুস্কন্নি মজকুরার দক্ষিণ পাহাড় তিন হাত তফাত আর পুস্কন্নির পাহাড়ের উচার কৈফিয়ত এই দক্ষীণ পাহাড় ২॥ আড়াই হাত পুৰ্ব্ব পাহাড় ২।/০ দুই হাত পাচ ছটাক উত্তর পাহাড় ৩ তিন হাত পচ্চীম পাহাড় ২॥০ আড়াই হাত আর ফরিয়াদীর বাটীর দেওয়ালের উচার কফিয়ত এই জে উত্তর ও পুৰ্ব্ব ও দক্ষিণ তরফের দেওাল ৪॥ হাত পচ্চীম তরফের দেওাল ৮ হাত আর আসামী পুস্কন্নির পাহার দুই হাত উচা করিবার এরাদা রাখে আর উভএর সালিষ লোক জাহের করিয়াছেন জদী পুস্কন্নি মজকুরার দক্ষীণ পাহাড়ে মাটী না ফেলিয়া আর আর পাহাড়ে মাটী ফেলা জায় তবে পুস্কন্নি মজকুর দেখিবার অসসটব হয় এবং জেয়াদা খরচ হয় আর জদী পুস্কন্নি মজকুরার দক্ষীণ পাহাড় আর দুই হাত উচা করা জায় তবে পুস্কন্নির কোনই

নকসান হয় না আর ফরিয়াদী আপন বাটীর দেওাল আর ৩॥ হাত উচা করে তবে আসামীআন আর দুই হাত পাহাড় উচা করিলে ফরিয়াদীর বাটীর ভিতর ও বাটীর ভিতরের পুস্কন্নি রেবতি পুস্কন্নির পাহাড় হইতে নজর হইবেক না এই সকল প্রকারে মালুম হইল জে ফরিয়াদীর পচ্চীম তরফের দেওাল ৮ হাত উচা আছে আর তিন তরফের দেওাল ৪॥ হাত উচা এমতে ফরিয়াদীকে আপন বাটীর হেফাজতের কারণ তিন তরফের দেওাল আর ৩॥ হাত উচা করা উচিত বটে আসামীআন জে আপনদ্দের পুস্কন্নি খাদ করিয়া তাহার পাহাড় মনাসিব মতাবক তৈয়ার করিবেক ইহাতে ফরিয়াদীর বাটীর দেওাল উচা কমের নিমিত্তে মহকুব রাগা আদালতের ইনসাব হইতে দূর জত্থপী আসামীআন আপনাদ্দের পুস্কন্নির পাহাড় মনাসিব মতাবক জে আন্দাজ উচা আছে তাহার উপর আর দুই হাত উচা করে আর ফরিয়াদী আপন বাটীর পচ্চীম তরফের দেওালের আন্দাজ আর তিন তরফের দেওাল তৈয়ার করে ইহাতে উভএর রফাহিয়ত জ্ঞান হয় উপরের অজুহাত অনুসারে পুস্কন্নির পাহার সহদ্দরি জাহা ফরিয়াদী নালিষ পাহাড় মহকুব উচিত না জানিয়া হুকুম হইল জে এ মকর্দ্দমা ডিষমিষ করা জায় ফরিয়াদী আপন বাটীর তিন তরফের দেওাল আর ৩॥ হাত উচা করে আর আসামীআন পুস্কন্নি মজকুরার পাহাড় আর দুই হাতের জেয়াদা না হয় উচা করে আর জাহের হইল জে ফরিয়াদীর বাটীর দেওাল জে আন্দাজ তৈয়ার আছে আর আসামীআন জে আন্দাজ পুস্কন্নির পাহাড় উচা করিবার বাসনা রাখে তাহাতে ফরিয়াদীর বাটী বেপরদা হওা জ্ঞান হয় এ কারণ ফরিয়াদী পাহাড় মজকুরের প্রথনার এই লালিষ দরপেষ করিয়াছে ইহাতে কাজিয়ার বুনিয়াদ বেচা নহে এ কারণ আমীন খরচা অদ্দাঅদ্দী উভএর জিমবায় বাকি খরচা উভএ খরচা আপন আপন জিমবা জানেন এহ প্রকার মকদ্দমা ফয়সলা

খরচ—
তরফ—
ফরিয়াদী—
আরজীর কাগজ— ৪
উকালতনামা— ॥
দরখাস্ত— ॥
এখালনামা মেয়াদী ৸৶
হুকুমনামা— ৸৶
উকিলের মেহনতআনা— ২৸

আমীনের জামিনি— ১
আমীনের মেহনতআনা ও পেয়াদা— ১১॥৴
জিনবা উভয়—
তরফ আসামী—
উকালতনামার কাগজ— ॥০
উকিলের মেহনতআনা— ২৸০
ফয়সলা কাগজ— ২

৫।

আমীন খরচার জায় উভএর জিম্মবাতে এক টাকা জেয়াদা লেখা আছে বোধ হয় এক টাকা সইক্রমে জেয়াদা লিখিয়াছেন—

৩৬২। বি ৮৪৪

শ্রীশ্রীকৃষ্ণ।—

স্বহায়।—

আজীমাবাদ পরগনার চালুখলা সাকীনের শ্রীরামযুন্দর ঘোসের আরজ নিবেদন মুড় পরগনা কেসবপুর গ্রামের ১১৯২ সালের আমার জর খরিদা তিত্তুরাম সেনের দরুন মহলুন রাজি…সত জমা জাই যুদ ৩৬॥৵ আর মানিরাম সরকারের দরুন সন ১২০১ সালের এওজিআ আদায়… … … … …
৩/৪ জমি কাত জমা ১৯৬৮ টাকা ও বকুলতলা গ্রামে ১৫/০ … কাত জমা ১৭৬৵১৮ টাকা ও শ্রীবল্লবপুর গ্রামে ১/৩ জমি কাত জমা ২॥১০ জমা একুনে ৪৭৬৪ জমির কাত জমা ৭৬৬৵১৬ টাকা আছে আরিজ দাখিল হওয়ার পুর্ব্ব আগে সাবেক নামে মালগুজারি করিতে মহল ১২৯ আখিরিতে খারিজ দাখিল হইয়া দুই কেতা পাট্টা হাসিল করিয়া সন বরসন নিজ নামে মালগুজারি করিতেছি ও পেট্টায় প্রজা মারফতে জতাইয়া উপসর্ত্ত লইয়া ভোগ দখল করিয়া আসিতেছি সন ১২১৯ সালে আমার পেটা ও প্রজাগন ঐ তামাম জমি করেকিত করিয়া বিহনের তলা করিয়াছিল তাহাতে সন মযুকুরের ২০ আসাড় তারিখে মুড়াগাছা পরগনার গজা চণ্ডি-পুর সাকিনের শ্রীরামযুন্দর লস্কর ও কমল লস্কর এই দুই জোন আর হালুয়া ক্রিসান প্রিভিতি আন্দা…সি জোন লোক জমিআতে চড়াও হইয়া আসিয়া ঐ মানিকরাম সরকারের জামতা শ্রীনয়ানন্দ ঘোষের পাট্টা পাইয়াছি বলিয়া খোদ উকুম জবরদস্তিতে ঐ মানিকরামের মহলুন দরুন ঐ কেসবপুর ও বকুলতলা বল্লভপুর এই তিন গ্রামে তামাম ৩০।২ জমি জোর দখল করিয়া ঐ তলায় হল ভাঙ্গিয়া ঐ সব জমিনে ধান্য রূপিয়া আমাকে বেদখল করিয়া দিয়াছে আমি শ্রীযুৎ হাকিমের দহাই দিয়া মোজাহেম হইয়াছিলাম তাহা আমলে আনে নাই খদাবন্দ মানিকরা-মের মহল ঐ জমি সন ১২০১ সালে আমি এওজি আদায় পাইয়া নাগাদ সন ১২১৮ সাল ক্রিমিক আঠার বচ্চর ভোগ দখল করিয়াছি ও এহার পরে সন ১২১৯ সালে নাগাইদ ২৬ আসাড় আমার দখল কাবেজ ছিল এতো কালের আমার ভোগ দখল জমি আইন আদালতের বেহুকুম খোদ উকুম জারিতে বেদখল করিয়াছে আমার ঐ ৩০।২ জমি দখল পাইবার কারন এহার এক সনি উৎপন্ন জমা ৮৬।৵ টাকার তায়দাদে সন

১৭৯৩ সালের উনপঞ্চাষ আইনের বিলের ধারা মতে নালিস করিতেছি শ্রীযুৎ সাহেব মালিক আসামি রামষুন্দর লস্কর ও কমল লস্করকে তলব করিয়া আমার দখল বেদখলের সাবুদ লইয়া আমার জমি আমাকে দখল দিতে হুকুম হয় সন ১২১৯ সাল—তাং ১৫ ভাদ্র—

৩৬৩ । বি ৮৪৬

সন ১২৩৬ সাল—

পরম ষুভাসিব্বাদ বিজ্ঞ্যাপঞ্চ বিসেষ :—

মৎশ্চের কথা কহিয়া পাঠাইয়াছিলেন অনেক চেষ্টায় পাওয়া গেলো তাহাও পাঠাই লইবেন : পরে ধনা মণ্ডলের সপ্তম কাননের পেয়দা গিরিধর সিদিগরের নামে এতলা আসিয়াছে ষুনিলাম আসামী রূপস বলিয়া দাখিল করিবেক জগন্নাথ দলই তোমার ওখেনে জাইতেছে এহার ওকিব হইয়া জা বিবোচনা হয় করিবেন—

শ্রীশ্রীরাম—

পরম ষুভাসী বিজ্ঞ্যাপনঞ্চাদো বিসেষ শ্রীভবন ধ্বিকে পাঠাই মৎস্য রহিত ১ একটা তুপীস্য মৎস্য সাত গণ্ডা পাঠাই লইবেণ দরবারের সম্বত্তর লিখীবা বাকী জবানি ষুনিবেণ ইতি—১ আসাড় বুধবার

শ্রীচরণে নিবেদন মহাসএর পাইয়া সমাচার জ্ঞাতো হইলাম মশ্চ পঙছিল এখানকার সমাচার বদন ঘোসের মকদ্দমায় একরারে বাজাওয়া দুইটা গুজারিয়াছে আর মহাসয় লিখিয়াছেন শ্রীজগন্নাথ দলইএর মকর্দ্দমার বিসয় এখানে কী প্রকার হইবেক এক মাস দুই মাস বাদ দরখাস্থ ষুনে আমি দুই এক রোজের মদ্ধে জাইব জাহা কর্ত্তর্ব্ব হয় তাহা করা জাইবেক আকিরের মকর্দ্দমা দুই এক রোজের মর্দ্ধে হইবেক জ্ঞাতো কারণ শ্রীচরণে নিবেদন করিলাম ইতি তাং—৪ আসাড়—

কল্যানিয় শ্রীযুত গঙ্গাবিষ্ণু ঘোষ কল্যাণবরেষু—

৩৬৪। বি ৮৫৯

শ্রীশ্রীদুর্গা—

কল্যানিয় শ্রীযুৎ রামপ্রসাদ মিত্যা কল্যানবরেসূ—

রোকা—

কল্য শ্রীযুৎ ন্যায়পঞ্চাননের পুত্র শ্রীযুৎ রামধন চোট্টোপাধ্যায় এখানে য়াসিয়া কহিয়াছিলেন শ্রীযুৎ রামজয় চট্টোপাধ্যায় সহিত য়ামার্দের য়াপসে নিপ'তি হইয়াছে য়তএব তাহার মারফত তোমাকে এক রোকা লিখিয়াছি তাহার পর শ্রীযুৎ রামজয় চট্টোপাধ্যা এখানে য়াসিয়া কহিলেন মিমাংসা হয় নাই য়তএব সিরিসার বরন বিদায়া দক্ষিনা ও দান য়ার থারুসার ইহাঁদের জে পাপতি এ সকল কোরোক করিয়া এখানকে পাঠাইবে উভয়কে সক্ষ্যাতে খেয়ানায়্যা নিস্প'তি করিয়া দেয়া জাইবেক সেখানে এ সকল সামিগ্রি কাহাকেও ছাড়িয়া দিবে নাই এহার মর্দ্ধে জর্দপি কেহো কোন দানাদি ও নগদ কিছ লইয়া থাকেন তাহার সমাচার লিখিবেন শোতো করিলাম ইতি—তাং—২৭ পোইষ—রবিবার—

রোকায়—জানিবে সেখানে বিরোধের জন্যে´দুই জায়গার সামগ্রী এখাণে পাঠাইবে আর এইখাণে দুই জনের জে পাওনা মিমাংসা করিয়া দি[য়াছে]ন

কৃষ্ণপ্রসাদ—

৩৬৫। বি ৯১২

শ্রীকৃষ্ণঃ—

শুভানুধ্যায়ি শ্রীহরিনারায়ণ সর্ম্মণঃ।—

পরম শুভাশী বিজ্ঞাপনঞ্চ বিশেষঃ তোমার মহোন্নতি নিয়ত শ্রীশ্রী৺প্রার্থনা করি তাহাতে অত্র মঙ্গল পরং সাক্ষাতেই সকল কহিয়াছি শ্রীযুত ৺ বিদ্যাভূষন ভট্টাচার্য্য ভায়া এখানে আসিয়াছিলেন রাজীনামা সাকিনামা করিয়া মকর্দ্দমা ফয়ষা করিয়া দিলাম তোমারা দুই ভাই আর বিরোদ করিবেন না দুই ভাই পরামর্ষ্য করিয়া কর্ম্ম কার্য্য করিবেন ইহাতে অন্য মত কেহ করে তাহার মাটী হইবেক করারদাদ হইল এ সমাচার আমারে লিখিবেন ॥ বিত্তির সনন্দ অনেকে দাখিল করিতেছে তুমি সনন্দ পত্র লইয়া বর্দ্ধমান আসিবেন এখন না করিলে পশ্চাত খরচ বিস্তর হবেক গৌন করিবেন না সম্প্রতি খরচ কিছু লাগিবেক ইহাতে ঔদাস্য করিবে না ইতি—১৯ শ্রাবণ—

পুং নেউগী আমার আট তঙ্কা তোমাকে দিয়াছেন তাহা আমি পাই নাই পাঠাইয়া দিবেন না পাইয়া থাকেন তলপ করিয়া লইবেন ইতি—

প্রাণাধিক শ্রীযুত শ্যামাচরণ বিদ্যালঙ্কার ভট্টাচার্য্য ভায়া—

৩৬৬। বি ৯২৯

৭ শ্রীহরিঃ।—

সেবকানুসেবক শ্রীচৈতন্যপ্রসাদ দাস মিত্রস্য প্রনামা বহবো নিবেদনঞ্চ: আগে মহাসয়ের শ্রীচরণ শুভানুধ্যান করনই এ নফরের প্রাণগতিক মঙ্গল বিশেষ: শ্রীকালি-চরণ কলু মারফতে আজ্ঞা পত্র পাইয়া সমাচার জ্ঞাতো হইলাম এথানকার সমাচার সামইক কুষল পরে শ্রীদুখিরাম কলুর সনন্দের বিশয় মিছিল মোহর হয় নাই কিছু কাল গোল আছে সংপ্রতিক বিলাবন্দীর গোলমাল জাইতেছে এহাতেই কোন কাজ হইয়া উঠে নাই এহ ৵বাটীর উঠানাদার কলু এহার বিশয় ক্র‍্তসাধ্য পনে কসুর করিব এমত নহে জাহাতে ভাল হয় করিয়া দিব সনন্দ মোহর হইলে আমি সংবাদ পাঠাইব তবে কলুকে পাঠাইবেন মহাশয়ের ফরমাইষ পশ্চাত পাঠাইব থরচ জে পাঠাইয়াছিলেন পোহুছিল এহা শ্রীচরণে নিবেদন করিলাম ইতি তাং—২৪ চৈত্র—[ ১১৯৪ সাল ]

শ্রীরামস্য—

সরণং

সন ৯৪

বাকচনি ভুনি ৭ কাত ১৸৵

বড় ভুনি ১ এ কাত ৷৵

ছোট ধুতি ৬ কাত ৷৵

বড় ধুতি ২ কাত ৷৹

কাচা ৭ কাত ১

৪৷৵

ও ৪ কাত্তিক—১

[১খ শ্রীরাম ঃ—

সারনাম—

১২ আশ্বিন রূপেয়া আমদানী—
দয়ারাম বসুজা মাতা শ্রাদ্ধ বি ১
১৩ রোজ বেলডা ব্রহ্মত্ত ভূমির
খাজনা গুং হরি পাটক—১
ধারান্দ খাজনা ব্রহ্মত্ত ভূমি ১
এবং মাথু্ঁটী গুং কৃষ্ণ মণ্ডল ১

খরচ বর্ন্নক সজ্যা বাবদ ১৶
১২ আশ্বিন পাঁটা ২ কাত
খরিদ গুং কৃষ্ণ মণ্ডল ১ সি

৩৬৭। বি ১০৩৬

শ্রীদুর্গা—

শরণং—

ভৃত্যাঃ শ্রীরামচাঁদ দেবশর্ম্মণঃ প্রণত্যা নিবেদন মিদং তত্রত্য ভবো নৈরাত্রত্য ভব্য··· বিশেষন্দ্বেষঃ আমি মহাসয়কে দুই তিন বার সমাচার লিখিয়া পাঠাইছি অনুভব করি পান নাই অতএব আমারদিগের পার্থিকের কারণ এ বাটীর ভায়াচারি বিরোধ উপস্থিত হইয়াছে ইহাতে আমারা অতি বিব্রত কোন প্রকারে সুস্থির নই অতএব এই লোক্কে মহাসয়ের নিকট পাঠাইতেছি মহাসএর কন্যাকে দেবীপুরের বাটীতে লইয়া যাইবেন মহাসয় দুই পাঁচ দিবসের মধ্যে ভাল দিবস স্থির করিয়া এই লোকের সহিত অবশ্য অবশ্য সমাচার পাঠাইবেন পশ্চাত ডুলি ও বেহারা সমিভ্যাহার করিয়া আপুনি আসিবেন ইহাতে অন্যথা না হয় ইতি তাং—১১ বৈশাখ [ সন ১২২৭ সাল ]

পরম পূজনীয় শ্রীযুত রামমোহন চট্টোপাধ্যায়—

মহাসয় চরণকমলেষু—

৩৬৮। বি ১০৩৯

শ্রীশ্রীহরি।—

৫৩ নং—

জেলা হুগলী চৌকী আমতার মণসফী বিচারালয়—

বিতারিখ ২৬ সে জানুআরি ১৮।৭৫।

বাদী—

মৃত রামমোহন মাইতির পুত্র শ্রীঠাকুরদাষ মাইতি জাতি কৈবর্ত্ত্য পেসা চাষ সাং বলাইচক—পং ভূরসীট্ট চৌকী আমতা —

প্রতীবাদী—

১নং হীরাচাঁদ পোড়েল—পীতার নাম অজ্ঞাত—

২নং গোসাঁই সাঁনা—পীতা ৺রামজয় সাঁনা—

৩নং উদয় ঘোড়োই—পীতা ৺বেচারাম ঘোড়োই—

৪নং উমাচরণ সামন্ত—পীতা ৺মধুষুদন সামন্ত—

৫নং কৈলাস সামন্ত—পীতা শ্রীবলাই সামন্ত—

৬নং গোলাম গোলুই—পীতা শ্রীমহন গোলুই—

৭নং লফর সামন্ত—পীতা ৺কমল সামন্ত—

জাতী কৈবর্ত্ত্য পেসা চাস—সাং গৌরাঙ্গচক মোকাবিলার প্রতিবাদী ৮নং কৃষ্ণচরণ ভুঞা ৯নং মধুষুদন ভুঞা জাতি কৈবর্ত্ত্য পেসা তালুকদারি মোঃ বলাইচকের মালের কাচারি পং ভুরসীট্ট সর্ব্ব সাকিম চৌকী আমতা—

দাবি—

তপস্বীলের লিখীত জমাই জমীর উপরীর সহীত তছরূপী ধান্য ও বিচালীর মূল্য ১০৯ টাকা পাইবার লালীস—

লালীসের হেতূ যথা ৮।৯নং মোকাবিলার প্রতীবাদিগনের দরপত্তনি তালুক ভূর-সীট্ট পঃ লাট মালঞ্চার অন্তঃগত নিজ কুণ্ডু নামক চাকর মাল মতালকে তপসীলের লিখীত ২বন্ধে ১১৴ বিঘা জমী উহাদিগ্যের নিকট ১২৮১ সালের ১৭ বৈসাখ তারিখে এক সন মিআদে কবুলতি দীআ ভাগজোতি পাট্টা লইআ বর্ত্ত্যমান সনের নিজ জোতে আবাদ [করায়] প্রচুর ধান্য প্রস্তত হইআছিল। ১নং ৭নং প্রতীবাদীগন গ্রামের অপরাপর কতিপয় প্রজাগনকে বাধ্য করিআ নিজ কুণ্ডু চকের বাঁদ খরচা না দিবার মালিক জমিনের বিরূর্দ্ধে দলবর্দ্ধ হইআ ধর্ম্মঘট করত মূল প্রতিবাদিগন আমাকে ঐ ধম্মঘটে লিপ্ত হইতে বলে আমী তাহাতে অসম্মত হওআয় ১নং ৭নং প্রতীবাদীগন ঐ আক্রসে আমার অনিষ্ঠ করিবার অভিপ্রায়ে গত পোউষ মাষে তাহারা স্বয়ং ও অপরাপর ২৫।৩০ জনা লোকে দ্বারায় আমার আবাদী উপজুক্ত ভূমীর গাচধান্য বলপুর্ব্বক অন্যায় মতে কাটীআ লইআছে অতএব ১নং ৭নং প্রতিবাদীগনের নিকট নিম্নলিখীত হিসাব মতে তছরূপি ধান্য ও বিচালীর মূল্য ১০৯ টাকা পাইবার প্রার্থনায় পাট্টা সম্বলীত নালীস করিতেছি নালীসের হেতু গত পোউষ মাষ হইতে হইআছে ইতি— ॥

বিশেষত—

তপস্বীল ভূরসীট্ট পঃ মালাঞ্চর অন্তর্গত নিজ কুণ্ড চকে জমী ১ বন্দ সালী ৮৴০ বিঘা—পুর্ব্ব ভাগবৎ ঘোড়োইয়ের জোৎ জমী উত্তর মতী সীএর জমাই জমী পশ্চীম বাঁদ

দক্ষিণ ছাঁদ—ঐ চকে ১ বন্দ সালী ৩৴ বিঘা—পূর্ব্ব রাজু মাঝীর জমী দক্ষিণ চাকরান পশ্চীম মালের জমী উত্তর লালচাঁদ দোলুএর জমাই জমী—

| আসামী— | জমী—<br>।— | উৎপন্ন—<br>বিচালি— | উৎপন্ন<br>ধান্য— | দর—<br>।— | [বাজার]<br>মূল্য— |
|---|---|---|---|---|---|
| ১ বন্দ সালী— | ৮ ৴০ | ৪ কাহন— | ৸৵সলী— | | |
| ১ বন্দ সালী— | ৩ ৴০ | ২ কাহন— | ।৵ সলী— | | |
| | | ৬ | ১॥ | ৫৲ হি | ১০০৲ |

ফি সলী—

খড় ফী কাঁহন ১॥ টাকার হিঃ ৯৲

১০৯৲

সত্য পাঠ আছে—দিন ধার্য্য ২৩ ফ্রেবরারি—

৩৬৯। বি ১০৫২

সহায়—

সন ১৮২৮

পারসী— ৬৩২নং নকল

১১ নং ম—এত্তেলানামা আদালতে দেওানি জেলা বিরভূম মতালকে কাছারি মৌলুবি সদর আনিলাম ফৈরিআদি এই জে—

ফরিআদি— আসামী—

গিরিধর নাএক— মদনমোহন দাষ দীং—

সাকীম যুগসরা— সাকীম সলফা—

থানা লাবপুর—

ডিগিরি বাবত মায় খরচা—৫২।৵৫ টাকা তোমার দরখাস্ত মতে এই টাকা আদায় কারন নাজিরের নামে এক কীত্তা হুকুমনামা জারি হইয়াছিল তাহাতে সন ১৮২৮ সালের ২২ নম্বর তারিখে নাজিরের কৈফিয়তে মালুম হইল জে তুমি পরয়ানার পিয়াদার রোজ দিয়া পরওানা জারি করহ নাই এ কারন ওই পরআনার গরজারিতে আসিয়া মিছিল সামীল হইয়াছে একারন ১৫ রোজ মেয়াদে এত্তেলা দেওা জাইতেছে কচিত জে মেআদ মৰ্দ্ধে খোদ কীম্বা উকীলের দারায় এই মকুর্দ্দমায় হাজীর হইয়া আপন

মকর্দ্দমার তদবির করহ নতুবা মেয়াদগত মোকর্দ্দমার পক্ষে মোনাসিব হুকুম সাদর হইবেক।—ইতি সন ১৮২৯ সাল তাং—ফেবরেওরি ম সন ১২৩৫ সাল তারিখ—১১ ফাল্গুন—

[১খ পারসি—

নয় রোজ পায় সি—

১৶০ আঠারো আনা—

দোড়—১৭৮ নং—

পারসী—

২৪ ফেবরো—

### ৩৭০*। বি ১১২৯ ক

শ্রীহরি

বিশেষঃ। মহা[শ]য়ের ডিগরির হুকুম হইয়াছে এরূপ বৃত্তান্ত জ্ঞাতা হইয়া একান্তাহ্লাদিত হইলাম তদ্বিষয়ে লভ্য যে হইল তাহা হস্তস্থও ত্বরা হইবেক তৎকারণ আসীর্ব্বাদ প্রবর্ত্ত হইলাম এবং অন্য ও সংপ্রতি যদযদ্বিষয়ের প্রতুল চেত্তার্থে প্রাণাধিক প্রিয়তম বাজপেয়ি শ্রীযুত উমেশচন্দ্র রায় মহোদয়ে বস্তভাব স্থিতি আছে তত্তদ্বিষয়েরও প্রতুল ত্বরা হইবেক তদর্থেও আসীর্ব্বাদ করিতেছি মধ্যে মধ্যে মঙ্গলান্বিত বার্ত্তা লিখিয়া পরম প্রীত করিবেণ প্রাণাধিক প্রিয়তম বাজপেয়ি শ্রীযুত উমেশচন্দ্র রায় মহোদয়ের অবস্থিতি সংপ্রতি কলিকাতায় আছে সেস্থলেও প্রতিপত্তি বৃদ্ধিপূর্ব্বক চেষ্টিত সমগ্র বিষয়রই প্রতুল। সে স্থলেও ভবদীয় বিসেষ প্রতিপত্তি বৃদ্ধিপূর্ব্বক সমগ্র স্বীয়াভিলাস সিদ্ধি হইবেক এতদর্থে আসীর্ব্বাদ করিতেছি—

### ৩৭১। বি ১২২২

শ্রীদুর্গা—

সরণং—

শ্রীমন্মদীশ্বর পূজ্যতম—

চরণসরসীরুহরাজেষু—

সেবক বাজপেয়ি রাজ শ্রীশম্ভুচন্দ্র শর্ম্মণঃ—

প্রণামাঃ পরার্দ্ধং নিবেদনঞ্চ বিশেষঃ শ্রীচরণ ধ্যানাদেবসেবকৈহিক পারত্রিক নিস্তারঃ—উনিশা বৈশাখের আজ্ঞাপত্র ডাকে কৃষ্ণনগরে উকিলের নিকট পঁহুচিয়াছিল।

উকিলে তাহা পাঠাইলে আঠারই জ্যৈষ্ঠে পাইয়া সিরোবন্দনায় লইয়া সংবাদ জানিলাম। চৌদ্দই ও আঠারই বৈশাখে ৺কৃপায় নির্ব্বিঘ্নে ঠাকুরেরা ৺কাশীতে পঁহুচিয়াছেন। ইহাতে নিরুদ্বেগ হইলাম। বাটীর যে দুই পত্র পাঠাইয়াছিলেন। বহিরগাছিতে তাহা পাঠান গিয়াছে। শ্রীযুত চতুর্থ প্রাণাধিক তেরাই চৈত্রে ৺কাশী হইতে নৌযোগে রাহী হইয়া শ্রীচরণাশীর্ব্বাদে নির্ব্বিঘ্নে পহিলা বৈশাখে হুরধামের রাজধানিতে পঁহুচিয়াছেন মশাহেরার দফায় রায় সদর আপিলের দরখাস্ত দিয়া আপন চাকর দেবীয়া বসু প্রভৃতির জামিনি নাজেরকে অধিকরা প্রয়োগে মঞ্জুর করাইলে জামিনিতে রেজষ্টরি হইয়াছিল। পরে বাইশা বৈশাখে কোঠ আপিলের সাহেবান আদালতে বসিলে এখানকার তরফ বাদিওহাদি উকিল কহিলা বিনামি জমিদার আপন তরফ ক্ষুদ্র চাকর দৌলত মাত্র নাহি। ইহারদিগের জামিন মঞ্জুর হয় না। তাহাতে প্রধান বখস্যাদি সাহেব কহিলেন। জমিদারি যে আছে কম্পনিতে তাহার মাল-গুজারি লন। সে দৌলত নহে। ইহা কহিয়া ৺ইচ্ছায় জামিন না মঞ্জুর করিয়াছেন কোঠ আপিলের ডিগরি সমেত জেলায় দরখাস্ত দিয়া টাকা লওনের বিহিত চেষ্টা হইতেছে। কিন্তু এ জজের পরি[বর্ত্তে] শ্রীযুত মেসী সাহেব জজ হইয়াছেন। তিনি না পঁহুচিলে হওয়া কঠিন। মিয়াদ মধ্যে রায়ের সদর আপিল করণে এখানকার জামিন দিয়া টাকা লইতে হবেক। মশাহেরা না পাওনে যেমত অপ্রতুল তাহা বিদিত আছে। প্রেরিত চৌরাশী টাকা হুণ্ডীওয়ালারা দেয় নাহি। এ কারণ শ্রীযুত শম্ভূনাথ মুখর্য্যাকে পত্র লিখিয়া মহাজনের চিটী সমেত ডাকে পাঠান গেল। হুণ্ডীর টাকার মধ্যে ঠাকুরের জন্যে দক্ষিণার দশ এবং শ্রীশ্রী৺লিঙ্গদ্বয়ের পশ্চিমের ঝাঁপের খরচ দুই। একুনে বার টাকা বাদে বাহাত্তরি টাকা প্রাণাধিকের মুক্তা বন্ধকের কর্জ্জ এক শও দশ মধ্যে শোধ দিতে মুখর্য্যাকে লিখিলাম। দক্ষিণার দশ টাকা লইতে আজ্ঞা হবেক। ৺গৃহের পশ্চিমের দেও-আর দেওন জন্যে বিশ পঁচিশ ব্যয় যে আজ্ঞা আসিয়াছে। তাহা সুসারক্রমে হবেক। ৺পূজার দফায় ছয় মাসের ছয় টাকা প্রাণাধিক দিয়া আসিয়াছেন। আর যে হয় ভাদ্র মধ্যে পাঠান কল্প শ্রীযুত প্রাণাধিকেরদিগের এখন কিছু পাঠাবার সঙ্গতি হয় না। শ্রাবণ ভাদ্র তক ঠাকুরের আইসন কল্প। আইলে ঋণ শোধের দফায় বিহিত করিবেন। ৺গায়ত্রীর প্রণব ত্রয়ের বিষয় গায়ত্রী তন্ত্রে স্ফুট লিখিত। তাহা সুগোচর আছে। তথাচ বচন লিখিয়া পাঠাই। নানাদেশীয় পণ্ডিতেরদিগের সঙ্গে বিবেচনায় বিহিতাজ্ঞা আইসে বহিরগাছির বাটীর এবং এ বাটির সকলে ভাল আছেন। এখন বড় অসুসার। প্রেরিত চৌরাশী টাকার মধ্যে দক্ষিণার্থ দশ মুদ্রা শাদি মুখর্য্যা ঠাকুরকে দিলে তাহার রসীদ দিতে আজ্ঞা হবেক। সম্প্রাতি টাকা দুইতে শ্রীশ্রী৺গেহের পশ্চিম দিগাবরণার্থ

ঝাঁপ দিতে এবং বক্রীতে মুক্তা বন্ধকের কর্জ মধ্যে শোধ দিতে শাদি মুখর্য্যাকে লিখিলাম। বক্রী দিয়া মুক্তা খালাস এবং আর আর ঋণ শোধ পশ্চাৎ দেয়া যাবেক সম্প্রতি কর্জে সেখানকার নির্বাহ করিয়া এখানে ঠাকুরের শুভাগমন হইলে মাসিক লাভোত্তর শোধের দফায় বিহিত হবেক। পরে মোদক এবং শ্রীমতী ৺ঠাকুরানীর ধারণৌষধ সমেত চাদি রায়কে বহিরগাছিতে চারি পাঁচ দিন মধ্যে পাঠান কল্প। শ্রীচরণাশীর্ব্বাদে বাটীর সকলে ভাল আছেন।

জ্যৈষ্ঠষদ্বিংশতিতম দিনীয়া শ্রীচরণে নিবেদন লিপিরিয়ং—

## ৩৭২। বি ১৩২১

৭ শ্রীশ্রীহরি—

দরখাস্ত—

শ্রীকুড়ানি বেয়াঁ নিবেদন আমার ঠাকুঝি লালমুনি বেয়াঁ আশামি গনেষচন্দ্র নাএক প্রভিতি বনামে ইদ পুস্কনি ও য়াদিরা পুস্কনি ইত্তাদি দাবিতে দখল প্রপথনায় ৪ কাঁনুনের মোতাবক জে নালিষ করিয়াঁছে এ য়তি য়ন্যায় আদৌ ঐ পুস্কনি হার বাদীনি কখুনু উত্তরাধিকারিএ দখিলকার কখুনু নহে এই সকল বস্তু আমার স্যামি ৺ত্রিলক মণ্ডলের তিহো ফৌত করিলের পরে আমী ও আমার সাষুরি [ বগলা ] মুনি আমারা দুই জনে উত্তরাধিকারি ও তাবৎ বিসএ দখিলকার থাকীয়াঁ সামী মহাসয়ের কজ্জার দেনা সো[ধ] কারণ উপর উক্ত দুইটী পুস্কনি ৯৫ পাচানব্বই টাকা পোন লইএ্যা পিতিবাসী গনেষচন্দ্র নাএকর নিকট সন ১২৪৬ সালে বিকীরি করিয়াছি এখন বাদীনি কোনু বদলোকের সলাতে আমার হক না হবার মালুসে এই মিথা নালিষ করিএ্যাছে এতএব হুযুর জানান কারণ দরখাস্ত করিতেছি মিছিল স্যামীল করিএ্যা বিচার আজ্ঞা হয় ইতী সন ১২৫৪ সাল তারিখ—২২ শ্রাবন

শ্রীকুড়ানি বেওাঁ—
সাং তেলাভা—

[১খ লিখিতং শ্রীনীতাই মণ্ডল—আমী এই দরখাস্ত দেহান্দার খোদ বটে চিনি ও জানি ইতী সন ১২৫৪ সাল তারিখ—২২ শ্রাবণ—

## ৩৭৩। বি ১৬২৪

শ্রীশ্রীকৃষ্ণ।—

শ্রীকৃষ্ণমোহন মুখোপাধ্যায় শুচরিতেষু লিখনং কায্যঞ্চাগে পং হাবেলি মোজে রানিহাটী গ্রামের শ্রীতারাচাদ সরকার এখানে জাহির করিলেক এীহাকে খানখা

করিয়া রাধাকৃষ্ণ গ্রামের শ্রীরাজকীশোর সরকার খানকা করিয়া মারপীট করিয়াছ বিশষ্ট লোকের অপমান করা কোনমতে ভালো হহে অতএব সরকার মজকুরকে রাজী করিয়া এখানে খাড়াখাড়া রাজীনামা পাটাঔ ইহাতে অন্যমত না হয়—
[ সন ১২১৪ ]

## ৩৭৪। বি ২১৭৭ ক

৭ঁ শ্রীগোপাল জয়তাং
শন ১০৭৩ সাল

শ্রীরাধাকান্ত মুখুর্জ্যা সঙ্গে ঝকড়া করিবার জন্যে শ্রীসর্ব্বেশ্বর মুখুর্জ্যার দরবার করিবেন তাহার কারন শ্রীকুঞ্জ ভট্টাচাজিকে দং পিট এক ১ টং দসো ১০ শ্রাবনে

ভাদ্রে ১৪ চৌদ্দ রোজে—
শ্রীসর্ব্বেশ্বর মুখুর্জ্যাকে দং
নগদ পাচ তঙ্কা— ৫
এক জোড় বালার কাত—
রূপা সাড়ে সাত তঙ্কা— ৭॥
পলাসডাঙ্গা শ্রীমত্যা
মা গোস্বামিকে দং শ্রীসর্ব্বেশ্বর
মুখর্জ্যার মারফত দুই তঙ্কা— ২
সন ১০৭২ সালে মাহ অগ্রায়নে—
শ্রীসর্ব্বেশ্বর মুখুর্জ্যাকে দং
কলিকাতার কাগজ এক ১ টং
সন ১০৭৩ সালে মাহ অগ্রায়নে
শ্রীসর্ব্বেশ্বর মুখুর্জ্যাকে দং—
কলিকাতার খুর এক টং— ১
সন ১০৭৪ সালে—
মাহ পৌষে
কলিকাতার নারাঁজি পটু
শ্রীসর্ব্বেশ্বর মুখুর্জ্যাকে দং এক—
নগদ খরীদ পাচ টং— ৫।০
এবং ২২৸

## ৩০৫। বি ২১৭৭ ঘ

৭ শ্রীগোপাল জয়তাং

(ক)
পৈত্রিক শ্রীশ্রীসেবা ও সেবক
ও বিত্তি জর্ন্যে বিরোধ ও
শ্রীরাধাকান্ত মুখুর্জ্যাদিগর
সঙ্গে ইহা র্জন্তে খরচ জায়—
সন ১০৬১ সালের ৫ ফাল্গুনে
শ্রীজসোদানন্দন গোস্বামির
সেবার খরচ তিন— ৩

(গ)
গোপিরায় ব্রাহ্মণ আবিন্দা— ১
সন ১০৬৩ সাল পুড়া—
কোন্দা মোকাম খরচ—
নগদ দুই তঙ্কা— ২
গিরিধর দাস ব্রজবাসিকে দং— ২
কুঞ্জ ভট্টাচার্জ্জিকে দং— ১
এবং ৪১

(খ)

| | |
|---|---|
| বিদায় চারি— | ৪ |
| শ্রীকৃষ্ণ ফৌজদারে— | |
| দং এক তংকা— | ১ |
| বিষ্ণুপুরের দরবার খরচ | |
| শ্রীরাধাকান্ত দেঘর্য়্যার মারফৎ | |
| কমল ছত্রপতিকে | |
| দং দশ তংকা— | ১০ |
| ২২ ফাল্গুনে বৈষ্ণবদাস | |
| পাত্রকে দং দুই তঙ্কা— | ২ |
| বৈকুণ্ঠরাম নামহাতাকে | |
| দং তিন— | ৩ |
| ওমাক্কার টিপ করণ— | ১ |
| রাহু ঠাকুরানির মার্ফৎ | |
| ইস্বরি মাস্বাকে দং চারি— | ৪ |
| পট্টমহিসিকে দং দুই— | ২ |
| নরহরি ফৌজদারকে দং— | ১ |
| রাহু ঠাকুরানিকে দং দুই— | ২ |
| সন ১০৬২ সাল বৈষাখে | |
| পলাষডাঙ্গার গোস্বামিনিকে | |
| দং গোকুল বন্দিঘটির মার্ফৎ | |
| দুই তঙ্কা— | ২ |

(ঙ)

ঘরঘর লুটি করিঞা
পরিজন লোকের গহনা
পত্র শ্রীমত্যা তুলসীরাম
পাজার সত রাখিঞাছিলেন
তাহার ছাড়ানি তুলসীরাম

| | |
|---|---|
| পাজাকে দং চৌদ্দ আনা— | ৸৵ |

(ঘ)

| | |
|---|---|
| জের—— | ৪১ |
| রামকৃষ্ণ চাটুর্জ্যাকে দং | |
| হিরাবলির কাৎ— | ১॥ |
| ৪ অগ্রায়ন | |
| শ্রীকুঞ্জবেহারি গোস্বামিকে | |
| দণ্ডবতি দং— | ১ |
| খৎ পত্র দং পাঁচ— | ৫ |
| গোস্বামির গমস্তা | |
| গোরাচাঁন্দ মিত্রিকে দং— | ১ |
| সন ১০৬১ সালের মাহ | |
| ফাল্গুনে রাজদ্বারে সম্ভক | |
| করন— | ১ |
| সন ১০৬৪ সালের | |
| ৭ জৈষ্ঠে নরহরি | |
| ফৌজদারকে দং এক | |
| তংকা— | ১ |
| সন ১০৬২ সালের | |
| ৯ আস্বিনে | |

(চ)

| | |
|---|---|
| রতু শর্ম্মাকে কিতাবৎ— | ১ |
| নিমাঞি নায়ক কিতাবৎ— | ১ |
| সন ১০৬৪ সালের মাহ মাঘ | |
| নিতাই বিস্বাসকে কিতাবৎ | |
| দং এক তঙ্কা —— | ১ |
| এবং | ৫৫।৵ |
| ৭ চৈত্র শ্রীবল্লবিকান্ত | |
| গোস্বামিকে দং দুই- | |
| মোকাম বল্লবপুর— | |

৩৭৬ । ২১৭৭ ঙ

৭ শ্রী[গোপাল জয়তাং]

সন ১১৬৬ সাল

তাং ৩ স্রাবন—

| | |
|---|---|
| মোকাম পানাগর— | |
| শ্রীরাধাকান্ত মুখুর্জ্যা— | |
| দিগরের সহিৎ ঝকড়া | |
| জহৎ খরচ জায়—তংকা | |
| কাজির পেয়াদার জন্যে গুঃ গোবিন্দ | |
| মণ্ডলকে সিক্যা— | ৫ |
| ৭ স্রাবন বাসা খরচ গুঃ রতন | |
| মোদক | ১ |
| ৯ রোজ শ্রীগোপি রায় | |
| গুঃ জগৎ ঠাকুর | ৪ |
| নিজ জগৎ ঠাকুর— | ১ |
| ১২ শ্রাবণ কর্জ্জ কর্দ্দন— | |
| শ্রীগঙ্গানন্দ ঠাকুরের স্থানে | |
| গুঃ গোবিন্দ মণ্ডল সলৎ চারি— | ৪ |
| অরংসাই তিন— | ৩ |
| ১৫ রোজ গুঃ শ্রীকুঞ্জবেহারি | |
| ভট্টাচার্জি— | ২ |
| ২১ রোজ বাসা খরচ | |
| গুঃ দুর্জোধন মোদক সিক্যা— | ১ |
| এবং | ২১ |
| ২২ রোজ শ্রীগৌরমোহন ঠাকুর | |
| গুঃ গঙ্গানন্দ— | ৩ |
| ২৪ রোজ গৌর্চ্চরণ সিংহ— | ১ |
| ২৬ রোজ বাসা খরচ | |
| গুঃ দুর্জোধন মোদক সিক্যা— | ১ |
| শ্রীকৃষ্ণদেব ভট্টাচার্জিকে দং সলৎ | ১ |
| ২৭ রোজ শ্রীকুঞ্জ ভট্টা | |
| চার্জিকে দং শলৎ— | ১ |
| গৌর্চ্চরন সিংহকে দং— | ১ |
| গুঃ শ্রীজগৎ অধিকারি | |
| গোপিরায়কে দং | ৪ |
| সলৎ চারি— | |
| ৪ ভাদ্র বাসা খরচ— | |
| ভক্ষিৎ সালৎ— | ১ |
| ২১ রোজ বাসা খরচ— | |
| গুঃ রতন মোদক | |
| ভক্ষিৎ সলাৎ— | ১ |
| ২৭ ভাদ্র এক দফা— | |
| মাউড়ি কাজিকে দং | |
| গুঃ গৌর্চ্চরন সিংহ— | ৪ |
| সলাৎ চারি— | |
| এবং উনচল্লিষ | ৩৯ |
| জের— | ৩৯ |
| ২১ আস্মিন বাসা খরচ— | |
| ভক্ষিৎ গুঃ নরসিংহ মোদক— | |
| সিক্যা এক— | ১ |
| বর্দ্ধমানে কাজির পেআদা | |
| খরচ মাহ কার্ত্তিক অবদি | |
| মাঘ সুদ্ধা ইস্তকে এক টঙ্কা— | ১ |
| ছাব্বিসা ২৬ মাঘ গদাধর | |
| অধিকারির মারফৎ | |

সাফুল্লিরাম
ঘোষকে দং দুই তঙ্কা— ২
ফাল্গুনের ২৮ রোজ
মুথুরাগড় মোকামে
ভাঅা দৈবকীনন্দনকে দং
দুই তঙ্কা— ২
বাসা খরচ— ১
চৈত্রে ৬ রোজে
অম্বিকা শ্রীশ্রীমহাপ্রভুকে
দং এক তঙ্কা— ১
এবং ৪৭
চৈত্রে ১৩ রোজে
শ্রীগউরমোহন
গোস্বামির মারফৎ
খোনকার সাহেবকে দং
দুই তঙ্কা— ২
চৈত্রে ২৫ রোজ
শ্রীগউরমোহন গোস্বামি দং ২
বিদারে পেয়াদা খরচ এক— ১
সন ১১৬৭ সাল
বৈষাখ ৩ রোজ
শ্রীকৃষ্ণকান্ত ভট্টাচার্জিকে
দং শুং গৌরমোহন গোস্বামি
এক তঙ্কা ১
আঠ ৮ রোজ
পেআদা খরচ
জন্নে ভঞ্জিৎ –
সিক্যা এক— ১
শ্রাবন ৩ রোজ
দলু বাবু দং— ১
এবং ৫৫
পঞ্চায়ন্ন

৩৭৭। বি ২২০০

২১৮২ নং—

ফৈসলা আদালতে দেওানি জেলা জঙ্গল মাহাল মিস্তর হনরি বয়লেট সাহেব এঃ রাজষ্টর জেলা মজকুরের বৈঠকে সন ১৮১১। ৯ ডিসম্বর—

নিলমহন মাহাপাত্র— বাদী—
চিরঞ্জিৎ সিংহচৌধরি— প্রতিবাদী—

বাদী মজকুর মৌজাহারে মাহাসিল মঃ ৩০৭ টাকার মকদ্দমায় খরোপোশের বিসয় নালিশ করে এই মকদ্দমা ঐ সনের ৯ যুলাই তারিখে দরপেশ হইয়া উভয়ের নিকট কুরসিনামা তলব হইয়া মুলতুবি ছিল অদ্য মকদ্দমা দরপেশ হইবার সময় বাদির উকিল গুরুপ্রশাদ মুখুয্যা ও বলরাম দে ও খোদ বাদী ও প্রতিবাদীর উকিল রাধামহন বন্দপাধ্যায় ও খোদ প্রতিবাদী হুজুরে হাজির হইল মিসিলের কাগজাৎ আরজি নং ১ উকালৎ-নামা ও বাদীর জামিনি ২নং ও ৩নং এলামনামা ৪নং বাদীর জামিনি ৫নং জবাব ৭নং

জবাবুল জবাব ৮নং রদজবাব ৯নং ঐ সনের ৯ জুলাই মাহার লিখিত ৭ কেতা রোবকারি ১০নং বাদীর উকিলের দর্শাইত ১ কেতা কুরসিনামা ও ১ কেতা করারনামা ১১ ও ১২নং প্রতিবাদীর উকিলের অত্র আদালতের দরপেশি ১ কেতা নকল রোবকারি ১৩নং দৃষ্ট হইল বাদীর উকিলের নিকট কুরসিনামা তলব হইল উক্ত উকিলগণ আপণ মৌক্কিলের দস্তখতি কুরসিনামা ১নং আর সন ১২০৩ সালের ২৪ অগ্রহায়ন তারিখের লিখিত ১ কেতা নকল একরারনামা বলরাম চৌধরির দস্তখত ইংরাজি নিসানে আর জেলা মেদনিপুরের দেওানি আদালতের মহরি ২নং হুযুরে দরপেশ করিলেক শ্রবণার নকল হইল পরে প্রতিবাদীর উকিল অত্রাদালতের সাহেব মিস্তর অসইম সাহেবের হুজুরের সন ১৮০৮ সালের ১৯ মেই তারিখের লিখিত ১ কেতা নকল রোবকারি ১নং হুজুরে দরপেশ করিলেক তাহা দৃষ্ট হইল প্রতিবাদীর উকিলকে জিজ্ঞসা করা জায় যে আপণ মৌক্কিলের খাণদানের অর্থাৎ বংসের কুরসিনামা তোমার নিকট আছে কিনা কহে যে শংপ্রতিক আমার নিকট নাই পরে সওাল হয় যে তোমার মৌক্কিল বাদিকে কি পরিমাণ খরোপোশ দিতে ইচ্ছা করে প্রকাশ করে যে আমার মৌক্কিলের পিতা জিবিত অবস্থায় বাদির খরোপোশ যে পরিমাণ নিযুক্ত করিয়াছিল তাহা আমার মৌক্কিল বাজায় রাখিয়াছে আদালত হইতে জত খরোপোশ নিযুক্ত হয় তাহা আমার মৌক্কিল দিতে হাজির আছে সওাল হয় যে যে মৌজা যাহা বাদির দখলে আছে তাহার উৎপন্ন কত হইতে পারে কহে যে মঃ ৫০ টাকা বাদীর উকিলকে জিজ্ঞশা হয় তোমার মৌক্কিলের মাহওারি কত খরচ হয় কহে যে মাহওারি ৩০ টাকা খরচ হয় প্রতিবাদীকে জিজ্ঞাসা হয় যে তোমার জমিদারির সদর জমা কত কহে যে সদর জমা ৭২৯ টাকা সওাল হয় যে মাহালের কত হইবেক কহে যে আন্দাজি মঃ ১৩০০ টাকা অএ মকদ্দমার সমস্ত অবস্থা বিবেচনায় জানা গেল যে বাদীর আরজিতে লিখিতেছে যে বাদী চারি সহদর জেষ্ট প্রতিবাদী দ্বিতিয় ভবানি সিংহ মহাপাত্র ও বাদী কনেষ্ট বিরসিংহ মহাপাত্র ও খানদানের বংসের রিতি এই যে জেষ্ট পুত্র জমিদার হয় দ্বিতিয় পুত্রগণ বেদাগ খরোপোশ পায় তবে পিতা ৺জগর্নাথ চৌধরি পরগণে সিমলাপালের রকম ।।৵ আনার জমিদার হইয়া সন ১২১৫ সালের কাত্তিক মাহায় ২।৩ দিবসের পিড়ায় ফৌত করিয়াছে তলব পিতার জিবিতাবস্থায় চারি ভ্রাতাকে পাণ তামাক ও চাকরের বেতনের জন্য কথক কথক জমি দিয়াছে তাহাতে বাদী মঃ ২৫ টাকার জমি পাইয়া তাহাতে দখলিকার আছে দ্বিতিয় ভ্রাতাগনের হস্তেও পাণ তামাক চাকরের মাহিনা বাবৎ জমি আছে পিতার জিবিতাবস্থায় চারি ভ্রাতা এক অণ্যে ছিল এইজন্য খরোপোশের জমি প্রথক হয় নাই

প্রতিবাদী পিতার মৃত্যুর পর জমিদারিতে দখলিকার হইয়া বাদির সহিত এক অণ্যে থাকিয়া বিবাদ আরাম্ভ করিলেক এইজন্য বাদি খরোপোশের জমি চাহিয়াছিল কিন্তু প্রতিবাদি প্রতারণা উপস্থিত করিলেক অতএব বাদী আদালতে নালিশ করিতে উদ্দত হয় ইহাতেও প্রতিবাদী নালিশ করিতে দেয় নাই মৌজে গোবিন্দপুর ও সিরসা ও নিকায়্যা ও অদ্ধেক মৌজা পাথরকামার ও রকম ৵০ আনা মৌজে বাবুইপাড়া একুণে ৩ মৌজা৷৵ আনা জাহার বেদাগ জমা ৫০৷৷ টাকা মাহাসেল ২১৫ টাকা বাদিকে খরোপোশ বাবৎ দিতেন কিন্তু বাদি খানদানার দস্তুরমতে সমস্ত জমির বেদাগ ৯৩ টাকা জমা অর্থাৎ উক্ত মৌজা সকল ও হাতগড়্যা ও মৌজে কালিয়াম ও মেট্যা মৌজার জমা একত্রে তলব করিলেক কিন্তু তাহা দেয় নাই যে হেতুক খানদানের দস্তুরানুসারে বেদাগ উক্ত জমার জমি সকল যাহার মাহাসেল মঃ ৩৫০ টাকা আছে বাদি তাহা উচিৎ খরো-পোশের বাবৎ পাইয়াছে ইহাতেও বাদি মঃ ৩০৭ টাকা যাহা সোণ পাইবার ইচ্ছা করে কিন্তু প্রতিবাদি তাহা দেয় নাই উক্ত পরগনার জমিদারিতে অনেক উৎপন্ন আছে এ বিধানয় বাদি আরজির তফসিলের লিখিত রকম ৷৷৵ আনা ৬ মৌজায় সালিয়ানা বেদাগ মঃ ৯৩ টাকা জমা ও মাহাসেল মঃ ৩০৭ টাকা খরোপোশ বাবৎ এই নালিশ করিতেছে প্রতিবাদি স্বিয় জবাবে লেখে যে সে খানদানের রিতি অনুসারে জমিদারিতে বাহাল হয় ও উহার পিতা জিবিতাবস্থায় বাদিকে মৌজে মুকন্দপুর ও গিলাগড়্যা খরোপোশ বাবৎ দিয়াছেন ঐ মৌজার জমি আবাদ হওাবস্থায় অনেক উৎপন্ন হইতে পারে বাদি পাণ তামাক ও চাকরের মাইনা বাবৎ উক্ত জমির কম উৎপন্ন থাকা প্রকাশ করিয়াছে উহাদের পিতা জমিদারির দস্তুরমতে উক্ত মৌজা সকল খরোপোশ বাবৎ দিয়া তাহার মালগুজারি লইতেন না শংপ্রতিক প্রতিবাদি জমিদারিতে বাহাল হইয়া বাদির খরো-পোশ বাবৎ মৌজা সকলের মালগুজারি পাইবার হকদার আছে এক ব্যক্তির খরোপোশ দুই বার নিযুক্ত হইতে পারে না বাদি খানদানায় দস্তুরের বিপরিত পিত্রি অংস রকম ।০ আনার দাবিতে কালেকঠর সাহেবের হুজুরে নালিশ করিয়াছিল পুনরায় এই নালিশ করিয়াছে আর বাদি প্রতিবাদির মুখালিফ সিমলাপাল পরগনার মহাপাত্রগনের সহিত ঐক্য হইয়া দৌরাত্ত্য পূর্ব্বক দরোবস্ত কাগজাৎ ও নগদ টাকা আর পিতার সময়ের মহর লুট তারাজ করিয়া বানিজ্য কারবার করিতেছে যদি জমিদারির রিতানু-জাই মাহাসিল মঃ ৩৫০ টাকার জমি সকল বাদির পাওনা হইত তবে বাদি ৩০৭ টাকার দাবিতে নালিশ করিত না আর কখন বাদিকে খরোপোশ বাবৎ ৩০৭ টাকা দিতে স্বিকার করিত না যদি প্রত্যেক জনকে মঃ ৩০৭ টাকা দেওা হইত তবে এ পর্য্যন্ত ঐ পরগনার জমিদারি বাজায় থাকিত না যদি বাদির এই পরিমাণ খরোপোশ

পাওনা ছিল তবে পিতার জিবিতাবস্থায় খরোপোশের জমি না পাওায় সেই সময় এই উৎপন্নের জমি সকল কেন লয় নাই যথা বির নারায়ন হেকিম ৫৫১ টাকার খরোপোশের দাবিতে পরগণে মানভূমের জমিদার রাজা প্রতাবনারায়নের নামে নালিশ করিয়াছিল ঐ মকদ্দমায় জজসাহেবের বিচারে ৫০ টাকা উহার খরোপোশ নিযুক্ত হইয়াছিল আর বেগুন কোদর পরগনার বাবু সকল খরোপোশের দাবিতে জেলা বিরভূমের আদালতে নালিশ করিয়াছিল উক্ত জেলার জজসাহেবের বিচারে উহাদ্দের জমিদারি ও প্রতি-বাদির জমিদারি সম্বন্ধে ফি রোজ ৵০ আনার হিসাবে উহার খরোপোশ নিযুক্ত হওা আবিশ্বক জদি বাদি আপন পিতার ধার্জিত খরোপোশের প্রতি অসনমত ও নারাজ হয় তবে উক্ত মৌজ সকল জমিদারি আদায় উষুলের শামিল হয় আর বাদির খরোপোশ আদালত হইতে জাহা নিযুক্ত হয় প্রতিবাদি তাহা দিতে হাজির আছে এ পর্য্যন্ত আদালত হইতে খরোপোশের জমি দোনো ব্যক্তির প্রতি নিযুক্ত হয় নাই জবাবুল জবায় আরজির পশোক কেবল বেশি এই যে অত্র জঙ্গলা দেশে প্রত্যেক ব্যক্তির খানদান প্রত্যেক জনের খানদানের সহিত অনৈক্য ( এই স্থানে অক্ষর কথকগুলি নাই ) দ্বিতিয় ভ্রাতাগণ খরোপোশ না পায় বাদির পিতা ও পিতামহ ও পর পিতামহর আমল হইতে বাদি ও উহার ভ্রাতা সকল খরোপোসের জমি পাইয়াছে এ পর্য্যন্ত খরোপোশ পানে-ওয়ালা আর তলব ওারিস্যান উক্ত জমিতে দখলিকার আছে আর বাদির পিতার জমি-দারির সময় বাদির খরোপোশ নিযুক্ত হয় নাইআর জাহারা খরোপোশ পায় তাহাদিগকে মালগুজারি দিতে হয় খরোপোশের জমি নাখেরাজ শ্বরুপ হয় না রদ জবাব জবাবের পোশক ইতি বাদির উকিলের দরপেশি কুরসিনামা দৃষ্টে প্রকাশ হইল যে জমিদারের আত্মিয়গণের খরোপোশ কমি বেশি যুত্রে নিযুক্ত হইয়াছে চিরকাল হইতে কোন পরিমাণ নিযুক্ত নাই কারণ জমিদার আপন ইচ্ছায় আত্মিয়গনের খরোপোশ নিযুক্ত করিয়াছে কখন আদালতের বিচারে খরোপোশ নিযুক্ত হয় নাই প্রকাশ হইল জে বেগুন কোদরের জমিদারের জমিদারি বিভাগ না হইয়া খানদারের রিতাম্বুজাই বাজায় আছে এই সকল জমিদারকে·উচিত যে উচিত মতে আত্মিয়গনের খরোপোশ নিযুক্ত করে কিন্তু এ প্রকার খরোপোশ নিযুক্ত করা উচিৎ নহে জাহাতে দিনপাত না হইয়া অপমান হয় বাদি পিতার সময় এক অঙ্কে থাকিয়া [অতঃপর খণ্ডিত]

৩৭৮ । বি ২৪৫৮

৭শ্রীশ্রীরাধাকৃষ্ণ—

স্মরণঃ—

দরখাস্ত কানুন চাহারণ—

থানা সোনামুখী সামীল পথন্না নিবাসী শ্রীরাধাকান্ত পালের নিবেদন এই জে আমী উক্ত গ্রামে বসবাষ করিয়া গুজরান করিয়া আসীতেছী এক্ষেন আমাদের গ্রামের মধ্যস্থলে বাজীরগড়্যা পুষ্কন্নি নামক জে পুষ্কন্নি আছে ঐ পুষ্কন্নিতে আমার রকম ৷৷০ আনার হিস্বা ও আমার খুড়া খেত্তনাথ পাল তাহার রকম ৷৷০ আনার হিস্বা থাকাতে আমী ঐ রকম ৷৷০ আনার হিস্বায় মৌরসান হইতে ঐ পুষ্কন্নিতে ভোগ দখল করিয়া এবং মৎস্য আদী ফেলাইয়া ও ধরাইয়া উভএ অদ্ধাঅদ্ধী ষুরত বণ্টন করিয়া লইয়া ঐ অদ্ধেক রকমে দখলীকার ছিলাম দরিয়ালে ঐ পুষ্কন্নির জল ষুখাইয়া জওাতে খুড়া মহাসয় কোড়ার লাগাইয়া পাক মাটী তুলিয়া লইয়া জওায় আমী কহিয়াছিলাম জে তুমি কি জন্য এজমালের পুষ্কন্নিতে মাটী উঠাইতেছ কহায় তেঁহ কহিয়াছিলেন জে তুমিহ মজুরের দ্বারায় মাটী কাটাইয়া লহ তাহাতে আমী বত্তমান সনের ২১ বৈসাখ তারিখে মজুর লোক সঙ্গে করিয়া লইয়া ঐ পুষ্কন্নিতে পাক মাটী কথক কাটাইয়া দীতে আরাম্ভ করায় এমত কালীন খুড়া মহাসয় ও তস্য পুত্র মধুষুদন পাল ও মাধবচন্দ্র পাল ও কাত্রীক পাল ও গনেষ পাল ও তস্য তরফ লোক সীদ্ধেস্বর বন্দোপাধ্যায় ও দুগাচরণ কামার দীগর আন্দাজী ১০।১২ জোনা লোককে সমিভারে আনীয়া ঐ পুষ্কন্নিতে গীয়া আমাকে কহিলেক জে তুমি কোন বাপের পুষ্কন্নিতে মাটী কাটাইতেছ তোমার ইহাতে অংস নাই কহায় আমী কহিলাম জে আপন হিস্বায় মাটী কাটাইতেছী ও কি জন্য আমার ইহাতে অংস থাকিবেক না কহায় তাহা না মানীয়া আমাকে জথোচিত গাল গালাজ দীয়া খানখা জবরদস্তী ও খোদ হাকিমের দ্বারায় আমাকে ঘাড় ধাক্যা দীয়া ঐ রকম ৷৷০ আনা হিস্বা হইতে বেদখল করিয়া দীবাতে আমী মোজাহেম হইয়া হাকিমের দোহাই দস্তর দীবাতে কেহ কিল ও কেহ গোড়ারি আদীর দ্বারায় মারপীঠ করিয়া এবং কোদাল ও টাঙ্গনা ও ঝুড়ি আদী করিয়া লইয়া আমাকে উঠাইয়া দীয়াছে বিচারপতি আসামিআন অতিস্বয় দাবীবাজ মনিষ্য উহাদের জুলুমে গ্রামে থাকা ভার এমতে নাচার হইয়া হজুরে অছিত দরখাস্ত দীয়া প্রর্থনা জে সন ১৮৪০ সালের ৪ আইনের মর্ম্মমতে আমার দখল ও বেদখলের নিচের লিখিত সাক্ষীগনের দ্বারায় প্রমান প্রয়োগ লইয়া আমার হক বাজায় রাখীতে আজ্ঞা হয় শ্রীযুত খামেন্দী নিবেদন ইতি সন ১২৬৩ সাল তা—

তপসীল চৌহদ্দী—

সীবঠাকুরের তলার দক্ষীণ—বেণিমাধব মুখপাধ্যাএর বাটীর পশ্চীম—গোপাল সাএর পুষকন্নির উত্তর—খেত্তনাথ পালের বাটীর পুর্ব্ব—এই চতুসীমার মধ্যে ঐ পুষ্কনি—

| আসামী— | | দখলের সাক্ষী— | |
|---|---|---|---|
| খেত্তনাথ পাল— | ১ | নফর দে কৈবত্ত্য— | ১ |
| মধুষুদন পাল— | ১ | ভাগবৎ মুচী— | ১ |
| মাধব পাল— | ১ | বংসী পোর্দ্দার— | ১ |
| কার্ত্তীক পাল— | ১ | রাম কেওট— | ১ |
| গনেষ পাল— | ১ | চিনিবাষ কেওট— | ১ |
| নদের চাদ দে— | ১ | সর্ব্ব সাং পথন্যা— | ১ |
| দুর্গাচরণ কামার— | ১ | বেদখলের সাক্ষী— | |
| পরাণ ঘোষ— | ১ | রুপা কৈবত্য— | ১ |
| নফর কল্যে— | ১ | মুক্ত্যারাম বাউরি— | ১ |
| সীদ্দেরস্বর বারুজা— | ১ | তনু বাউরি— | ১ |
| উমাকান্ত ঠাকুর— | ১ | নফর ঘোষ— | ১ |
| ভৈরব পোর্দ্দার— | ১ | সর্ব্ব সাং পথন্যা— | |
| সর্ব্ব সাং পথন্যা— | | | ৪ |

৩৭৯। বি ২৪৬৬

(খণ্ডিত)

...আরজি য়াদালতে দেওানী জেলা জঙ্গল মহল

| ফরিয়াদি— | য়াসামী |
|---|---|
| শ্রীলোকনাথ গোস্ব্যামি— | পঃ সেরগড় |
| পঃ বিষ্ণুপুর সাং পথন্ন— | মৌজে সিঙ্গাডিহী |
| | শ্রীপরেস মুণ্ডল |
| দাবি ৫৬ টাকা | ওয়াদৎ মুণ্ডল ফৎ করিলা ও যুভদ্রা বেয়া—২ |

বয়ান এই জে ঐ পরগনার সাকিম কুচুড়ার শ্রীগোবিন্দরাম মুণ্ডলের কন্ন্যা শ্রীমত্যা দাসি মুনি বেয়া আমার পীতা ইস্বর গোস্ব্যামীর সিস্ব্য ছিল এই সিস্ত মজকুরান

সুন ১২২৮ শালের মাহ ফাল্গুনে আপন বার্টিকে লইঞা ঐ সিশু মজকুর য়াপন সেচ্ছাপুর্ব্বক কহিলেক শ্রীবৃন্দাবন ধাম দরসন করিতে জাইব কহিঞা ঘরের জিনিস ও জিনিস পত্র সমুদায় বিক্রয় করিঞা ইয়সল করিঞা জাওনের কলে ও আসামিয়ান দিঃ পাষ ৫৬ ছাপন্ন টাকা জিম্বা রাখিঞা য়াপন সেচ্ছা প্রযুক্ত কহিলেক জদ্যপি য়ামি ফীরঞা আসি তবে তোমাদের পাষ নীকাস করে লইব ২৪ শাল তক না য়াসি তবে য়ামার য়বিষ্ঠকে মায় সুদ সমেৎ দিবে আঃ রা আপ ২ জিম্বা পত্র লিখিঞা আমর বরাবর দাখিল করিলেক খোদাবন্দা আমি ২৭ শালের আখেরিতে তলপ করিলাম দিচ্ছী দিব ২৮ শাল তক উজর করে টাক দে না বন্ধেগান ঐই আসামিকে তজবিজ করমাইঞা আমার হক দেলাইতে হুকম হয় ইতি—

৩৮০। বি ২৪৯৫

৭ঁ শ্রীশ্রীহরি।—

—সময় এক দফা ও ভোরের শময় এক দফা ঔশধি বাটীআ চন্দ্রাকে শেবন করাইআ-ছিলাম তাহাতে হামেল নষ্ট হঅ নাই তাহার পর দিবষ আমার মাতাও চন্দ্রাকে শঙ্গে লইআ পুনরাঅ ও কালী বাগদীর নীকট জাইবাতে কালী বাগদী জড়ি তিন পান ও হরিতুকি দুইটী বাথর গুলি ও চুনের জল দিআ শেবন করিতে দিবাঅ ১২ চৈত্রে রাত্রে আপন হস্তে ও ঔশধি বাটীআ শআ দুই পহরের শমঅ ১ এক দফা ও শেষ রাত্রে এক দফা চন্দ্রাকে শেবন করাইবাতে ১৩ চৈত্র তাবত দিন ও রাত্রি দুই প্রহর পজ্যন্ত জরের মত অত্যান্ত পী[ড়ি]ত থাকুআ রাত্রি শওা দুই প্রহরের শমঅ হামেল নষ্ট হইআ ভূমীতে পড়িলের পর আমার মাতা খড়ে করিআ রক্ত শহিত হামেল উঠাইআ লইআ ফেলিআ দেঅ তাহার পরও চন্দ্রা পেটের বেদনা প্রেবল হইআ রাত্রি ৪।৫ দণ্ড থাকুতে ফোত করিলে আমার ভ্রাতা গঅারাম ও তস্য খালক পীতাম্বর ও মাতুল হরিলাল ও চন্দ্রার লাষ জোড়ের ধারে পুতিআ দেঅ আর আমী গত্ত নষ্ট হইবেক জানীআ ঔশধি খাওাইআ-ছিলাম ফোত করিবেক জানীআ খাওাই নাই ইতি এই একরার অনুজাঅ বক্রী প্রতিবাদীগন ধৃত হওাঅ মীতা চন্দ্রার মাতা ভগবতি চাশিন বৃন্দার একরারের অনুজাই একরার লেখাইআ অধিক প্রকাশ করে জে গত ফালগুন মাশের আখেরী মাগারাম চাশা আমার গ্রামে আশীআ কহিলেক জে তোমার কন্যা চন্দ্রা চাশানীর চারি পাচ মাষ হইতে আমার শহিত আশনাই হওাতে গত্ত হইআছে আপন ঘরে আনীআ ঔশধির তদবির করহ নতুবা তাহাকে ভেক দিআ দিব ইহাতেই তাহার দুই দিবষ পরে আপন কন্যা বৃন্দা ও ভগ্নীর কন্যা রঙ্গ চাশানীকে ভবানিপুর হইতে চন্দ্রাকে আনীবার কারন

পাঠাইআছিলাম ও দিবষ রাত্রি এক প্রহরের শমঅ উহারা চন্দ্রা চাশানীকে লইআ মাজগ্রামে আশীআছিল আর রঙ্গু কহিলেক জে চন্দ্রার শাশুড়ি শ্রীমতি ও উহার খামীর ভগ্নীপতি মাগারাম চাশা ছামনের ঔশধির তদবির কারন পীতলের ঘটী একটী ও কাশার বাটী একটী দিআছে ইতি ও কালিচরন বাগদী প্রতিবাদী একরার করে জে শন হালের ফালগুন মাহার ৫।৭ পাচ শাত দিবষ বাকি থাকিতে এক দিবষ আমী নদির কেনারাঅ শাক বাটীতে ছিলাম বেলা আন্দাজী ২ দুই দণ্ডের শমঅ রঙ্গু চাশানী আমার নিকট জাইআ কহিলেক জে তোমাকে একবার আমার ঘর জাইতে হইবেক আমার ঘরে গেলে শকল কথা কহিব আমী তাহার পর দিবষ ডেড় প্রহরের শমঅ মাজগ্রামের বংশী বাগদীর ঘরে আইলের পর ও রঙ্গু চাশানীর শহিত শাক্ষাত না হওাঅ আপন ঘরে ফীরীআ জাইতেছিলাম ও শমঅ ভগবতি চাশানীর শহিত আমার সাক্ষাত হওাতে কহিলেক জে আমার কন্যা চন্দ্রা চাসীনীর ৩ মাসের গর্ত্ত হইআছে তুমী ও গর্ত্ত নষ্ট হওার ঔসধি দেও তোমাকে ঘটী একটী ও বাটী একটী দিব আমী তাহা শীকার করীলাম না তাহার পর দিবষ আমী অপন সাক বাটীতে ছিলাম বেলা ডেড় পহরের সমঅ ও ভগবতি চাসীন সীমলা গ্রামের একজন বৃর্দ্ধ চাসা তাহার নাম জানী না অথাৎ ভগবতির বৈবাহিক হঅ তাহাকে সঙ্গে লইআ আমার নিকট জাইআ ভগবতি কহিলেক জে তুমী হামাল নষ্ট করিবার ঔসধি দেও টাকা নাগে দিব ও দিবষ গর্ত্ত নষ্টের ঔষধি আমার নিকট ছিল না মতে ভগবতিকে কহিলাম জে তুমী কল্য এই সাগ বাটীতে আমার নিকট আসীবা ঔষধি লইআ জাইবা তোমার বৈবাহিককে আর আসীতে হইবেক না তাহার পর দিবষ আমী আপন সাক বাটীতে ছিলাম দিবা দুই প্রহরের সমঅ ও ভগবতি আপন কন্যা চন্দ্রা চাসীনিকে সঙ্গে করিআ আমার নিকট জাইবাতে আমী পুর্ব্ব দিবসের কহত মত ও ভগবতির বৈবাহিকের নিকট টাকা পাইব জানিআ ঔশধির মূল্য চাহিবাতে ফোতি চন্দ্রা একটী পঅসা দিলেক আমী ও পঅসা লইআ উহাদিগ্যে সাক বাটীতে বসাইআ—

[সন ১২৫৫ সাল]

৩৮১। বি ২৫৬১ ক

শ্রীশ্রীরাধাকৃষ্ণ—

পদর ভরসা—

কলিকতা রাজধানির অন্তঃপাতি নানা বিচার স্থলে নিযুক্ত উকিল শ্বীয় শ্বীয় পদ সম্পকিয় কায্য উত্তমরূপ সমাধা কারন জন্য এবং ১৮৪৬ সালের ১ আইনের ৪ ধারার

বিধ্যনুসারে উকালতি কর্ম্মের অকাঙ্খি ব্যক্তিদের পরিক্ষা হইবার কারন ১৭ জুলাই দিবসে যে নিদ্ধারিত হইয়াছে তদনুজাই যে সকল ব্যক্তিরা পরিক্ষায় উত্তির্ন্ন হয়নের বাসনা রাখেন তাহারদের তৎসম্বন্ধিয় আইন ও আইনের অর্থ এবং সদর আদালতের সাধারন লিপির মর্ম্ম সকল জ্ঞাত হয়া অত্যন্ত প্রয়োজন কিন্তু গবর্নমেণ্ট হইতে যে সকল আইন প্রকাস হইয়া প্রচলিত আছে অথবা সময়ে সময়ে কোন কোন মহাসয় কতৃক ঐ সকল আইনের যে যে সঙ্কলন হইয়াছে তাহা সমুদ্রয় ক্রয় করনের অনেকেই অক্ষম বিসেষত যে সকল ব্যত্তিরা মনুসেফ ইত্যাদি আদালতে উকালতি কর্ম্মে নিযুক্ত আছেন তাহার দিগের খল্লায় প্রযুক্ত এতাদৃস আইনও ক্রয় করা সর্ব্বোভাবে দুস্যাধ্য অতএব ঐ সকল ব্যত্তিদের আইন সিক্ষা সুলভ করন হেতুক নানায়ত্ত পূরসর বিবিধ গ্রন্থাদী হইতে সন ১৭৯৩ সালেবধি সন ১৮৪৬ সাল পয্যন্ত যে যে আইন ও আইনের অর্থ এবং সদর আদালতের সাধারন লিপি সময়ে সময়ে প্রচার হইয়া প্রচলিত আছে এবং যাহা উকিলদিগের ও আদালতে অল্পকিয় রাজকিয় কর্ম্ম উত্তমরূপে সমাধা হওন নিমিত্ত স্থির আছে তাহা একত্রীভুত করিয়া নিচের লিখিত বিসয় সকলের···

৩৮২। বি ২৫৬২ ক

শ্রীমহামহিম শ্রীযুত জজ সাহেব বরাবরেসু

লিখিতং শ্রীরামহরি পাল কস্য একড়ার পত্র মিদং কাজ্যনঞ্চ য়াগে সন ১২৩৯ সাল পরগনে বিষ্ণুপুর জেলা জঙ্গল মহল তরফ বারোহাজারি মোঃ পথনার সামিলে সাঃ পেতাপুর মধ্যের ঐ রামহরি পাল য়ামিহ ঐ শাকিমের শ্রীনারায়ন ঘোসের সহিত দাঙ্গা করিয়াছিলাম তাহাতে আমিহ কাহিল হইলাম অতএব আর কখন জদ্যপি কারু সহিত দাঙ্গা করি তবে ২৫ টাকা জরিমানা দিব না দি তবে মাঃ আইন য়ামলে য়াসিব এতদথে একরার পত্র লিখিয়া দিলাম ইতি তাঃ ৪ শ্রাবন

ইসাদ

গনেস মণ্ডল ॥

৩৮৩। বি ২৯৪৩ ক

৭ শ্রীশ্রীরাম।—

মহামহিম শ্রীযুৎ থানাকর বল।—

দারগা সাহেব পবল পতাবেষু।—

লিখিতং শ্রীপরেস নাথ চক্রবত্তী—সাকিম কাবিরি তারিখ ১১ বেসাখ আমার বাটিতা ভাদিজা ছুই পহর রাত্রি ঘুমায়া আর আর ভাতিজ্যা ও শ্রীমাহানন্দ চক্রবর্ত্তি কামারিপ্রিট (?) করয়া সায়ত্রিসয় কাতর হইয়াছি আর আর দক্ষন দুয়ার ঘরে আলুতা চারটী থাল আছিল তাহা নয়াছে আর ছুইটী ঘটি লইআই যাওা আপ্রিনি বিচার কতা তাহাতা গরিবে হকা জাহা হ[য়] তাহা করি নী ইতি সন বার স পঞ্চস সাল তারিখ ১৭ জোষ্ঠী—

৩৮৪। বি ৩১৪৪

৭ শ্রীশ্রীদুর্গাঃ।—

সকলমঙ্গলালয়।—সর্চ্চরিতেষু।—

শ্রীরাম কল্যান গুঞীমোদক বরাবরেষু—

লিখিতং শ্রীকনকমুনি রুজ মোদকানি কস্য একরার পত্র মিদং সন ১২২৭ বারো সও সাতাস সাল আব্দে লিখনং কার্য্যঞ্চ আগে মুস্তালকে জিলা বিরভোম পরগনে কাঠগড় মৌজে যুগসরার মধ্যে আমার পৌত্রিক বাস আমি পুত্রহিন ছয় কন্যা বর্ত্তমান আমার স্বামি ৺নারায়ন রুজ মোদক বর্ত্তমান থাকীয়া আপন মধ্যম কন্যা শ্রীমতি তুলসীকে সম্পদান করিয়া তোমার বিভাহ দিয়া পুত্র সাদৃস করিয়া আপন গৃহতে ঘর জামাতা

শ্রীকনকমুনি রুজ মোদকানী—
সাং যুগসরা—
জিলাম গড়ী—

রাখিয়া আপন মাল আমোয়াল বাটী ঘর পুস্কর্নী তৈজসাদি ও নেস্ত বিত্তাদি জে কীছু সার্মক তোমাকে আমার সনমতিতে হেবা করিয়াছেন তুমিহ আপন সইছা পুর্ব্বক তুলসি নামে আমার কন্যাকে বিভাহ করিয়া সকল মাল আমোআলের মোক্তার হইয়া ঘর জামাতা আছহ কারন এই জে আমারদ্দিগের খোরপোস ও পুন্যাদি কার্য্য ও উর্দ্ধক্রিয়া ছাধ্যাদি সকল করিবা মাল আমোআল দান বিক্রয় সত্তা তোমার আমার স্বামি বর্ত্তমান কাল পর্য্যন্ত তাহার খোরপোষ দিয়া সেষ ক্রিয়া আদি সকল করিয়াছ এইক্ষনে তাহার স্বর্গার্থে শ্রীশ্রীগয়া ক্ষেত্রতে ছাৰ্দ্ধ করিতে হয় তোমার জাইবার না অবকাস মতে আমাকে খরচ পত্র দিয়া বিদাই করিলা আমিহ গমন করিলাম ক্ষেত্র পোহছিয়া ছাধ্যাদি

করিব ৺না করেণ আমার তথাতে নেক সেওাই কীছ বদি হয় জদি হয় সেস ক্রিয়া আমার সকল তুমি করিবা তথাকার কার্য্য সাঙ্গ করিয়া পুনরায় বাটী আশীয়া পুর্ব্বমত জেমত ছিলাম তেমতি থাকীব তুমি আমার খোরপোষ দিবা এবং পুন্যাদি কার্য্য করাইবা সেস কালে উর্দ্ধ ক্রিয়া ছাধ্যাদি করিবা আমার আর পাচ কন্ন্যা ও জামাতা ও দোহুত্র সকলে বর্ত্তমান আছেন তাহারদ্দির্গের সহিত এ সকল মাল আমো-আলের এলাকা কীছ নাঞী আমি অবর্ত্তমানে জদি কালে কশ্লীন অন্য অন্য কন্যাজামাতা দোহুত্র কেহ দাওা করেন সে মিথ্যা আদালতে না মঞ্জুর তুমি বেসরাকত জেমত ভোগ দখল করিতেছ তেমতি তোমার পুত্রপৌত্রাদি ক্রমে ভোগ করিবেক ইহাতে আর কাহারু দাওা এলাকা নাস্তী এতদর্থে একরার পত্র আপুন খুসিতে বিনা উপরোধে বাহুস বহাল তবিয়তে লিখিয়া দিলাম ইতি সন ১২২৭ সাল তারিখ—১০ ফালুগুন—

ইসাদ—

শ্রীগিরিধর সম্মা— সাং যুগসরা—

শ্রীভোলানাথ সম্মন—

শ্রীরামতনু দত্ত— সাঃ যুগসরা—

শ্রীগোবিন্দ দত্ত— সাঃ সাতুপুর—

শ্রীহারাধন রুজ— সাঃ বড়য়া—

শ্রীসেবকরাম চৌবে— শ্রীজগন্নাথ মোদক— শ্রীরামকৃষ্ণ গরাই— সাঃ যুগসরা—

শ্রীরাজীব গোপ—সা যুগসরা—

শ্রীহারাধন দাষ— সা যুগসরা—

শ্রীদিগামা কোটাল - সাং যুগসরা—

শ্রীপ্রানকৃষ্ণ সর্ম্মা নাএক—সাং যুগসরা—

শ্রীভগব্যান সম্মন—

সাঃ যুগসরা—

[১খ ৬৭৮৬ নং—

বিক্রী সন ১৮২১ সাল ২৫ ফেবেরওরি—

শ্রীঈশাণচন্দ্র চৌধরি—

৩৮৫। বি ৩১৪৬

৭শ্রীশ্রীহরি :—

ভ্রত্যাভাষ: শ্রীশ্যামসুন্দর শর্ম্মণঃ দণ্ডবৎ প্রণামা বহবো নিবেদনঞ্চ। আগে শ্রীচরণ শুভানুধ্যান করণেই এ জনার অহিক পারত্থিক মঙ্গল বিশেষ এখানকার সমাচার সকল শুগোচর আছে শ্রীযুৎ ঠাকুর পুত্র মহাশয় উস্মা করিয়া শ্রীযুৎ বসুজাকে পত্রি লিখিয়াছেন তাহা সেই লিখনের নকলে বেক্ত হইবেন এমত ধারা প্রভুদিগের কথনো ছিল না এখন আপনকাদিগের ভাগ্যেই করে ঘরে ঘরে বিবাদ করিয়া তাহার অবধি না করিয়া সিস্যগনকে পিড়া দেয়া উচিত হয় না এখন এই হইল চারা কি আমরা উভয় পক্ষে কথা কহিতেই দোষ অতঃপর শিস্যের দফা আপনারা ন্যায়ত বিবাদ মিটাইয়া জে কত্তব্য করিবাই উচিত তবে এখানকার ভাল তাহা না করেণ আমরা কি কহিব জেমত রাখেন তেমতি থাকিব কিন্তু প্রভুদিগের এ কথা লোকদ্বারে বিক্ষাৎ হইবেক সে কথা সুনিতে হইলেও দোষ ফলতো এই হইল চারা কী আমি কিছুর মধ্যে নাঞি অথচ ঠেকিতে হয় আপনারা সকল বেক্ত যাহাতে আমি এ দায় খালাস হই ইহা প্রভুর কত্তব্য। জাবত অনুগ্রহ পত্রি না আসিয়াছে তাবত এইরূপ থাকিতে হইল ইহা বুঝিহ বিধান করিবা হবেক। ইহার নিদান প্রভু জানিলে হইত না এখন চির্ত্তবাদ কেন হইবেক ব্রাহ্মণ শিশু কলঙ্কি হইলে অন্যলোক কি কহিবে বিবাদ দূর করিয়া চির্ত্ত প্রসন্ন হইবেন জেন আমরা খালাষ হই না করিলে আপনার প্রাপ্তন ধেয়াইব শ্রীযুৎ রামনাথ মালখণ্ডে জাইতেছেন সাক্ষাতে নিবেদন করিবেন জে যাহা কাহাতক লিখিব :। মরমক বেদন মরমহী যানত ইহা নিবেদন করিলাম ইতি—২০ কার্ত্তিক

শ্রীশ্রী:দুই ঠাকুর পুত্র মহাঁশয় এখানে আগমন করিয়া বিধান করিবেন ইতি—

৩৮৬। বি ৩১৫৯

চৌকী সিকদার—

শ্রীসেখ আকবর আলী দারোগা জানিবা বারহাজারি পরগনার রাধাকান্তপুর সাকীনের শ্রীক্ষেত্রমোহন বাড়ুর্য্যার দরখাস্তে এই জেলার রেজষ্টর সাহেবের পাঠানতে জানা গেল ঐ সাকীনের কৃষ্ণানন্দ অধিকারী ও রোহিনীনন্দ অধিকারী রামতনু রায়ের হবেলির উত্তর দেওয়ারের নিকট আখেজ করিয়া মাটী পেলাইতেছে অতএব তোমাকে লেখা জাইতেছে জাবত দেওানি আদালতে মোকদ্দমা নিষ্পত্য না হয় তাবত ঐ হবেলির

উত্তর দেওয়ারের নিকট মাটী এক পাজা পেলাইতে মহকুব রাখিতে কহিয়া দিবা ইতি সন ১৮১৮ সাল ২৫ জুণ—

৩৮৭। বি ৩১৬২

৭ শ্রীশ্রীহরি—

স্বরন—

পতিত পাবন তারন শ্রীযুৎ ছোটঠাকুর নন্দন মহাসয় শ্রীচরনজোগল কোমলেষু—

শ্রীচরন যুগল কোমলেষু অসংক্ষ্য দণ্ডবৎ প্রনামা নিবেদনঞ্চাগে মহাসএর শ্রীচরন আসিব্বাদে এ নরাধমের সোমস্ত মঙ্গল বিসেষ নিবেদন মহাসএর পত্র পাইয়া সিরধাজ্য করিলাম শ্রীনিতাই মণ্ডলের বাটিতে তণ্ডুলের জন্নে লিখিয়াছিলেন ঐ মণ্ডলের বাটিতে তণ্ডুল মজুৎ নাই এ জন্নে শ্রীগোউর মণ্ডলের বাটিতে ⁄১৩ এক সলি তের সের তণ্ডুল ভাজান শ্রীভৌরব বনিককে ভাড়া ডের সের সমেত দিলাম ঐ মণ্ডলের বাটির বেবাক তণ্ডুল সোধ হইল আর বারীসিক ।০ চার আনা অদ্য দিলেন পাঠাই লইতে আজ্ঞা হইবেক আর আমার মকদমা কলকাত্তায় তদবস্তই আছে এখানে জে মকদমা সালিসি আদরন হইয়াছে তাহাও নিসপত্য হয় নাই পাচ সাত রোজ মদ্ধে হইতে পারে এ জন্য শ্রীচরন দরসন করিতে জাইতে অখেম হইলাম এ মকদমা এক প্রকার জত দিবস নিসপত্য না হইয়াছে ততদিন সালিসদের নিকট হাজির আছি জখন জেমত হইবেক শ্রীচরনে সম্বাদ লিখিব আর বেল ৮ আটটি পাঠাই লইতে আজ্ঞা হইবেক এ বাটির সকলে প্রানাধিক ভাল আছে শ্রীচরণে নিবেদন করিলাম ইতি তারিখ ১৫ ফালগুন সন ১২৫২ সাল—

শ্রীযুৎ মদ্ধম ঠাকুর মহাসয় কাহিল আছেন ইহা য়ুনিয়া বড়ই ভাবিৎ হইলাম পত্রীতে কি নিবেদন জানাইব হামেসা শ্রীচরণের সংবাদ লিখিতে য়াজ্ঞা হইবেক ইতি—

৩৮৮। বি ৩১৭৩ ক

মহামহীম শ্রীযুত দেওানি আদালতের সাহেব বরাবরেষু।—

লিখিতং শ্রীমোহনলাল অগ্নীহোত্রী ও শ্রীগোবিন্দলাল অগ্নীহোত্রী কস্য ওকালতনামা পত্র মিদং কার্য্যঞ্চাগে পরগণে সিনামপুর মোজে পানাগর কিসমতি বড় হিস্যা আমার্দ্দের মেয়াদি ইজারা তাহার মালগুজারির প্রজা শ্রীধর্ম্মদাশ দেএর নামে খাজানা বাকী বাবদী ১২।৶৪ বার টাকা সাত আনা শোল কড়ার মোকর্দ্দমায় ১৩২ নম্বরে ঐ

ঐক্যক— মুলবৎ।—

শ্রীনবগোপাল রায়— শ্রীবেনিমাধব রায়।—

মহাফেজ— শেরেস্তাদার—

শ্রীনিলমোহন শীংহ মহাপাত্র—

৩৯১। ত ৪

…মহন মণ্ডল ও মোহন মণ্ডলের পেটায় কথোক আমরা আবাদ করিআছী ঐ বিরোদী জমীনের পুর্ব্ব মুকুন্দপুর কাটবহা রাশ্তার ধার পস্ছীম মহন মণ্ডলের কেমধার মুকুন্দপুর উর্ত্তর মুকুন্দপুর আটু পাতরের জমী ধার দক্ষীন সিলাই নদীর ধার মুকুন্দপুর সওাল হাল সনে এ জমীন বীরশীংহ মাঝি আবাদ করিআছে জবাব তাহা দেখি নাই হুজুরের সওাল ধুল্যাপুর মৌজার ইজাদার কে বটে কহে জানি না সওাল বিরোধি জায়গা ধুল্যাপুরের সামিল বটে কহে না মুকুন্দপুরের সামিল বটে পরে সাক্ষি রাম রানা ধর্ম্মত পিতিজ্ঞা করিআ প্রকাষ করে জে পাটুআম ও জামকালানি জমিন নিলমোহন সিংহ বাবুর ও মহন মণ্ডলের দখলে ১০ বৎশ্বর হইতে আছে সন হালে বাবু ও মহন মণ্ডল পাটু আম ও জাম কালানি দুই জমিন আবাদ করিআছে বীরশীংহকে কখন দখল করিতে দেখি নাই আসামীর মুক্তারের সওাল মুকুন্দপুর ও লক্ষণপুরে সিমা সরহর্দ্দের কোণ নিশান আছে কহে না সওাল কোণ রাশ্তা আছে কহে রাশ্তা আছে সওাল ঐ রাশ্তার কোণ দীগে লক্ষণপুর কোণ দীগে মুকুন্দপুর জবাব লক্ষনপুর পুর্ব্ব দীগে আর মুকুন্দপুরের এ দীগে অর্থাদ পশ্ছীম দীগে সওাল বিরোধি জাঅগার চৌহদ্দী জান কহে পুর্ব্ব কাটবহা রাশ্তা উত্তর মুকুন্দপুর আঁটু পাতরের জাঅগা পশ্ছীম হল রানীর খেমধার দক্ষীন শীলাই নদী সওাল এই চৌহদ্দী মোদ্ধে জলেশ্বর মৌজা আকীনী ছেকলে সওাল বীরশীংহের ঘর কোণ গ্রামে কহে তাহা জানি না মথুরাবাটী কী লক্ষণপুর বটে সাক্ষী পঞ্চানন খামরুই হাজীর হইআ কহে জে জাম আহার ও পাটুআম জমীন মুকুন্দপুরের সামীল বটে ও জমীন মহন মণ্ডল ও নিলমোহন বাবু দখল করে জাম আহারের অর্দ্ধেক মহন মণ্ডল দখল করে আর বাকী নিলমোহন সিংহ বাবু দখল করে এ বৎশ্বরেও নিলমোহন বাবু দখল করিতেছে বীরশীংহ বাদীকে কখন জোত আবাদ করিতে দেখি নাই আশামীর মুক্তারের সওাল লক্ষণপুর আর মুকুন্দপুরের কোন সিমার চিহ্ন আছে কহে কাটবহা রাশ্তা আছে ঐ রাশ্তার পুর্ব্ব লক্ষণপুর আর পশ্ছীমে মুকুন্দপুর বাদীর মোক্তারের সওাল বিরোদী জমীর চৌহদ্দী জান কহে পুর্ব্ব লক্ষণপুর পশ্ছীম মুকুন্দপুর উত্তর আট পাতড়ের জমীর জোত ধার দক্ষীণ মথুরাকাটা ধার হইআ সিলাই নদী সওাল

এই চৌহদ্দী মোদ্ধে জলেশ্বর মৌজা আছে কহে না সওাল লক্ষণপুরের পশ্চীমে জলেশ্বর মৌজা আছে কী না কহে না জানি না সওাল বীরসীংহের ঘর কোথা আছে কহে জলেশ্বর খালের ডিপের পুর্ব্ব তরফ সওাল তুমি নিলমোহন সিংহের চাকর বট কী না কহে মুনিষ বটী সওাল বাদীর মুক্তারের উত্তর দেশ ধার্জ্জ আছে কহে জানি না—

৩৯২। স ১০০১

৭ শ্রীশ্রীদুর্গা—

সন ১২৪৫।—

মোং কুচ্যাকল্যা—

শ্রীচরনেষু।—

প্রনামা নিবেদনঞ্চাগে মহাসএর শ্রীচরনা আসির্ব্বাদে এ জনার সমস্ত মঙ্গল হয় বিসেষঃ নিবেদন নাজির আসিয়া কেবল তোমার উপর ও শ্রীযুত রাজীবলোচন রায় ও শ্রীযুত সদানন্দ রায় ও শ্রীযুত বেচারাম রায় এই চারি জোনার উপর তব্বী জেয়াদা হইবায় রায় মহলের মদ্ধে সদানন্দ রায় ও বেচারাম রায় ও যুধিষ্ঠীর রায় ও নিমাই রায় ও রামলাল রায় ও রামচাদ রায় ও গবিন্দ রায় আমি হাজির হইবায় তব্বি মহকুপ হইবায় সকলের এজাহার হইল জে চুরি হয় নাই তাহার পর চালান লিখিয়া সকলকে চালান করিবায় দরবারের দ্বারায় আমাকে ছুটী করিয়া দিলেক আর সক[ল]কে ছুটি করিয়া রায় মহলের মদ্ধে চারি জোনাকে ছাড়িলেক নাই তাহাদিগে বালি লইয়া গেল তাহার পর শ্রীযুত কৃষ্ণকান্ত রায় খুড়া মহাসয় বালি মোকাম জাইয়া অনেক তত্তবির করিলে তাহাতে খোলাসা করিতে পারিলেন নাই তাহারা সকলে চালান হইল খুড়া মহাসয় অদ্য বালি মোকাম হইতে ফিরিয়া আইলেন তুমি হাজির হইলে তোমাকে একান্ত ছাড়িত নাই আমি জে রকমে খোলাসা হইয়াছি তাহা মহাসয়কে সাক্ষাতে সকল কহিব মহাসয় অতি অপ্রকাসে থাকিবেন কি জানি যদি তলব করে কারন গএন্দা বাজবন্দী হয় নাই তোমাদের নাম
৭৪॥০ লিখিয়া দিআছিল মিছিল খোলাসা পজ্জন্ত অপ্রকাসে থাকিতে হইবেক এক রোজ কারন বাটী সদার সময় আসিবে কেহ জেন জানে নাই এহা শ্রীচরনে নিবেদন করিলাম ইতি—শ্রীরামদাষ রাএর নিবেদন পত্র—

বাটীর কারন অন্য কিছু পাটাই—।

পরম শুভাশিষ—
শ্রী পিতাঠাকুর
শ্রীচরনেষু-

৩৯৩। স ১০০৫

শ্রীশ্রীকৃষ্ণ।—

সন ১২০৭।—

দরখাস্ত—

সমরসাহী পরগনার মোজে ছোট বুইনান গ্রামের শ্রীগৌরহরি মণ্ডলের নিবেদন ঐ পরগনার ঐ সাকীমের শ্রীজয়দেব পণ্ডীত মোজে নলিআ গ্রামের শ্রীগয়ারাম দের নামে দেওআনি আদালতে ৪৩২ নম্বরে·········আরজী দিআ নালিশ করিআছিল তাহাতে শেরাস্তার উকীল শ্রীকালিপ্রশাদ বিশ্বাষ আমার নামে হাজীর জামিনি খত লিখীআ দিআ আপনি মাতবরী লিখীয়া দিআ শেরাস্তায় দাখীল করিআছে ঐ জামিনী খত আমী দস্তখত করি নাই এখন ঐ বিশ্বাশ মজুকুর ও জয়দেব পণ্ডীত খানখা খোদ হাকীমি করিআ আপন তরফ লোক দিআ আমাকে ধরিআ ঐ আশামির হাজীর কারন নাজীরের নিকট ধরাইয়া দিআ গারদে কএদ করাইয়াছে বিশ্বাষ মজুকুর শেরাস্তায় উকীল আইন ওয়াকীপ আছে তথাপী এইরূপ কারসাজী জামিনী খত দাখীল করিআ আমাকে কএদ করাইয়াছে শ্রীযুত সাহেব মুলুকের খামিন্দী জামিনি খত মিছিলে তলব করিআ নজর করিআ আমাকে খালাষ করিআ দিআইতে হুকুম হয় এহা দরখাস্ত নিবেদণ করিলাম ইতি।—

শ্রীগৌরহরি মণ্ডল

৩৯৪। স ১০০৭

দরখাস্ত ফরিআদী হলধর পাত্র ও রাধামোহন কল্যা ও কানাই বেতাল ও কমল মণ্ডল ও দয়ারাম দলুই ও বোনমালি ঘড়ই ও গৌর পাজ্জা শ্রীহরি মাইতি শ্রীহরি কল্যা সাং শ্যামবল্লবপুর পং রায়না।—সন ১[২]৫২ সাল—তারিখ—১৮ চৈত্রী—

| আসামী— | তালুকদার— | পীতা— |
|---|---|---|
| শ্যামবল্লবপুরের ২ হিস্বার | রামনারায়ণ মুখোপাধ্যায়- | জগন্নাথ কল্যা—১ |
| রাজকৃষ্ণ দে তালুকদারের | গোমাস্তা নবকুমার মুখোপাধ্যায়— | শ্যামাচরণ পসারি মণ্ডল—১ |
| তরফ— | জগমোহন রায় তহসীলদার—১ | হারু নগদী মণ্ডল—১ |
| গোমাস্তা সীবচরণ নেউগী- -১ | রতন সরকার নগদী—১ | মোহন দে মণ্ডল—১ |
| বিধু কোটাল নগদী—১ | ইশ্বরচন্দ্র ঘোষ তালুকদারের | সাং শ্যামবল্লবপুর |

তালুকদার রামানন্দ রাএর তরফ—তরফ দ্বারিকানাথ হাজারা

| | |
|---|---|
| গোমাস্তা সম্ভূচন্দ্র চক্রবর্তী—১ | গোমাস্তা——১ |
| অভয়চরণ নগদী—১ | গুরুচরণ বৈষ্টব নগদী—১ |
| ৪ | ৯ |

বিবরণ এই জে গ্রাম মজকুরে বহু কালের দরুন জমীজমার চাষ ইত্যাদী করিয়া মালগুজারি আদায় পুর্ব্বক বষবাষ করিয়া আসীতেছী কখন কোন আপত থাকে নাই বর্ত্তমান সনে আসামীআন আমাদ্দের পর কাহার ২ টাকা ও কাহার ৩ টাকা অন্যায় মামুট করিয়া চাহিবায় আমরা তাহাতে অস্বীকার হইলে আসামী মণ্ডল দীগ্যের জোগে ও আসামী গোমাস্তা দীগের জুল্যম দৌরাত্রর দ্বারায় দরতান মহসীল দীয়া মামুট আদায় করিয়া লইতে উর্দ্দত হওয়ায় একারণ হুজুরের শ্রীচরণ আশ্রয় লইয়া দরখাস্ত দানে প্রার্থনিয় জে থানা দেওানগঞ্জের দারগার নামে পরওানা হুকুম জাহের হয় জে আমার্দ্দের পর আসামীআন জুলুম করিয়া অন্যায় মামুট লইতে না পারে ইতি—

হুকুম হইল জে জুলুম দৌরাত্ম বিসয়ে ছাত্রলালের এজাহার লওা জায়—তাং ৩০ মার্রচ—সন ১৮৪৬ সাল—

৩৯৫। ল ৫

৭ শ্রীশ্রীকৃষ্ণ।—

প্রতুল কত্তা—

শ্রীমন মদিশ্বর শ্রীযুৎ বড় গোসামী জিউ শ্রীচরণ জুগলেযু—

গোসামী জীউ—

ভির্তাহুর্ভিত্ত শ্রীজগমোহন দাষ দর্ত্তস্য অষ্টাঙ্গ সত কোটী প্রণামা নিবেদনঞ্চ আদৌ শ্রীযুৎ শ্রীচরণ যুভাসুধেনোই করনোই তাহাতে এ ভিত্তর অহি পরমাত্যে নিতার বিসেষ কৃপাপত্র পাইয়া সমাচার জ্ঞাতো হইলাম শ্রীযুৎ মদনমোহন মল্লিকের মারফতে ১ একটী টাকা আর কাপাষ ৭ সাত সের তিল ৪ চারি সের পাঠাই লইতে আজ্ঞা হইবেক—

আমাদ্ধের জমি কাজিয়া শ্রীরামপুরের কাসিনাথ রায়ের সহিত হইতেছে বড়ই উতপাতে পড়িয়াছী শ্রীশ্রী৺সিংহবাহির ঠাকুরানির নিকট পুজা করিবেন সিগ্র জেন আমাদ্ধের প্রতুল হয় আমার্দ্ধের কেবল শ্রীচরণ ভরসা শ্রীচরনে নিবেদন করিলাম ইতি তাং—২০ ভাদ্র—

৩৯৬। শ ২২

৭ শ্রীশ্রীরামঃ—

শ্রীবলাই পাইক—

৺দুর্গাপ্রসাদ ভট্টাচার্য্যর জমার জমীর ফসল ছাড়িয়া দিবে ইতি—

তা—২১ অগ্রহায়—

সহি—

৩৯৭। শ ২৩ ক

শ্রীশ্রীরামঃ।—

জেলা নদিয়ার জজ শ্রীযুত রাক সাহেবের দেওান—

শ্রীযুত মুনিসি দাএমের নামে লিখন হয়—

সান্তিপুরের শ্রীযুত সিবচরন বিত্যাবাচসপতি ভট্টাচার্য্য এহাকে এহার ভাআদরা নষ্টাম করিয়া নিরংসি করিয়াছে কারসাজি কথক গুলা লিখন করিয়াছে সেই লিখন ফাড়িয়া এহার ওয়াজিব অংস দেয়াইয়া দিবা তারা এক কারসাজী করিয়া এক পরো-আনা করিয়াছে সেই পরআনা তজবিজ করিলে এহার অংস পান মকোর্দ্দমা ডিগীরি হয় নাহি ইনি আমর্দ্ধের আসনার লোক ইনি অংস পাইলে ইহাতে আমী বহুত খুসি হইব ইতি তাং—১০ চৈত্র—

৩৯৮। শ ২৪

শ্রীরামঃ

মহামহিম শ্রীযুত রামদুলাল তর্কবাগীশ ভট্টাচার্য্য মহাশয় বরাবরেষু—

লিখিতং শ্রীগোবিন্দরাম শর্ম্মা ও শ্রীকৃষ্ণচন্দ্র শর্ম্মা অবিচল পত্র মিদং কার্য্যঞ্চ আগে মৌজে রাধাকান্তপুর গ্রামে আমারদিগের পৈতৃক যজমান অনেকগুলি আছে তাহাতে কৃষ্ণদেব বাচস্পতি দিগের এক হিস্সা আমাদির্গের দুই হিস্সা আমাদিগের ছোট খুড়া রাম চরণ ভট্টাচার্য্য বর্ত্তমানে ক্রিয়া কলাপ করিয়া জাহা পাইতেন তাহার অংশ বিভাগ মৎ আমার্দিগে দিতেন তাঁহার ৺প্রাপ্তি হইলে বাচস্পতি মজুকুর আমার্দিগে কহিলেন তোমরা গমনাগমন করিতে পারিবে না এইক্ষণে আমাকে যজমানের ক্রিয়া কলাপ করিতে দেহ তোমার্দিগে উপস্থত্ত হইতে সকলকে সাড়ে তিন তঙ্কা ৩।৹ দিব এই নিয়মে তিহঁ প্রবর্ত্ত হইয়া ক্রিয়া কলাপ করিয়া তাবৎ দিতেন তিহ অবর্ত্তমানে তাঁহার

পুত্র শ্রীগঙ্গাবিষ্ণু সার্ব্বভৌম কিছু দিতেন চাতুরি করিয়া অনেক দেন নাঞ্চ অতএব আমরা সম্প্রতি আপন আপন বিভাগ মং যজমানের কিশমৎ করিয়া লইয়া ক্রিয়া কলাপ করিব ইহাতে সার্ব্বভৌম মজুকুর হিস্‌সা মাফিক যজমান বিভাগ করিয়া দেন না মিথ্যা কাগজ করিয়া দুঃখ দিতেছেন অতএব জমিদার মহাশয়েদিগের নায়েবের লিখন সালিসী আনিয়া মহাশয়কে দিইয়াছী আপনে বিচার্য্য তজবিজ করিয়া জে জবাব দিবেন সেই মঞ্জুর এতদর্থে অবিচল পত্র দিলাম নিবেদনমিতি—তারিখ ১১ ভাদ্র :

শ্রীরামগোবিন্দ শর্ম্মণঃ শ্রীকৃষ্ণচন্দ্র শর্ম্মণঃ সাং শঙ্করপুর

৩৯৯ । শ ২৫

শ্রীকৃষ্ণ ।—

সরণ—

৺৭ভৃত্য শ্রীগুরুচরণ দেবশর্ম্মণঃ ।—

প্রণতীনামানস্ত্যং নিবেদনঞ্চ মহাসয়াসীর্ব্বাদাদেবাস্মত সারীরিক মঙ্গলং বিসেষঃ পরং আমি এতদ্ধে আগমনাবধি মহাসয়ের একখানি আসীর্ব্বাদি পত্র পাইয়াছি পরে বহুকাল পর্য্যন্ত কোন সংবাদ পাই নাই ইহাতে অত্যন্তোদ্বিগ্ন আছি অপর বনিকরা বাটীর নালিষ করিয়াছে লিখিয়াছিলেন তাহাতে আর উদ্বেগ হইয়াছে এবং সস্যাদি কিছু হয় নাই অপ্রতুল সমূহ হইয়াছে ইহাতে মহাসয় অত্যন্ত ব্যস্ত এবং আমি কি পর্য্যন্ত ব্যস্ত হইয়াছি তাহা লিখন সাধ্য নহে এখানের কাণ্ড প্রত্যাসীর ন্যায় শ্রীযুত রামধন মিত্র বাবাজীর নিকট তদ্রূপ আছি মাত্র পূর্ব্ব যে সকল আস্বাস করিয়াছিলেন তার কিছুই এ পর্য্যন্ত প্রকাসিত করেন নাই কহিলেই কহেন এ বিষয়ে মহাসয়কে অধিক কহিতে হইবেক না আর মাসেক থাকিতে হইবেক আমি মহাসয়কে সুস্থ করিয়া দেসে পাঠাইব ইহাতেই বদ্ধ আছি কিন্তু সেখানকার মঙ্গলাদি না পাইয়া সুস্থ হয়া জায় না এই পত্র পাইলের প[রে] মহাসয় একখানি পত্র লিখিবেন আমি এখানে জৈষ্ঠ মাস সমুদয় থাকিব আষাঢ়ের দস বার দিবস মধ্যে যদি কিছু করিয়া বিদায় করেন তবে ভালই নতুবা দেস যাইব ইহা শ্রীচরণে নিবেদণ করিলাম এবং দুই এক জন বিজ্ঞ লোকের নিকট যাইব কহিলেও নিবারণ করেন ইহাতে বোধ হয় কিছু করিতে পারেন নতুবা এ পর্য্যন্ত রাখিতেন না আমার নিকট কিছু নাই যে মহাসয়কে পাঠাইয়া কিঞ্চিত সুস্থ করি এবং যার যার কর্জ নয়া গিয়াছে সে সকল লোককে কোন প্রকার করে আর দুই চারি মাস সান্ত করিবেন ৺ইছায় কোন প্রকারে পরিষোধ করিব বাটীর সকলের মঙ্গলাদি পত্র কোন প্রকারে একখানি পাঠাইবেন নিবেদনমিতি ১৪ জৈষ্ঠস্য—

অত্র পত্রে শ্রীযুত বীরেশ্বর ভট্টাচার্য্য ভায়া জ্ঞাত হইবেন বাটীর তত্তাবধান করিবেন ইতি—

পরম পুজনীয় শ্রীযুত কালীপ্রসাদ ন্যায় পঞ্চানন ভট্টাচার্য্য সেজ দাদা মহাসয় শ্রীচরণ কমলেষু—নিবেদন পত্র শ্রীগুরুচরণ সর্ম্মণঃ—পত্র দেনা—মোঃ সাতগাছিয়ার ঘটক পাড়ায়—

৭৪॥০

৪০০। শ ২৬ ক

শ্রীহরিঃ—

স্বস্তি—করুণা বরুনালয় শ্রীযুত স্যাম সুন্দর রায় মহাসয় মহোগ্র প্রতাপেষু সমাশ্রিতস্য পরমাসী রাসি রসী মোহস্ত ভবদীয় ভচ্য মচ্যাহতমীহ মানস্য তদচ্যাহতং নিবেদনঞ্চ বিসেষঃ শ্রীযুত শ্লাঘ্যরাম ন্যায়ালঙ্কার আমার পিতৃব্য ইহারদের বিবাদে নালিষ হইয়াছে শ্রীযুত দুর্গাপ্রসাদ ভট্রাচার্য্যকে আদালতের ভার হইয়াছে অতএব মহাশএর নিকট জাইতেছেন সাক্ষাতে সকল নিবেদন করিবেন আপনি জ্ঞাত হইয়া ইহাদের বি[ষ]য় অন্যায় এমৎ মনোযোগ করিবেন কিমধিকতি—

৪০১। শ ২৭

শ্রীদুর্গা—

নং ১০১ নকল ছা[প] পারসী মোহর

চিঠি তলপ আসামী কাছারি কমিসেনী হাউস্থ আদালতে দেওয়ানী জেলা নদিয়া সন ১২২৭ সাল তাং ২৮ ফাল্গুন :

| আসামী— | জন— | তঙ্কা— |
|---|---|---|
| সিবচন্দ্র বসু— | ১ | |
| মালজামিন | | |
| তারিনীসঙ্কর চট্টো— | ১ | |
| সর্ব সাং সুজনপুর— | | |
| | ১ | ১২॥৶ |

সব্ব তোমার দিগের দুইয়ের নামে বহিরগাছি সাকিনের শ্রীরুক্ষিনীপতি ভট্টাচার্য্য খতি কর্জ্জা বাবুদী বার টাকা এগার আনা দাবিতে আরজী দিয়া মোকাম হুজুরের আদালতের কাছারিতে নালিষ করিয়াছেন এ কারণ তোমার দিগের তলপ চিটি দেখিতে

সাত রোজ মেয়াদ মধ্যে কাছারি পঁছিয়া খোদ কিম্বা উকীলের দ্বারা জবাব দাখিল করহ ইতি—

৪০২। ন ১৭

৭ শ্রীশ্রীদুর্গা।—
সহায়।—

চৌকী কাইথি ও সিবরামপুর সামীল—
সমরসাহি পরগনার মৌজে ছোট বৈনানের মর্দ্ধে
মেরজাপুর নিবাসী শ্রীলক্ষ্মীনারায়ন ভট্টাচার্য্য ও
শ্রীনবিনচন্দ্র ভট্টাচার্য্য— বাদিগণের—

ঐ চৌকীর ঐ পরগনার ঠাকুরনচক নীবাসী শ্রীকাসীনাথ কুণ্ড ও পুরহিত ঐ চৌকী ও পরগনার সেরপুর নিবাসী শ্রীসিবনারায়ণ চক্রবত্তি ও শ্রীজয়নারান চক্রবত্তি ও শ্রীরাঘব চক্রবত্তি ও শ্রীসর্ব্বেশ্বর চক্রবত্তি ও শ্রীরাজনারায়ণ চক্রবত্তি ও শ্রীবিশ্বনাথ চক্রবত্তি প্রিতিবাদী দাবি সভাপগুীত তৈলবট ১ টাকা আর প্রায়চিত্রের কাড় ৩০ কাহনের কড়ির সিকী ৭॥ কাহন মূর্ল্য ১॥ ডের টাকা একুনে ২॥ আড়াই টাকা পাইবার প্রার্থনা— আমাদ্দের নালীশের সর্ব্বত্র এই জে আমাদিগের পূর্ব্ব পুরুষ ৺সিবরাম চক্রবত্তি মহাসয় ঐ চৌকীর ঐ পরগনার আমাদ্দের বাষস্থল ঐ মেরজাপুর আয়মা ব্রহ্মত্তর আর সমরসাহি পরগনার মৌজে সেরপুর ও সুন্দরপুর ও ঠাকুরানীচক দীঃ অনেক অনেক মৌজা বিধি বেবস্তা দেবার আর ঐ সকল গ্রামের ক্রীয়া সকলের আচায্য বরন ও সদ্রসি বরণ ও জলদান ও জজ্ঞেস্বর ও দেবপক্ষ্য ও সভাভুজ্জি ও বেদীয় বিষ্ণুপূজা ও বাস্তুপূজা দীঃ অধিকার প্রাপ্য ও হাবিলি পরগনার মৌজে বাসুদেববাটীর আয়মা ব্রহ্মত্তর ও ঐ পরগনার অনেক অনেক মৌজার কৃয়া সকলের পাওনা উপরের লীখিত প্রথক প্রথক সনন্দ হাসীল করিয়া বিধি ব্যাবস্তা দিগর তৈলবট ও প্রায়চিত্রের কড়ির সিকি ও উপরের লিখিত সকল বিসয়ের পাওনা পাইয়া তাহার লোকাস্ত হইলের পর তাহার পুত্র ৺অভিরাম চক্রবত্তি ভট্টাচার্য্য ও তাহার পর তাহার পুত্র ৺রামশ্বরন চক্রবত্তি ভট্টাচার্য্য ও তাহার পর তশ্য পুত্র ৺টীকারাম চক্রবত্তি ভট্টাচায্য ঐরুপ দখলকার থাকীয়া লোকান্তর হইলে ৺ ঐ টীকারামে চক্রবত্তি ভট্টাচার্য্যর পা[ওনা] পুত্রর জেষ্ট ৺রামসঙ্কর চক্রবত্তি ভট্টাচার্য্য মর্দ্ধম ৺কালীসঙ্কর চক্রবত্তি ভট্টাচার্য্য ত্রিতিয় ৺রামদুলাল চক্রবত্তি ভট্টাচার্য্য চতুর্থ ৺শ্যামাচরন চক্রবত্তি ভট্টাচার্য্য পঞ্চম আমি শ্রীলক্ষ্মীনারায়ণ ভট্টাচার্য্য আমার পিতা ও আমি ও শ্রীনবিনচন্দ্র ভট্টাচার্য্য আমার পিতামহ ৺পিরিতরাম

চক্রবর্ত্তি ভট্টাচার্য্য ইহার পাঁচ সহদরে আপনাদ্দের পৌত্রিক বিসয় সকল পাচ অংস সমান করিয়া লইবায় ও দহত্র্ সন্তান দীঃ দেওা বাদ আমাদ্দের মৌরুষ ৺পিরিস্তরাম ভট্টাচার্য্য মহাসয়ের অংসে এই দুই পরগনার মর্দ্ধে মৌজে ঠাকুরানী চক ও সুন্দরপুর ও সেরপুর দীঃ ২১ একুষ মৌজা হইবায় তেঁহ উক্ত মৌজাহারের দস্তরমতে দখলকার থাকীয়া লোকান্তর হইবার পর আমরা সাবেক বদস্তর ভোগবান থাকীয়া আপনাদ্দের হিস্যার মৌজায় উক্ত ঠাকুরানীচক দীঃ মৌজা হাএর বিধি ব্যাবস্তা দিয়া তাহার তৈলবট আদী ও প্রায়চিত্রর কীর্ত্ত সিকি হেস্যা ও দান ক্রুয়া আদী করাইয় দিব্যায়াদী লইয়া আসীতেছি তাহাতে কাহার কীছু আপর্ত্ত নাই সংপ্রিতি প্রিতিবাদি কাসীনাথ কুণ্ডুহ অঙ্গ মহাব্যাধির প্রায়চিত্র সন ১২৫৪ সালের [মাহ] অগ্রহায়ণে করিয়া কুণ্ড মজুকুরের পুরহিত প্রিতিবাদি গণের সহিত জোগ সাজস করিয়া আমাদ্দের স্থানে ব্যাবস্তাদি না লইয়া ও সংবাদ না জানাইয়া ৩০ কাহন কড়ি উৎসর্গ করিয়া তৈলবট ১ টাকা ও কড়ি ৩০ কাহনের সিকী ৭॥ কাহন পুরহিত প্রিতিবাদী গনকে দীয়াছে উক্ত ক্রুয়ার তৈলবট ও কড়ির সিকী আমাদ্দের পাওনা দুষ্টুতা মতে আমাদিগে না দিয়া পুরহিত প্রিতিবাদী গনকে দীয়াছে ধর্ম্মাবতার ঠাকুরানী চক গ্রামের অস্কপুর লোক পুরুহিত প্রিতিবাদীগণের সিশ্য থাকায় ওহাদ্দিগে সত্ব য়াসীতে পারে না এমতে হকীওতে নালীষ ভিন্য উপরের লিখিত তৈলবট পাওনা ১ এক টাকা ও কড়ি ৩০ কাহনের সিকী ৭॥ কাহনের দাম ১॥ ডের টাকা একুনে ২॥ টাকা প্রিতিবাদী গনে স্থানে না পাইয়া প্রার্থনা দাবির কাগজের দাম ১ টাকা দামের সেটম কাগোজে আরজি দিয়া নালীষ করিয়াছি শ্রীযুত থামিন্দি প্রিতিবাদী গনকে হুজুর তলব করিয়া দাবির টাকা তাবৎ আদায় মায় সুদ ও খরচা সমেত দেলাইতে আজ্ঞা হয় ইতি সন ১২৫৫ সাল—তারিখ ৫ আসাড়—

৪০৩। ন ১৮

। স্বরন।—

ইংরাজীর দস্তখাত— মোহর দলিলের নকল—

বাগরের দস্তখত—

১২৪৪ নং বিচার—

পরগনে শোমর সাহি মৌজে বৈনানের শ্রীটীকারাম দেবশর্ম্মার আরজ পরগনে হাবেলি ও পরগনে শোমর সাহি এই দুই পরগনার আবহমান সভাপণ্ডীতি ক্রুয়া করাইয়া আসীতেছি এহাতে জেখানে জেখানে প্রথম ছার্দ্দি হয় এহাতে কেহ চন্দন ধেনু করে তাহাতে আমি আবহমাণ পাইয়া আসীতেছি এহাতে হাবেলী পরগনার সীঙ্গারপুর

গ্রামের শ্রীরামকৃষ্ণ তেলির বাটীতে চন্দন ধেনু হইয়াছে তাহা কুণ্ড মজুকুরের পুর্‌্যহিত শ্রীআত্মারাম চক্রবর্তি খানকা আটক করিয়া রাখিয়াছে তাহার মাযুলে কখন নাই মিছা বিরোধ করিতেছে সাহেব খামিন্দী চক্রবর্ত্তি মজুকুরকে তলপ করিয়া আমার মাযুল মাফিক চন্দন ধেনু দেলাইয়া দেন আরজ করিলাম ইতি সন ১১৭০ সাল—

হুকুম বনাম তৈহশীলদার ও শীকদার পরগণে হাবেলি ও সমর সাহি আরজীতে হকীকত বেওরা মালুম করিয়া শ্রীআত্মারাম চক্রবর্ত্তিকে তলপ করিয়া তজবিজ ওয়াক্কাই করিবে বাদী যুদামদ ইহারি আমল মামুলি এ বিত্তি জবর দস্তী করিয়া লইয়া থাকে তবে এহাকে দখল দেলাইবে জেন ই বাদি তাহা কেরাইয়া দীবে হুজুর খপর লিখিবে ইতি সন ১১৭০ সাল তা—২৮ বৈসাখ—

৪০৪। ন ১৯

৭ শ্রীশ্রীহরি—

সন ১২০৮।—

মহামহিম শ্রীযুত জেলা বর্দ্ধমানের দেওয়ানি আদালতের সাহেব বরাবরেষু—

শ্রীরামজয় ঘোষ— সাং হরিপুর—

লিখিতং শ্রীরামজয় ঘোষ কস্য সাকীনাম পত্র মিদং কায্যঞ্চ আগে হাবেলী পরগনার দামুন্যা গ্রামের শ্রীগুরুপ্রসাদ ভট্টাচায্য আমার নামে সভাপণ্ডিতি অধিকার ৺বিষ্ণু মণ্ডব প্রীতিষ্ঠান দীং জলদান ও সভাবরন ও আচায্য বরন ও হুত্রিরি বরণ ও বেদীয় ৺বিষ্টু পুজা ও বাস্তু বেদীয় বাস্তপূজা ও বেদী সামিগ্র হয় দীক্ষা ওগয়রহো পাওনা বলিয়া আমার নামে ও বালিয়া ও বাহামতি গ্রামের শ্রীনিধিরাম মুখপাধ্যা ও শ্রীগৌরদাসের নামে মোটে পাওনা ১১ এগার টাকার মোকদ্দমায় ১১২৯ নম্বরে আরজী দিয়া নালিষ করিয়া পেয়াদা আনিয়াছিলেন তাহাতে এ মোকদ্দমা আপসে গ্রামস্ত পঞ্চ ভাল মনস্য থাকীয়া ঐ নিধিরাম মুখপাধ্যা ও গৌরদাষ ঐ মোকর্দ্দমা মায় খরচা ফেরাদী মজুকুরকে দিয়া রাজী ক[রিয়া] রাজীনামা সাকীনামা করিয়াছেন আমা[দিগ্যের] ঐ মোকর্দ্দমায় মায় খরচা বেবাক দিয়া ......দিয়া রাজী করিয়া সাকীনামা পত্র আ ...

সাকীনামা পত্র লিখীয়া দিলাম—ইতি সন ১২০৮ সাল—তারিখ—২৪ [ বৈসাখ ]

ইসাদ—

| | | | |
|---|---|---|---|
| শ্রীলালমোহ[ন] রায় | শ্রীগুরুপ্রসাদ সর্ম্মা | শ্রীগকুল ঘোষ | শ্রীরামদুলাল ঘোষ |
| সাং ফতেপুর | সাং তলিআড়া | সাং হরিপুর | সাং ফতেপুর |

৪০৫। ন ২০ ক

৭ ...

সরণং—

শ্রীচরণাম্বুজেষু।—

প্রনামা সত কোটী নিবেদণঞ্চ বিসেষ দুই দফা আজ্ঞা পত্র পাইলাম নিমন্ত্রন পত্রের বিসয় পুর্ব্ব হয় নাই আমি আসাতে পুর্ব্ব সকল মিটীয়াছে তত্রাপী প্রসঙ্গ করিয়াছীলাম জে বেক্তী খুব্রানি হইয়াছে তাহার সহীত বচসা হইয়া খেস্ত হওা গিয়াছে এ কারণ খবর লিখি নাই এবং শ্রীপাট ও গোপালনগর কোথাও পত্র হয় নাই খুগোচর কারণ নিবেদন লিখিলাম শ্রীচরনে নিবেদন ইতি—তাং—১অগ্রহাণ

শ্রীনবকৃষ্ণ মিত্র—

পরম পুজনীয় শ্রীল শ্রীযুত ঠাকুর পুত্র মহাসয় শ্রীচরনাম্বুজেষু।—

৭৪৷৹

৪০৬। ন ২১ ক

৭ শ্রীশ্রীকৃষ্ণ।—

চরন পরায়ন—

ভিত্ত শ্রীরাজকৃষ্ণ দাস মিত্রষ্য—

অষ্ট আঙ্গ প্রীনিপাত প্রনামা নিবেদনঞ্চাদো মহাসএর শ্রীচরনাম্বুভাম্বুধ্যান করনে তাহাতেই এ সেবকের অহিক প্রার্থিকের নিস্তার পরং এখানকার সমাচার হুগলি হইতে অন্ত পত্র আসিআছে জে খুনানি হয় নাই দুই তিন রোজের মদ্ধে হইবেক মহাসয় হুগলির বিসয় সাক্ষাতে জেমত কহিআছিলেন সেই মত করিআ থাকিবেন শ্রীরামমোহন মালিককে পাঠাই ইহার মারফত পাঠাইবেন জেমত জেমত করিতে হয় বিস্তারিত রোকায় লিখিআ পাঠাইবেন আর শ্রীমতি মাতা ঠাকুরানির কারন ঘৃত।৹ এক পুওা পাঠাই ইহার জে প্রীতিকার হয় করিবেন শ্রীচরনে নিবেদন করিলাম ইতি—২০ চোই[ত্র] [শকাব্দ ১৭৪০]

শ্রীমন মদিশ্বর—

শ্রীযুৎ ছোটঠাকুর মহাসয়—

শ্রীচরনাম্বুজেষু—

৭৪৷৹

# দলিল-দস্তাবেজ

( ১০৫৯-১২৭৯ সন )

৪০৭। বি ৪৪৪

৭ শ্রীশ্রীহরি—

মহামহিম শ্রীযুত গদাই ঘোষ বরাবরেষু।—

লিখিতং শ্রীরামহরি চট্ট কস্য কবুলতি পত্র মিদং কায্যনঞ্চ আগে আমীহ আপনকার ইজ্জার ও ইজ্জার মর্দ্ধে আমাকে গোমাস্তাগীরীতে খিজমৎ বহন করিলেন আমীহ আপন খুসিতে কবুল করিলাম হুদা মুল্য দৃষ্টে জখন জে কাগজ পত্র তলব হইবেক তাহা তৎখনাৎ দাখিল করিব কোন্থ কাজে খতরা করি তৎখনাত মাহিনা বাজেআপ্ত করিয়া লইবেন তাহা নালিষ করিব না জদী নালিষ করি ঝুট ও বাতিল চাকীরী মাল জামিন সাং যুগতে বিস্বনাথ ঘোষকে দিলাম খত লিখিয়া দিলেন খত দপ্ত তথ দাখিল হইল এতদার্থে আপন খোসিতে কবুলীত পত্র দিল ইতি সন ১২১৫ সাল—তারিখ—২২ আসাড়—

ইসাদী—

গোপাল ঘোষ
সাঃ রূপুপুর

ঘোষ দাদা
সাঃ তস্য—

৪০৮। বি ৪৭০

শ্রীশ্রীহরিঃ—

সন ১২১৫।—

মহামহিম শ্রীযুত রামচন্দ্র ভট্টাচার্য্য মারফত শ্রীযুত কালিপ্রসাদ সর্ম্মা—
পঞ্চানন মহাসএর হাল—

লিখীতং শ্রীরামকানাঞী গন—

কবুলিয়ত পত্র মিদং সন ১২১৫ সকাব্দ—

লিখনং কার্য্যনঞ্চ। আগে মৌজে ডিহি সামিলা পরগনে মৌজে মজুকুরের মহাসএর ব্রহ্মর্ত্তর ধানী জমি ১০৲১॥ দষ বিঘা দেড় কাঠা ছিল তাহা আমাকে ঠিকা মুকরা পত্তন করিলেন আমীহ সইৎসা পুর্ব্বক কবুল করিয়া কবুলিয়া দিলাম ইহার মালগুজারি সই

সীক্কা হরবাবতে ঠিকা মোক্তা ২॥০ আড়াই টাকা সনবরসন দিব আবাদ বহাল করিয়া জমী সম্ম ভোগ করিব ইহার পর কোন অঙ্ক দিব না জমি মিঞাদ ইস্তক সন ১২১৫ সাল নাগাদ সন ১২২০ সাল এই বরার্দ্ধে মালগুজারি করিয়া ইহার পর জমার ধার্য্য করিবেন তাহার মত মালগুজারি করিয়া এতদর্থে কবুলিয়া পত্র দিলাম ইতি—তারিখ—১৬ আশ্বীন

শ্রীরামকানাঞী গনস্য—

ইসাদ—

শ্রীগোরাচান্দ ঘোষ—সাঃ দিগরা—

শ্রীরামাঙ্গীনস্য—সাঃ গঙ্গারামপুর—

৪০৯ । বি ৮৪৫ ক

৭ শ্রীশ্রীহরি—

ডৌল পাট্টা জমি জমা মৌজে সিদ্ধিপুর পরগনে মুড়াগাছা সন ১২২৪ ॥

| | | |
|---|---|---|
| তারিখ— | প্রজা শ্রীরাম দাষ— | ২৬ আশ্বিন— |
| আসামী— | জমি— | কাত— |
| ।০ | যমুলা— | জমা— |
| রাইঅতি— | ৭।০ | ২০।৵১৮ |
| পাতকর— | ৬৸২ | ১৫।৶১৮। |
| ঠিকা— | ১৬৸১ | ৩৮॥৴১৬ |
| | ৩০৸৩ | ৭৪॥২ |

তিরিস বিঘা আঠার কাঠা জমির কাত জমা বেল মক্তার সর্ব্ব সুদ্ধা চৌহুত্তর টাকা আট আনা দুই গণ্ডা এক কড়া খাজনা সহি সিক্কা মালগুজারি করিআ জমিতে বসত করিআ তরুদ্দদ আবাদ করিআ পরম সুখে ভোগ করহ অপর কোন দাআ নাস্তি এতদাথে ডৌল পাট্টা—

৪১০ । বি ৮৫১

শ্রীশ্রীহরি—

সহায়—

শ্রীকাসিনাথ মণ্ডল সুচরিতেষু সুভ জমি পট্টক পত্র মিদং কার্য্যঞ্চঃ আগে পরগণে পেচাকুলি তৎ বাজ হৈবতপুর মৌং নিজ বাজ হৈবতপুর গ্রামের মধ্যা আমার খৈরাদ্বি কেনা ও ৺কল্যাণ মণ্ডলের মহলুল তিন বন্দের কাত ৩৸৩ তিন বিঘা আঠার কাঠা জমি

তোমাকে রাইয়তি জোত করিতে দিলাম এহার রাজস্ব সদর হার সরকারে মালগুজারি করিবা কিফাইত ১১।০ এগার তঙ্কা চার আনা আমার স্থানে সরবরাহ করিবা জমি হাজা সুখা ওজর করিবা না বিনিওজরে মালগুজারি করিবা এতদার্থে ঠিকা জমির পাট্টা দিলাম ইতি—সন ১২২৯ সাল—তাং—১১ জৈষ্ট—

শ্রীসহি বসুদেব মণ্ডল

৪১১। বি ১০৪৩ খ

৭শ্রীশ্রীরাম—

মহামহিম শ্রীযুৎ রামতনু চৌবে বরাবরেষু—

লিখিতং শ্রীরাম পাঠক কর্স্য গাছ বিক্রয় পত্রমিদং কার্য্যঞ্চ আগে আমার পিতার হস্তরোপিত আম্ব্র গাছ ১ একটী ও কাঠাল গাছ ১ একটী একুনে দুই গাছ রুপা বাগতির বাটীর উত্তর লাগা রাস্তার দক্ষিন এক ইজমালি আছে তাহাতে আমার সরিক কৃষ্ণ পাঠ-কের অর্দ্ধেক আমার অর্দ্ধেক আমি আপন হিস্যা তোমার নিকট ২৮ আঠিসা শ্রাবনে ৩।৴০ তিন টাকা পাচ আনা লইয়া বন্ধক রাখিয়াছী বন্ধক পত্র লিখিয়া দিয়াছী তাহার করার কার্ত্তীক মাসে সুদ সমেত টাকা বেবাক দিয়া খালাস করিব করার মাফীক টাকা না দিতে পারি এই মুল্যে ঐ দুই গাছের আপন হিস্যা বিক্রি করিব তাহাতে করার বহির্ভূত তিন মাহা গেলো কোন প্রকারে টাকা দিতে পারিলাম না অতয়েব ঐ দুই গাছের অর্দ্ধেক আপন হিস্যা আপন সইচ্ছাপূর্ব্বক ঐ ৩।৴০ তিন টাকা পাচ আনা মুল্যতে গাছ ও গাছের নিচের জমী সমেত তোমার স্থানে জর খরিদগী বিক্রয় করিলাম বৃক্ষ ফল ভোগ করহ কীম্বা কাটহ কীম্বা রাখহ সে একক্তার তোমার আমার সহিত এবং আমার ওয়ারিসান সহিত দাওা এলাকা নাস্তী এতদর্থে গাছ বিক্রী জর খরিদগী পত্র লিখিয়া দিলাম ইতি সন ১২১৬ সাল বারো সও সোল সাল তারিখ—২ দোসরা ফাল্গুন— শ্রীরাম পাঠক—সাং জুগসরা—

ইসাদ—

শ্রীগিরিধর সর্ম্মন—সাং যুগসরা—
শ্রীভগবান সমন—সাঃ জুগসরা—
শ্রীরামবল্লভ সেন সাং—ভূঞেড়া
শ্রীহারাধন দাস—সাঃ জুগসারা—
শ্রীদিনু ডোম— সাঃ জুগসরা—
শ্রীবিপ্রচরন ঘোষ—সাং ওমূতা—
তরফ যুগস্বরের গোমস্তা—
শ্রীসেবকরাম পাড়ে—সাঃ যুগসারা—
শ্রীপ্রাণকৃষ্ণ সর্ম্মা—সাং যুগসরা।—

৪১২। বি ১০৪৫

ইয়াদিকির্দ্দি সকল মঙ্গলালয় খরিদিগী কারক।— শ্রীশ্রী৺লক্ষ্মীনারায়ণ দেব ঠাকুর সেবাইত শ্রীবংসিবদন সেন ওলদে শ্রীসাফলরাম সেন ও শ্রীরামলোচন সেন ওলদে শ্রীভোলানাথ সেন ইবনে খেলারাম সেন সচ্চরিতেষু। খরিদিগীদাদে বিত্তস্বামি লিখিতং শ্রীগঙ্গাগোবিন্দ সম্মণঃ ওলদে সিবনাথ সম্মণ ইবনে কৃষ্ণকান্ত সম্মণ ও শ্রীশ্যামকিসোর সম্মণ ও শ্রীকণ্ঠারাম সম্মণঃ ওলদে কৃষ্ণকান্ত সম্মণ ইবনে বাবুরাম সম্মণ খরিদিগী পত্র মিদং সন ১১৯৯ এগার সও নিলানর্ব্বই সাল আব্দে

শ্রীকণ্ঠারাম সম্মণ।
তালুকদার কীসমত সাব্বদ ওগয়রহ—
শ্রীশ্যামকীসোর সম্মণ—
তালুকদার কীসমত সাব্বদ ওগয়রহ—
শ্রীগঙ্গাগোবিন্দ সম্মণ—
তালুকদার কীসমত সাব্বদ ওগয়রহ—

লিখনং কার্য্যঞ্চ। আগে আমারদ্দির্গের তালুক কীসমত মৌজে সাব্বদ ও গয়রহ আমলে পরগনে বিরাহিমপুর ওগয়রহ সরকার ওড়ম্বর মুতালুকে চকলে মুরসিদাবাদ মহাল খালিসা সরিফা রকম ।/১৪।৴ পাচ আনা চোর্দ্দি গণ্ডা ডেড় কড়া জমা তকসিম মবলগে ৭১৵১৬৮৴ একাত্তরি টাকা দুই আনা সোল গণ্ডা সাড়ে তিন কড়া মাফীক তপসিল জএন আমাদ্দিগে হইতে আবাদ তবদুদ ও মালগুজারির সরবরাহ হইলো না এবং আইন্দা হইতে হবেক না এমতে আমারা আপন আপন সেচ্ছাপুর্ব্বক কিসমত হায় মজকুরা দবোবস্ত মাল ও সাএর সজলস্থলে সপ্রজে সবিক্ষে সবিজে চতুসিমা ছায়াদ্রদে হাসিল ও পতিত ও জঙ্গল ও জলকর ও বনকর ও ফলকর ও তালাবহা ও বাগাত ও ইশজ্ঞাবাত মেয়াদার ও গর মেয়াদার বিক্ষাদি সেওাই দেবত্তর ও ব্রহ্মত্তর ও পিরান ও ফকীরান ও মহোত্রান ও নাখরাজ ও খানাবাড়ী ও সখ্যাত পুষ্কন্নী ও হস্তরোপীত বিক্ষাদি আপনকাকে খরিদিগী দিয়া অর্স্য পন মবলগে ৯৭ সাতানর্ব্বই টাকা সিক্কা বায়জন ওক্ত পুরা ওজন নগদ দস্তবদস্ত সেবাইত মজকুরেরদ্দির্গের মারফত বেবাক বুঝিয়া পাইয়া আপন কাবেজ তসরুপে আনিয়া তালুক মজকুরার মালগুজারির বাকীতে দাখিল করিলাম আপনে তালুক মজকুর আমল দখল করিয়া সদরমর্ঘলে আমাদ্দির্গের নাম খারিজ করাইয়া আপন নামে তালুক লেখাইয়া সেবাইত মজকুরেরদ্দির্গের মারফত এবং তাহাদ্দিগের পুত্র পৌত্রাদি ক্রেমে আবাদ তবদুদ ও মালগুজারির সরবরাহ করিয়া পরম সুখে ভোগ করহ দান বিক্রয় সত্যাধিকার আপনকার কশ্মীনকালে আমাদ্দির্গের সহিত ও আমাদ্দির্গের ওয়ারিসান সহিত দাওা এলাকা নাস্তী নমাইদ জদি কশ্মীন কালে কেহু দাওা করি কীম্বা করে সে ঝুটা বাতিল এতদর্থে কওালা খোস খরিদিগী পত্র দিল ইতি—

তপশীল জওন— ৭১৵১৬৸৶
রকম ।৴১৪।৵ কাত তকশীম— কীসমত মৌজে অমর
কীসমত মৌজে সাব্বদ— ঘোষ বাটী—পরগনে
আমলে পরগনে বিরাহিমপুর— দাদুসাহি—রকম
রকম ৵১৭৵ কাত জমা তকশীম— ৵১৭। কাত জমা তকশীম—
৬৮৵১৭।৵ ২৸৶১৯॥

ইতি সন ১১৯৯ এগার সও নিলানর্ব্বই সাল বাঙ্গলা চরাখিরি—তারিখ—১০ দসঞী মাহ বৈশাখ—

ইসাদ—

শ্রীরামলোচন দেবসম্মণ—

তালুকদার কীসমত সাব্বদা—

শ্রীজীবনকৃষ্ণ দেবসম্মণ—

তালুকদার কীসমত সাব্বদা—

৪১৩। বি ১০৪৬

শ্রীশ্রীরাম—

পারশী মোহর

শ্রীজয়চন্দ্র পাঁড়ে—
সাং কুঁড়াসরা—

ইয়াদিকির্দ্দি সকল মঙ্গলালয় খরিদীগী কারক শ্রীগিরিধর নাএক য়োলদে শ্রীরামকান্ত নাএক ইবেনে শ্রীহটু নাএক সুচরিতেষু খরীদিগী দাদে বিক্রস্থামি শ্রীজয়চন্দ্র পাডে ওলদে শ্রীঅভয়চরন পাড়ে ইবেনে গোরাচান্দ পাড়ে কর্ষ্য নাখেরাজ জর খরিদিগী কোয়ালার কবজ পত্র মিদং কায্যনঞ্চ য়াগে আমার পোয়ত্রীক ব্রহ্মত্তর পরগনে সেরপুর মোজে সলফার মধ্যে ইহার চতুসীমা দুর্গাচরণ পাড়ের বাস্ত বাটীর দক্ষী[ন] ৺মন্দীরের তদ নাগা রাএর খানাবাটীর পুর্ব্ব পথ তাহার পুর্ব্ব নাগা দক্ষীন তাড়ি আত গাছের উত্তর নাগা ভট্টাচার্য্যের পতিত বাস্ত বাটীর পছিম নাগা এই চতুসীমা মধ্যে জদ্দ কাঠা চাহার দস্তী মাফীক তপস্বীল মবলগে ৴২৻১০ দুই কাঠা দষ গণ্ডা বাস্ত বাটী তোমাকে জর খরিগী দিঞা য়স্ত্র্য য়োচিত পনবাহা য়ায়জন য়োক্ত পুরা য়োজন সীক্কা সহি মবলগে ৩ তিন টাকা দস্তবদস্ত লইঞা আপন কাবেজ তযুরূপে আনিঞা বাস্ত বাটী মযুকুর তোমাকে সইর্চ্ছা পুব্বা লাখেরাজ জর খরিদিগী দিল তুমি বাস্ত মযুকুর আপন কাবেজ তযুরূপে আনিঞা প্রজা বসতাদি জে সের্চ্ছা তাহা করিয়া পুত্র পোয়াত্রাদি ক্রমে পরম সুখে

ভোগ করহ দান বিক্রএর সত্তাধিকার তোমার আমি ও আমার য়োয়ারিসান সহীত দয়া এলাকা নাস্তী নযাইদ জমি কস্মীনকালে দায়া করি এবং আমার য়োআরিসান জমি কেহো দায়া করে সে বাত্তিল এতদর্থে জর খরীদীগী কোয়ালার কবজ দিল ইতি সন ১২০১ সাল—বার সও এক সাল তারিখ—২৬ ফাগুন—

ইসাদী—

শ্রীবাবুরাম সর্ম্মা— সাং সলফা—
শ্রীহিরারাম পাড়ে—সাঃ সলফা—
শ্রীরামপ্রসাদ সর্ম্মা—সাং যুগসরা—
শ্রীতুলুসীরাম সেন—সাঃ সলফা—
শ্রীআমিরচন্দ পাঁড়ে—সাঃ সলফা—
শ্রীপরমানন্দ দেবশম্মা—সাঃ সলফা—
শ্রীরাজচন্দ গোপ—সাঃ সলফা—
শ্রীহরিচরন চৌবে—সাঃ যুগসরা—
শ্রীবালকরাম সর্ম্মণ সাঃ সলফা—

৪১৪ । বি ১০৪৭

/৭শ্রীশ্রীহরি—

শ্রীইন্দ্রনারায়ন ঘোষ
সাং যুগসরা—

ইয়াদিকির্দ্দি সকল মঙ্গলালয় শ্রীভোলানাথ নাএক সুচ্চরিতেষু লিখিতং শ্রীইন্দ্রনারায়ন ঘোষ কস্য বাঁসঝাড় বিক্রী জর খরিদগী কওালা পত্রমিদং সন ১২১৭ বার সও সত্তের সাল আব্দে লিখনং কার্য্যঞ্চ আগে মোজে যুগসরার মধ্যে ছোট ঘাটা পুস্কনীর পছিম গাবা ডোম পাড়ার দক্ষীন আমার হস্তরোপীত বাঁস ২ দুই ঝাড় আছে তাহা আমী আপন সইছা পুর্ব্বক বাহুস বহাল তবিয়তে আপনকার নিকট বিক্রয় করিয়া অস্য উচিত পনবাহা মবলগে ৪ চারি টাকা সিক্কা দস্তবদস্ত লইলাম বাঁস দুই ঝাড় আপনে তদবির করিয়া পুত্রপোত্রাদিক্রমে পরম শুখে ভোগ করহ আমী ও আমার ওয়ারিশান সহিত কালে কস্মীন দাওা নাস্তী এতদর্থে বাঁস বিক্রয় কওালা পত্র লিখিয়া দিলাম ইতি সন সদর তাং— ৩ আশাড়—

ইসাদ—

শ্রীগদাধর দাষ—সাং আকুন্ধী—
শ্রীসংকর গুঞ্জি—সাং যুগস্বরা—
শ্রীভারথচন্দ্র গুঞ্জি—সাং যুগস্বরা—
শ্রীভাগবত গোপ—সাঃ যুগসরা—
শ্রীচিদাম সৌ—সাং যুগসরা—
শ্রীদিগম্বর ডোম কোটাল—সাং যুগসরা—
শ্রীনারায়ন রুজ—সাঃ যুগসরা—

৪১৫। বি ১০৪৮

/৭শ্রীশ্রীকৃষ্ণঃ ॥—

চরণ সহায়—

ইয়াদিকির্দ্দি সকল মঙ্গলালয় খরদি কারক শ্রীরামকৃষ্ণ চক্রবত্তি ওলদে ৺ভবানিপ্রসাদ চক্রবত্তি ইবনে দুখহরন চক্রবত্তি সাকীন শ্রীহট্টী পরগনে সরূপ সিংহ সচ্চরিতেষু খরদিগী দাদে বিত্তিস্যামি লিখিতং ৣশ্রীমতি ব্রহ্মমহি দাস্যা ওলদে ৺ মানিকচন্দ্র ঘোষ ইবনে পদ্মলোচন [ঘোষ] সাকীনান পাচখুপী দরিবাস সাকীম শ্রীহট্টী পরগনে সরূপসিংহ কস্য জর খ[রদিগী] কওালা পত্রমিদং সন ১২৪৩ সাল আব্দে লিখনং কার্য্যঞ্চ আগে মতালকে জিলা বিরভোম পরগনে সরূপ সিংহ· লাট শ্রীহট্টীর মধ্যে মৌজে নিজ শ্রীহট্টীতে আমার পীতার সৌপাজ্জীত খরদিগী নাখেরাজ বাগীচা ও সমুরালয়ের পাওনা মহোত্রান বসতবাটী ওগয়রহ সার্ম্মক বিত্তি দখিলকার থাকীয়া আমাকে ঐ সকল বিত্তি দাওা করিয়াছেন তিহো অবর্ত্তমান অবধি আমী ঐ সার্ম্মক বিত্তির দখিল-কার আছি দখিলকার থাকীয়া আমী আপন সইর্চ্ছা পুর্ব্বক বাহুস বাহাল তবিয়তে বিনা উপরোধে কান্দর পার আম্র বাগীচা নাখেরাজ ইহার চৌত্তুসিমা ধেন পুস্কন্নীর উত্তর জহির হালসাহানার মালের জমির পুর্ব্ব কফীল থানাদারের বাগীচার দক্ষিণ হাসন্ন মিরের মালের জমির পছিম এই চৌত্তুস্বিমা মধ্যে জব্দরসী আসী দস্তী মৌওাফিক তপসিল আম্র বাগীচা মায় বৃক্ষাদি মৌওাজী ১/ এক বিঘা সরকার পুস্কন্নীর পশ্চীম পাড় বৃক্ষাদি ৩ তিনটা এই সকল আপনকার নিকট বিক্রয় করিয়া অস্য পনবাহা বায় জন ওক্ত পুরা ওজ সহি সিক্কা মবলগে ১২৲ বারো টাকা দস্তবদস্ত লইয়া আপন কাবেজে তসরূপে আনিলাম আপনি ঐ সকল আপন দখলে কাবেজে আনিয়া দান বিক্রয়ের সত্তাধিকারি হইয়া পুত্র পৌত্রাদি ক্রেমে পরম মুখে ভোগ দখল করহ আমী ও আমার ওআরিসান সহিত দাওা এলাকা নাস্তি কস্মিনকালে দাওা করি কীম্বা আমার ওয়ারিসান সহিত দাওা নাস্তি জদি কেহ দাওা করে সে ঝুটা বাতিল নামঞ্জুর এতদর্থে নাখেরাজ জর খরদিগী কওালাপত্র লিখিয়া দিলাম ইতি সন সদর তারিখ—অগ্রহায়ন—

শ্রীমতি ব্রহ্মমহি দাস্যা—
বঃ শ্রীবালাতর দাস—
সাঃ দামপুর—
সাঃ হাল শ্রীহট্টী—

তপসিল—
আসামী—জমী—কাত—
১ দাগে— বৃক্ষাদি—

ইসাদ—
শ্রীরাধামাধব সীংহ—
সাঃ শ্রীহট্টী—নিদান সহি—

বাগীচা—

১ বঃ—১৴ ৫৪

২ দাগে—জায়—

সরকার পুস্কর্নির—অম্ব বৃক্ষ—১৮

পশ্চীম পাহাড় জাম— ২

অস্বত্ত বৃক্ষ—২ অর্জুন— ৬

বট বৃক্ষ—১ তাল গাছ ছোট—২৫

বাষ—৩

৩ ৫৪

শ্রীবৃন্দাবন চক্র—সীহ—

সাঃ শ্রীহট্টী

শ্রীবাঞ্ছরাম ভট্টাজ—নিসান

শ্রীপাচকড়ি চৌবে দী—

সর্ব্ব সাঃ শ্রীহট্টী

শ্রীশ্যামলাল সীংহ—

সাং শ্রীহট্টী—

মওাজী এক বিঘা হবেক দফা......গাছ পনবাহা ১২৲ বার টাকা সীক্কা দস্তবদস্ত পাইয়া বিক্রি করিলাম—সন সদর তারিখ—সদর—

৪১৬। বি ১০৪৯

৴৭শ্রীদুর্গা—

শ্রী তুলসি মোদকানি—
সাং জুগসরা—

ইয়াদিকর্ন্দ সকল মঙ্গলালয় খরিদগী কারক শ্রীপ্রানকৃষ্ণ নাএক ওলদে ৺ভোলানাথ নাএক ইবনে ৺রামকান্ত নাএক সাকিম জুগসরা বরাবরেষু—সচ্চরিতেষু খরিদগী দাদে বিত্তিস্বামি লিখিতং শ্রীতুলসি মোদকানী ওলদে নারায়ন মোদক ইবনে বদ্দিনাথ মোদক সাকিম জুগসরা কস্য নাখেরাজ খনিৎ পুস্করিনী জর খরিদগী বিক্রি কওালা পত্র মিদং সন ১২৪৭ বার সও শাত চল্লিষ সাল আব্দে লিখনং কার্য্যনঞ্চাগে মতালকে জেলা বিরভোম পরগনে খারিজা কিত্তিহাট। মৌজে জুগসরার মধ্যে আমার পিতার খনিত পুষ্করিণী বনামে মোয়ার পুষ্করিণী...পুষ্করিণীর দক্ষিণ ছোট ঘাটা পুষ্করিণীর পুর্ব্ব এই সরহর্দ্দ মধ্যে মওাজি জল ও পাহার ২৸০ দুই বিঘা পোনের কাঠা এক পুষ্করিনী আছে আমার পিতা সন্তান রহিত আমী সন্ততি পিতা য়াপন মাল আমোয়াল ও নেস্ত বিত্তাদি ও পুষ্করিণী ও হস্তরোপিত বৃক্ষাদি ও গয়রহ জে কিছু সাম্যক আপন সইচ্ছাপুর্ব্বক মাই ভদ্রাসন আমাকে হেবা করিয়া হেবানামা পত্র লিখিয়া দিয়া ঐ ভদ্রাসনে আমার বসত বাষ করাইয়া আমার বিবাহ দিয়া গ্রহজামতা রাখিয়াছিলেন আমি হেবা প্রাপ্তাবধি ঐ ভদ্রাসনে অবিরোধে বাষ করিয়া মাল

আমোয়াল নেস্ত বিত্তাদি সাম্যক দখলিকার হইয়া আছি এক্ষনে আমি আপন সইছাপূর্ব্বক বিনা উপরোধে বাহুষ বাহাল তবিয়তে ঐ মোয়ার পুষ্করিনী মজুকুর মওাজি জল ও পাহাড় মায় বৃক্ষাদি ২৮ দুই বিঘা পোনের কাঠা আপনকার নিকট বিক্রয় করিলাম অস্য উচিৎ পনবাহা বায়জন ওক্ত পুরা ওজন সহি সিক্কা মবলগে ৩৬ ছত্তিষ টাকা নগদ দস্তবদস্ত লইয়া য়াপন কাবেজ তসুরূপে আনিলাম আপনি পুষ্করিনী মজুকুর আপন দখল কাবেজে আনিয়া মৎস্য জেলাই করিয়া পাহাড়ে বৃক্ষাদি ও ঘাষ লাগাইয়া ও খনন করিবার ইছা হয় জে সেছা তাহা করিয়া পুত্র পৌত্রাদি ক্রমে পরম শুখে ভোগ করহ দান বিক্রয় সত্তাধিকার আপনকার আমি ও আমার ওয়ারিশান সহিৎ কষ্মিনকালে দাওা এলাকা নাস্তি কালে কষ্মিন আমি কিম্বা আমার ওয়ারিশান কেহু দাওা করি ও করে সে ঝুটা ও বাতিল আদালতে নামঞ্জুর এতদর্থে নাখেরাজ খনিত পুষ্করিনী বিক্রি কওালা পত্র লিখিয়া দিলাম ইতি শন ১২৪৭ বার সও সাতচল্লিষ সাল তারিখ— ১৪ পৌষ—

ইসাদ—

শ্রীরামকিশোর শর্ম্মা—সাং শ্রীহট্টী— শ্রীকনেস দাস তাতি—সাঃ জুগসরা—
শ্রীপদ্মোলোচন পাল—সাঃ কোয়াজী পাড়া—শ্রীমথুরদাষ তাতি—সাঃ যুগসরা—
শ্রীসনাতন মণ্ডল—শ্রীভাগবৎ দাষ তাতি—সাঃ যুগসরা—
শ্রীহরোসিত মণ্ডল—সাং যুগসরা— শ্রীবংশী চৌকীদার—শ্রীমানিক চৌকীদার—
শ্রীগুরুদয়াল দত্ত—সাঃ যুগসরা— শ্রীসন্ন্যাসি চৌকীদার—শ্রীস্যামা চৌকীদার—
শ্রীলালমোহন মদক—শ্রীপরেষ গরাঞি— সাকীনান যুগসরা—শ্রীসিবুপ্রসাদ পাড়ে—
সাঃ জুগসরা— সাঃ যুগসরা—

৪১৭। বি ১০৫১

৭শ্রীশ্রীদুর্গাঃ—

ইয়াদি কির্দ্দ সকল মঙ্গলালয় খরিদগী কারক।—শ্রীপ্রানকৃষ্ণ নায়েক ওলদে শ্রীভোলানাথ নায়েক ইবনে রামকান্ত নায়েক সর্চ্চরিতেষু খরিদগী দাদে বির্ত্তস্যামি লিখিতং শ্রীআতরশী সর্ম্ম রায় ওলদে গুলাপচন্দ্র সর্ম্ম রায় ইবনে পরমেস্বর রায় কস্য নাখেরাজ জর খরিদগী কওালা পত্র মিদং সন১২২৮ বারো সও আঠাইস সাল আব্দে লিখনং কার্য্যঞ্চ আগে মোতালকে জিলা বিরভোম পরগনে কাঠগড় মৌজে মুজাপুরের মর্ধ্যে আমার পৌত্রিক ব্রহ্মোত্তর বড় দগড্যার পুর্ব্ব চেঙ্গমারার মাঠ তাহার চতুস্বিমা ভাগবত মণ্ডলের মালের জমীর পছিম গগন মণ্ডলের মালের জমীর দক্ষীন ও পুর্ব্ব স্যাম রাজ-

পুত্তের মালের জমীর উত্তর এই চতুস্বিমা মধ্যে জম চাহার দস্তী কাঠা মোওাজী সালি। দস কাঠা ঐ মোওাজী ময়ুকুর আমি আপন সইছা পুর্ব্বক বিনা উপরোধে আপন খুসিতে বাহুস বহাল তবিয়তে আপনকার নিকট বিক্রয় করিয়া অস্য´ উচিত পনবাহা বায়জন ওক্ত পুরা ওজন সহি সিক্কা মবলগে ৫পাচ টাকা দস্তবদস্ত লইয়া আপন কাবেজ তসরুপে আনিলাম আপুনী জমী ময়ুকুরা আপন দখল কাবেজে আনিয়া আবাদ তবদ্দুদ করাইয়া দান বিক্রয়ের সত্তাধিকারি হইয়া পুত্রসক্রমে পরম শুখে ভোগ করহ আমী ও আমার ওয়ারিসান সহিত দাওা এলাকা নাস্তী কস্মীন কালে দাওা করি কীম্বা কেহ করে সে বাতিল এতদর্থে নাখেরাজ জর খরিদগী কওালা পত্র লিখিয়া দিলাম ইতি সন সদর তারিখ—২২ বাইসা আশাড়—

ইসাদ—

শ্রীনিলকণ্ট সেন—সাঃ সলফা—
শ্রীসামাচরণ সম্মা—সাং সলফা—
শ্রীহারাধন হাষ চৌকীদার—সাঃ সলফা—
শ্রীরঘুনাথ চক্রবত্তি—সাং সলপা—
শ্রীআতরসিরাম সম্মন সাঃ সলপা—
শ্রীবদনচরণ চক্রবত্তি—সাঃ সলফা—
শ্রীগুরুচরণ কোটাল—সাং মিজাপুর—
শ্রীভারথ কোটাল—সাং তিলঙ্গা—
শ্রীভগিরথ সমা সাকিম সলফা

৪১৮। বি ১০৫৩

৭ শ্রীশ্রীরাম—

চরনে স্বহায়—

(ফারশী মোহর ও সহি)

ইআদী কির্দ্দ সকল মঙ্গলালয় খরিদিগী কারক শ্রীগিরিধর নাএক ওলদে রামকান্ত নাএক ইবনে হটু নাএক শুচরিত্রেষু খরিদগি দাদে বিক্রী স্বামী লিখীতং শ্রীআদরমুনি দেব্যা মত স্বামী অভয়চরন তেয়ারি ওলদে চণ্ডিচরন তেয়ারি ইবনে সুজ্যমুনি তেয়ারি কস্য জর খরিদীগী বাগীচা জমী কওালা পত্র মীদং সন ১২০১ সাল বার সও এক সাল আব্দে লিখনং কাজ্যনঞ্চা আগে আমাদির্গের পউত্রিক ব্রহ্মত্তর বাগীচা জমী পরগনে খড়গা ওগয়রহ মর্দ্ধে মোজে যুগসরাতে ইহার চতুরসীমা চরথ পুষ্কনির উত্তর এই সালি গাবা লাগা বদনচান্দ নাএক ওগয়রহ আম্ব বাগীচার পুর্ব্বনাগা ছুট ঘাটা পুষ্কনির দক্ষিন রামনাথ নাএকের বাগীচা তাহার দক্ষিন নাগা বেবস্থার পশ্চিম নাগা এই চতুসিমা মর্দ্ধে চন্দ রসি আসী দস্তী মাফীক তপসীল জএন মবলগে

শ্রীআদরমুনি দেব্যা—
সাং দুলসরা—নিশান সহী—

সালিআনা উৎপন্ন ২৫ টাকা পাইয়াছী কানুন মতে খোরপোসের গ্রামহায় পাই নাই ইহার জবাব মকুন্দপুর মৌজা হাঁসিল পতিতে আন্দাজী ৫০০ বিঘা জমী প্রজাবিলিতে জোত করিতেছেন আর গিলাগাড়াতে আন্দাজী হাসিল ৫০ বিঘা জমী ফৈরাদী নিজ হালে জোত করিতেছেন এই দুই গ্রামের উপসর্গ্যে ফৈরাদীর খরচপত্র সেওাই জে মজুদ থাকে এবং পীতার দোলাত আদী গাঁতাধর হইতে জবরদস্তীতে জে সকল দোলাত লইয়া গিয়াছেন তাহাতেই তেজারতি কাজ্য করিতেছেন ইহাতে ফৈরাদীর গুজরাণের সমস্থান যুন্দররূপ চলিতেছে তথাচ ফৈরাদী মজকুর আর আর ভাই ভায়াদ মহাপাত্ররর্দ্দের সহিত এক ইতফাক হইয়া আমাকে জেরবার ও জমীদারি হইতে বেওতন করিবার নিমির্ত্তে খেলাপ লালীব করিয়া না হক তযুদী দিতেছেন শ্রীযুত সাহেব থামৌন্দী বর্দ্ধজবাব মঞ্জর করিয়া আদালত করিতে আজ্ঞা হয় ইতি—সন ১২১৮ সাল তাং—২৯ জৈষ্টী—

( ফারসী সহি )

শ্রীরাজা চিরঞ্জীব সিংহ চোধরি—মাং শ্রীরাধামোহন বন্দোপাধ্যায় ওকীল—

শ্রীরামপ্রসাদ ঘোষ উকীল—

৬৩২।ত ১৭

শ্রীশ্রীদুর্গা—

( মোহর )

মহামহিম শ্রীযুত কমিসনর সাহেব মৌকাম বর্দ্ধমান বরাবরেষু।—

দরখাস্ত—

শ্রীভবানি সীংহ হিকিম সাং সিমুলাপাল পরগনে স্রীমুল্যাপাল মোতালকে জেলা জঙ্গলমহাল সন ১৮৩১ সাল তারিখ—৩ আক্টবর—সন ১২৩৮ সাল—১৮ আশ্বীণ—নিবেদন এই জে পরগণা মজুকুর আমার সহদর ৺চিরিঞ্জিব সীংহ চৌধরি মহাসয়ের রাজত্ত তাহাতে আমাদৃগের খানন্দানের দস্তুর এই জারি আছে জে জে জখন জে রাজা হয়েন তস্য কনিস্ট ভ্রাতা হিকিম হয়েন ও হিকিমি দস্তারাত রাজগীয় হিস্যার এওজে খোর-পোস গ্রাম ও ভুম মোকরোর হইয়া খোরপোসের গ্রাম পেযকস অর্থাদ সরকারি সদর জমা রাজা বরাবর আদায় হইয়া মোনাফার দ্বারায় পরিবার প্রতিপালন হইয়া আসিয়া থাকে এমতে আমার জেস্ট ভ্রাতা ৺রাজা মহযুপ রায্যাভিসিক্ত হইয়া ও আমি তাহারি কনিস্ট প্রজুক্ত দস্তর মোতাবক হিকিমী এহনাতে মৌকরোর হইয়া রায়্যতের

মোজাহায়ে নগদ ৬০।৬২ টাকা ও রাজস্বের মিনকিঅতের মর্দ্ধে মৌজে হাতিবারি ও গোবিন্দপুর ও মধুপুর ও কালিআম ও উত্তর হুসিন্দা ও কুসতভার ৷৷০ অর্দ্ধ মৌজা ও নিজ জোত আনন্দপুর ও হাতিবারির থাপ হুসিন্দা ও কড়াকালানী ও জট্যাকালানি আমার খোরপোসের হকিঅতে মোকরোর করিয়া পেসকসী সদর খাজনা ২৭।৶১০ টাকা জাহা সরকারে তাহার দেনা ও সেলামী দিগর ১১৲ টাকা একুনে ৩৮।৶১০ টাকা আমার স্থানে লইয়া দখলীকার রাখেন আমী ও আপন ঐ হকিঅতের উপর চিরকাল দখলীকার থাকিয়া মৌজাহায় মজুকুরাণ জলাসয় খোনন দ্বারায় তামাম কামাল আবাদী করিয়া রাজকর আদায়পূর্ব্বক উৎপন্ন মুনফা হইতে স্বপরিবার প্রতিপালন হইয়া আসীতেছীলাম ইতিমধ্যে সন ১২৩৭ সালে রাজা মহষুপ লোকান্ত হইলে তস্য নাবালগ পুত্র শ্রীযুত রাজা নটবর সীংহ চৌধুরি খানন্দানের দস্তরমতে রাজ্যাভিসিক্ত হইয়া পরে নাবালগিসবায় জমিদারি সরকারি এক্তারে আসিবায় জেলা মজুকুরের কালেক্টর সাহেব নাবলগ মজুকুরের মাল মিনকিঅতের পর মহাফেজ ও তহসীল আদায় জন্য সাজআল মোকরোর করেন তাহাতে আমি উপরের লিখিত জমা উগায়রহ সাজওাল মজুকুরের নিকট বদস্তর আদায় করিয়াছী তথাচ সাহেব কালেক্টরের হুকুমানুসার সাজওাল আমার খোরপৌসের জায়দাদ ক্রোক করিয়া বেদখল করিয়া আমার বন্দবস্ত তবসীলের দ্বারায় ছানি বন্দবস্ত করিতেছেণ তাহাতে আমার সরেওয়ায় বওানে সাহেব মোওষুপের হুজুরে দরখাস্ত গুজরাইবাতে আমার নসীবের গরদৌসে কিছু গওর না করিয়া হুজুরে কি প্রকার রেপট করিয়াছেন তাহা আমাকে মালুম নাই অতএব উম্মেদার ঐ রেপট ও রেপট সামিল আমার সাবেক দরখাস্ত মোলাহেজা ফরমাইয়া আমার ঐ সকল মোজাহায়ে আমাকে সাবেক বদস্তর দখলকার কায়েম রাখিতে হুকুম হয় তবে আমী স্বপরিবারে বজায় থাকিতে পারি।— খোদাওন্দা মালীক—নিবেদন ইতি।—

(ফারসী সহি)

শ্রীভবানী সীংহ—হিকিম

মুলবৎ।—
শ্রীবেনিমাধব রায়—
শেরেস্তাদার—

ঐক্যক—
শ্রীনবগোপাল রায়—
মহাফেজ—

# নির্ঘণ্ট

## ( শব্দকোষ )

**অখেম** ২৮৩-১৫ অক্ষম।

**অগড়** ১৭১-২৯ দ্র আগড়।

**অগ্নীহোত্রী** ২৮৩-২৪ নিত্য হোমকর্ত্তা সাগ্নিক ব্রাহ্মণ ; পদবী বি।

**অঙ্গভাঙ্গ** ১৫৯-১ অঙ্গহানি।

**অছিত দরখাস্ত** ২৭৫-২৭ ( অছিত—আ রসীয়ৎ—Will ) সম্পত্তি-পরিচালনের নিমিত্ত অভিভাবক নির্ণয়ের আবেদন।

**অজবঞ্জর** ৩৪৩-১৪ [ *আদ্য+(হি) বংজর ] আদৎ অনুর্ব্বর পতিত জমি।

**অজরাহ জবরজস্তি** ৪৩৯-২২ (ফা) জবরদস্তীক্রমে ; বলপূর্ব্বক।

**অণ্ডাই** ১৮৫-১৯ ( অনডুহ্—অনডান্, ১মা ১ব ) বৃষ।

**অতি বির্দ্ধ আউটী** ১০৩-২ গণিতে অঙ্ক বি। ( * আবৃত্তি—পুনঃ পুনঃ আবর্ত্তন অর্থাৎ গুণন )। আর্য্যা, আর্দ্যাস্তে বসিলা নেত্র্রা, সড় ঋতু করিয়া যুক্তা। করি গ্রহ বসিলা মাঝে, সমস্তাতে চন্দ বিরাজে। দস্তি কড়া দুই দুই হএ এক, সুমুদ্র বুড়ি বসু য়ংসে দেক। এ চারি ভাগ জান, অতি বির্দ্ধ আউটি ইথে আন॥—( হ শু )

**অত্র জঙ্গলা দেশে** ২৭৪-১২ এই জঙ্গলমহল জেলায়। দ্র জঙ্গলমহাল।

**অদ্বয়ে** ৪১১-২৩ দ্বৈতবিহীন ; নিশ্চিত।

**অধিবাস** ১৩-১

**অনট চুটকী** ৪১৩-১২ রূপার তৈয়ারী ঝুমঝুমি-দেওয়া পায়ের আংটী।

**অনুগ্রহ পত্রি** ২৮২-১৪ দ্র নিগ্রহী পত্র।

**অনুরাগ** ৫-১৭, ৮৬-৮ ক্রোধ।

**অন্তকরণ** ৩২৬-১৩ আন্তরিক প্রণয়প্রসঙ্গ।

**অন্তস্তলে মধ্যা** ৪৫-১ অন্তঃকরণের মধ্যে অর্থাৎ মনে।

**অন্নপাপ** ৪৫৩-২০ জাত্যন্তরের অন্নগ্রহণজনিত পাপ।

**অপালনে মিত্তু** ১৮৪-২৩ গলবদ্ধরজ্জু অবস্থায়, অচিকিৎসিতভাবে এবং বিনা সেবাযত্নে গোরুর মৃত্যু হওয়া।

**অবধুত** ২১২-১৪ পদবী বি। দ্র গোর্খ-বিজয়, পৃ ২৪০।

**অবিচল পত্র** ২৯০-১৯ যে পত্রের ( দলিলের ) সিদ্ধান্ত অবিচল অর্থাৎ যাহার নড়চড় হইবে না।

**অবিষ্টী** ১৯৭-১৩ (অভীষ্ট) অভিলষিত বা প্রিয়ব্যক্তি। এখানে গুরু বা গুরু-স্থানীয়; ইষ্টদেব।

**অব্যাজে** ৪১১-২১ অবিলম্বে।

**অমৃতি** ৩৫৪-৩ অমিত্তি ( অমত্র ) গলাসরু জলাধার তৈজসপাত্র বি।

**অরংসাই** ২৭০-১৯; ৩৮৩-১৯, ৬; ৩৮৮-৮ আওরঙ্গজেবের মুদ্রা; আওরঙ্গজেবে আর্কট।

**অর্জুন মিহির চুর্নক** ৯৪-৯ অর্জ্জুন মিশ্র কৃত মহাভারতের সংক্ষিপ্ত টীকা।

**অষ্ট কোটা** ১০২-২৯ গণিতে অঙ্ক বি। আর্য্যা, (১) মুনি অম্বর পাখা পাখা, বাণ চান্দে দিয়ে সখা। ঘোড়ার পিষ্টে দিয়ে বাম, অষ্ট কোটার এই নাম। (২) পণের বাইসা সন্নির সাত, সত্তোর তিহাত্তরি দিয়া ভাগ, অষ্ট কোটার পাবে লাগ।—( হ শু )

**অষ্টম কানুন** ৪৭৯-২৮ ১৮১৯ সালের ৮নং আইন; ইহাকে সাধারণতঃ অষ্টম বলা হয়। পত্তনীর খাজানা খেলাপ করিলে জমিদার পত্তনী তালুক কালেক্টরের কাছে দরখাস্ত করিয়া বিক্রয় করাইয়া দিতে পারেন। ৩রা সেপ্টেম্বর ১৮১৯ সনে এই আইন প্রচার হয়। এখনও এই আইন বলবৎ আছে।

**অস্মজ্জ্য** ১৭৪-১৪ ঐশ্বর্য্য।

**অহোওাল** ১৬-২ ( অা হাল্—বহু ব ) অবস্থা; দশা। চল্‌তি 'আহাল'।

**আইন্দার** ২৪১-১৬ (ফা) ভবিষ্যৎ।

**আউড়ি** ৩৯৮-১৯ (আবৃত্ত) বাঁশের চাঁচ বা দরমা আবৃত্ত করিয়া (বৃত্তাকারে ঘুরাইয়া) প্রস্তুত ধান্যাদির আধার বি; আগা বাঁকাইয়া ছুড়ার মত করা খড়ের গুচ্ছ।

**আউরি** ২৩৬-১০ চক্রবৃদ্ধিহারে আবৃত্ত ( বৃদ্ধিপ্রাপ্ত ) সুদ।

**আউল** ১০৩-২৫ ( আ আব্বাল ) প্রথম।

**আক কাটা** ১০১-২৪ গণিতে অঙ্ক বি।

**আকর** ৩৯১-২১ (আখর) অক্ষরিত বা লিখিত সংবাদ।

**আকর আওলাত** ১৭৪-১৫ ( আ+আ রলদ ) অনুর্ব্বর উর্ব্বর (ভূমি)।

**আকাড়** ৩৩০-২৪ (আ-কাঠ ) আকাশের কাষ্ঠবৎ শুষ্কভাব।

**আকিরের** ২৫৯-২১ আখেরের অর্থাৎ শেষের।

**আকুটবর** ২৪২-১৯ October।

**আক্ষতি** ৪৫-১৪ অখ্যাতি।

**আখবত** ১০৩-২১ ( আ ) ভ্রাতৃত্ব।

**আখেজ** ১১২-১৬ (আ আখোজ্) বিরোধিতা ; বিদ্বেষ ; বিবাদ। চল্‌তি 'আড়ি-আকজ'।

**আগওরা** ২২৭-১৫ অগ্রিম ; আগাম।

**আগড়** ১৭০-১৬ (অর্গল) বাঁশ ও বাখারির তৈয়ারী কপাট ; ইহাতে করিয়া ভারী জিনিষ বহন করা এবং আটাধান ঝাড়াও হয়।

**আগত** ৪৭-১০ আগামী।

**আগত্রা** ৩৮১-১২ আসায়।

**আগরি** ৪০৩-১১ (অগ্রহারিক) প্রাচীনকালের যোদ্ধা (জুঝার) জাতি বি।

**আগে, আদো** ৬-১৭ ; ২-২৪ পত্রের আরম্ভসূচক শব্দ।

**আচায্য বরন** ২৯৩-১৮

**আচ্যার** ২২৪-২১ (আচার্য্য) পদবী বি।

**আজিমা কাগজ** ৩২৩-১৭ (আ) নথীভুক্ত হয় নাই এমন কাগজপত্র। আইনের চক্ষে বাজে কাগজ।

**আঞ্চ** ১০১-২১ সংযুক্ত বর্ণ-পরিচয়ে "আঞ্চ" বা "আঙ্ক" ( ঞ্চ, ঙ্ক ) ইত্যাদি যুক্ত বর্ণের পাঠ।

**আট পা দক্ষিণদ্বারী ঘর** ৪২৭-৭ আট-পাঁচী অর্থাৎ দৈর্ঘ্যে ও প্রস্থে ৮×৫ হাত এককুঠরী দক্ষিণমুখী ঘর। এই মাপে কাঁচা ঘর নির্ম্মাণ দক্ষিণ রাঢ় অঞ্চলে সুপ্রাচীন প্রথা। এইরূপ ঘরে জানালা রাখার বিধান ছিল না। 'যমদণ্ড' ও 'সূর্য্যদণ্ড' অর্থাৎ দক্ষিণে ও পূর্ব্বে ঘুলঘুলি রাখিতে হইত। মকর ও সিংহ লগ্নে জন্ম হইলে সূতিকাগৃহের দ্বার দক্ষিণ দিকে হইবে। "মকরে সিংহ লগ্নে চ দক্ষিণস্যাং দিশিক্রমাৎ"।

**আড়কাট** ৩৫-৩০ ; ২৪৬-৮ ; ৩৬৭-২ ; ৩৭২-২৪ ; ৩৮৩-২০, ৯ ; ৩৯২-২৪ ; ৩৯৩-১৫ ; ৪১২-২২ ; ৪১৩-২৮ ; ৪৪৯-১৭ ; ৪৬০-৭, ৯, ১০ দক্ষিণ ভারতে আর্কট (কর্ণাট) সহরে ইংরেজদের ট্যাঁকশালে প্রস্তুত মুদ্রা। অষ্টাদশ ও উনবিংশ শতাব্দীতে বহু প্রকারের আর্কট প্রচলিত ছিল।

**আড়ভাঙ্গা** ৩২৩-২৭ পতিত হইতে আবাদযোগ্য।

**আড়া** ২৪৩-২৫ (আঢ়ক) চার সেরে এক মান, চার মানে এক কুড়ী, ষোলো কুড়ীতে এক আড়া।

**আড়ানী** ৪২-২০ তালপত্রের বা ময়ূরপক্ষের বৃহৎ ব্যজনী।

**আড়ি** ৪৩-৮ পাকা ওজনের দুই সের মাপের বেত্রনির্ম্মিত আধার বি।

**আড্যা গরু** ৪৫৪-১০ এঁড়ে গরু।

**আতিম্যানী** ১৬৩-৭ ?

**আত্ম বিবরন পত্র** ১৬৬-২১ আপনার বা আত্মজের (পুত্র ও কন্যার) চরিত্র সম্বন্ধে বিবরণ পত্র।

**আদরন** ২৮৩-১৩ (আদর-অন ?) গ্রহণযোগ্য।

**আদাওতি** ২৫৬-৫ (আ) শত্রুতা।

**আদান্ত** ৪৫৫-১ অদন্ত অর্থাৎ দন্তপঙ্‌ক্তির মধ্যে অল্পসংখ্যক দন্তযুক্ত অর্থাৎ যে গরুর সব দাঁত উঠে নাই।

**আদীরায়** ৪৩৭-১০ (আদর্শ) নমুনা ; আদ্‌রা ?

**আদ্ধুলি** ৪০-২৬ অর্দ্ধ সিক্কা।

**আদদা** ১৫৬-১ (আ আদাদ্‌) সংখ্যা।

**আন্ধেসায়** ২১৭-২৭ দ্র আন্দেসা।

**আদ্যকৃত্য** ৪৪০-২৩

**আনন্দ পেলা** ৩৭৫-৯ ধাতুপাত্র বি।

**আনসেছা** ৩১২-১৫ (অন্‌ স্বেচ্ছা) যাহাতে স্বীয় ইচ্ছা খাটাইবার কোনও অবকাশ নাই অর্থাৎ বাধ্যতামূলক।

**আনামালাহিতে** ৪৮২-১, ২ ?

**আন্দারমানিক** ৩৭৬-১১ আতসবাজী বি। বারুদপূর্ণ চ্যাপ্টা টাটির মুখ ও নিম্নভাগ আটা দিয়া কাগজে মুড়িয়া তাহাতে আগুন দিলে অন্ধকারে মাণিকের মতো জ্বলে।

সঞ্চয়—জলাশয় বা দীর্ঘ খাদ। ইহা মজিয়া গেলে পাড় দিয়া ছোট ছোট পুষ্করিণী করা হইত।

**ইআদাস্ত** ২০৪-১৭ ( ফা ইআদ্ দাস্ত্ ) স্মারকলিপি।

**ইং** ৯৭-৩ 'ইআদাস্ত'-এর সংক্ষেপ।

**ইক্ষু পীড়ন** ৪০৩-৯ আখমাড়া।

**ইঙ্গের** ২০২-৯ ইংরাজ।

**ইজা** ৩৫১-২২ ( ফা ঞ্জিঞ্জা ) জের।

**ইজাদার** ২৮৬-১০ ( আ+ফা ) ইজারাদার্; ঠিকাদার।

**ইতফাক** ৪৮৩-৮ ( আ ) জোট।

**ইন সন** ৫৯-২৪ ( ফা ইম্‌সাল ) এই বৎসর।

**ইনসাব** ২৫৭-৯ ( আ নিস্‌ফ্ ) বিচার।

**ইবনে** ৩০০-৫ ( আ ) পুত্র।

**ইয়াদিকির্দ্ধ** ১৪৩-১৬ (ফা ) স্মারকপত্র।

**ইরসাল** ২২৯-১২ ( আ রসল্ ) প্রেরিত খাজানা; সরবরাহ।

**ইশজাবাত** ৩০০-১৮, ১৯ ( আ ) অদ্যাবধি।

**ইষ্টম্প ফোরশ** ৩৩১-২০ ( ই+ফা ) টিকিট বিক্রয়কারী।

**ইষ্টম্পরের দারোগা** ৩৩-২৮ (ই+ফা) টিকিট অফিসের প্রধান কর্ম্মচারী।

**ইষ্টাশীন** ৪৭-১৮ Station।

**ইসদ** ৪-১২ ( আ সাহেদ্ ) সাক্ষী।

**ইস্তক** ৩-১৬ ( হি ) এই পর্য্যন্ত।

**ইস্তফা** ১১২-১৫ (আ ইস্‌ত্ আফা—মাফ ) ক্ষমা; মাফ; শেষ; জবাব।

**ইস্বরাবাদ** ৪৩৯-১৫ (রূপকে) ভগবানের শাসনাধীন স্থান।

**ইহৈব** ৫০-৩০ এই বিষয়েই।

**ঈশ্বর পার্থি** ৪২-১০ বিপৎখণ্ডনের জন্য ঈশ্বরের অর্থাৎ শিবের দয়াপ্রার্থী।

**উআদা** ২৪৪-১২ (আ) অঙ্গীকার।

**উইল পত্র** ৪৬৫-৫

**উগয়রহু** ১৭৩-৭ ( আ রগয়্ রঃ ) ইত্যাদি, প্রভৃতি।

**উঘাড়িএগ** ১৭-২৫ উদ্‌ঘাটিত করিয়া।

**উচ্ছ ভাএ** ২৩২-৮ উচ্চ মূল্যে বা চড়া দামে।

**উদ কষ্টী** ১০২-২৮ ( উদক কষ্টী—জলের পরিমাণার্থ অঙ্ক কষা; পুকুরকালি ? ) গণিতে অঙ্ক বি।

**উদত্ত** ৭৯-১৩ উদ্যত।

**উদাস** ১৯৩-২৮ হতাশ ; নিরাশ ; ব্যাকুল।

**উদূখল** ধং ৯০-২১ (ভাগবতে) শ্রীকৃষ্ণের সবেগে উদূখল আকর্ষণের কাহিনী।

**উদূখল মুষল শ্রুপদী** ১৪৮-২৮ ধানভানার গড়, (বিল্বকাষ্ঠনির্ম্মিত) মুষল, ঘৃতাদি (শ্রুব) রক্ষার্থ যজ্ঞপাত্র বি। হোমের চরুপাকে ইহার প্রয়োজন।

**উপরি** ৮৯-১৪ কথকতা ইত্যাদিতে শ্রোতাদিগের প্রদত্ত অতিরিক্ত অর্থ; ফেরি, পেলা।

**উপীক্ষা** ১-১২ অপেক্ষা।

**উমলা চালু** ৪৪৭-১৩ উমদা (আ উ'ম্‌দহ্‌ = উৎকৃষ্ট)—ভালো (আতপ) চাউল ?

**উমেদে** ৪৮২-১২ (ফা) আশায়।

**উম্মেদার** ৪৮৪-১৯ দ্র ওমেদবার।

**উরুড্‌া** ২১৯-১৮ ওড্র অর্থাৎ ওড়িষ্যা।

**উলার দাদন** ৩৯৮-১৪ দ্র উঠানা। "উল্‌নো খাওয়া" = ধার খাওয়া (চল্‌তি)।

**উষুল** ৯৯-১৭ (আ রসূল্‌) সংগ্রহ ; প্রাপ্ত।

**উঠানাদার** ২৬১-১১ ( √ উঠ্‌ = ওঠা—বিক্রী হওয়া)। মাস বা কোনো নির্দ্দিষ্ট সময়ের শেষে মূল্য দিবার বন্দোবস্তে মুদীর দোকান হইতে তৈল তণ্ডুল লবণাদি লওয়া। পূর্ব্বে এই উঠানা বন্দোবস্ত বোধহয় কলুর সঙ্গেই হইত। ঘানির বানি স্বরূপ কলু টাকা দাদন লইয়া সম্বৎসর তেল দিয়া দাদনের টাকা শোধ করিত। পরে ইহা গৌণার্থে মুদীর সহিত যুক্ত হইয়াছে। উঠানাদার—যে উঠানা দেয় (কলু)।

**উত্তাদি কীআ** ৩১৮-১৯ ঔর্দ্ধদেহিক ক্রিয়া।

**উস্তীত** ১৭৭-১২ (উৎ+স্থিত)—উত্থিত অর্থাৎ যে প্রায়শ্চিত্ত দ্বারা সমাজে উঠিয়াছে। সমাজে গৃহীত।

**এওজতে** ৩২১-১৪ (আ ইব্‌জ্‌) পরিবর্ত্তে।

**এওজিআ** ২৫৮-৯ (আ) বদল।

**এওয়াজীব** ৪৮-১১ (আ) স্বেচ্ছামূলক।

**এওয়াদাত** ২৪৮-৬ (আ ইবাদাৎ) পূজা।

**এঃ রাজষ্টর** ২৭১-১৯, ২০ এজলাসের রেজিষ্ট্রার।

**এক ঘটী জলে উদ্ধার** ১৬৪-৮, ৯ পতিত ব্যক্তির নিকট হইতে তুচ্ছ এক ঘটি জল লইলেও তাহার জলাদি আচরণীয় বলিয়া সমাজে গৃহীত হয়।

**একদৃষ্ট শ্রাদ্ধ** ৪৪০-১৫

**একমৎ** ২০৭-২১ (আ) জ্ঞান ; পরিশ্রম।

**একরার** ১০০-২৬ (আ) স্বীকার ; কবুল।

**এক সাত** ১৬১-১৩ ( অন্য কাহারও সহিত ) এক সঙ্গে।

**একাদষ তিলি** ৪৫৪-১৮ দ্র তিলি।

**একুন** ৫২-১ [ একু—মিলিত ; (মরাঠী) একুণ,-ন ] সমষ্টি ; যোগ ; একীকরণ।

**এজ** ৩৯৫-১৩ এজমালি ?।

**এতমামদার** ৩৪১-১৬ (আ) বন্দোবস্তকারী।

**এতরায়** ৩৮-২১ ( হি ) ভরসা।

**এতোবার** ১০৫-১২ ( আ ) ভরসা ; বিশ্বাস।

**এত্তেলা** ২৯-৮ ( আ ইৎত্তলা ) বিজ্ঞাপন ; খবর ; নোটিশ।

**এন** ৪৭৯-৩ and।

**এনসাল** ৭৩-২৬ ( ফা ) এই বৎসর ?।

**এবং** ৪৯-৯ ; ২৬৮-১৯ ( সংশয়ার্থক ) বা, অথবা ; ( সমুচ্চয়ার্থক ) অর্থাৎ সংখ্যা সমূহে সম পরিমাণ বা একুন।

**এরাদা** ২৫৫-২৩ ( আ ) মতলব।

**এরেদাবাদ** ১০৩-২২ ( আ+ফা ) এই অভিপ্রায়।

**এলামনামা** ২৭১-২৮ ( আ+ফা ) বিজ্ঞপ্তি পত্র।

**এহনাতে** ৪৮৩-২৮ হেনমতে, এই প্রকারে ?

**ঐক্যক** ২৮৬-১ মূলের সহিত ঐক্যযুক্ত ; এক ; অভিন্ন ( True copy )।

**ওআকিব কালাম** ৬৩-১৩, ১৪ ( আ ) জ্ঞাত করিলাম।

**ওআদা** ২৩২-৮ ( আ রাদাহ্—প্রতিশ্রুতি ) অঙ্গীকার।

**ওক্ত** ৩৬-১৯ ( আ ) সময়।

**ওগয়রহ** ১৭১-৫ দ্র উগয়রহ।

**ওদড়** ২১৮-১ ( উডুম্বর ? ) যজ্ঞডুমুর।

**ওমেদবার** ১০৪-১৪ ( ফা ) আশান্বিত ; প্রার্থী ( candidate )।

**ওয়াকাই** ২৯৫-৭ ( আ ) স্থির ; নিশ্চয়ই ; ঘটনা।

**ওয়াজীব** ২৪৩-২২ ( আ ) ন্যায়সঙ্গত ; ঠিক ।

**ওলট কলা** ৪২৯-২ বরবটি ?

**ওলদে** ৩০০-৪ ( আ ৱলদ্ ) পুত্র ।

**ওসয়াস** ৫০-১ ( আ ৱস্‌সা ) ভয় ; সন্দেহ ।

**ঔর্দ্ধদেহাদি ক্রিয়া** ১৬৯-১২

**ঔলা** ১৭-৪ ( গোলা, দোলা ? ) দলুয়া বা দোলা অর্থাৎ সাদা চিনি হইতে প্রস্তুত গোলাকার মিষ্টান্ন বি ।

**কচলান** ২১৮-২ ?

**কট কবলা** ১০৩-৮ ( আ কবালা ) নির্দ্দিষ্ট সময়ের জন্য স্বত্বযুক্ত বিক্রয়পত্র ।

**কটকী ঘটী** ৬০-২৭, ২৮ কটকে নির্ম্মিত ঘটী ।

**কটকীনা দাবী** ৩৪৮-২ ( হি+ফা ) নির্দ্দিষ্ট সময়ের মধ্যে পাওনা না দিলে স্বত্বচ্যুতি-পত্র ।

**কড়াকালানী** ৪৮৪-৩ জমি বি ?

**কড়ি** ২১৪-৭ ইত্যাদি ।

**কড়িকষ্যা** ১০১-২৭ কড়ির মূল্যনিরূপক গণিত—কড়িকষা ।

**কথক** ৯৯-২৪

**কদমা** ৪৭৪-৭ কদম্বপুষ্পাকৃতি চিনির মিঠাই ।

**কদ্রনি** ১০৫-৯ ( আ কদর+বাং নি )=কদরনি অর্থাৎ সম্ভ্রান্ত ( মহিলা ) ।

**কন** ৬৮-১৫ কহন, কথন ; কথা ।

**কন্‌ভেন্‌শনামা** ৪৭৯-১৫ ( contents+নামাহ্ ) বিষয়ের বিবরণ পত্র ।

**কপ** ৩২১-২০ ( ফা কব্‌জ্ )=করতল ; অধিকার ।

**কবচ লিখন** ২৪৯-২৬ বিঘ্নবিনাশ এবং অভীষ্টসিদ্ধির নিমিত্ত দেবদেবীগণের ও গ্রহাদির বীজমন্ত্র ও তান্ত্রিক যন্ত্রাদি ভূর্জ্জপত্রের উপর লেখা ।

**কবজ** ৪৩৮-২৭ দ্র কবচ লিখন ।

**কবজ পত্র** ৩০১-২০ দ্র কপ । অধিকার পত্র ।

**কবুলতি** ৯৬-৩০ ( আ ) পাট্টার অনুরূপ সর্ত্তে লিখিয়া জমিদারের নিকট খাজানা দিবার অঙ্গীকার পত্র ।

**কমিসেনী হাউস** ২৯২-১৮ ( Commissioner-house ) রাজস্ববিভাগের প্রধান কর্ম্মচারীর কুঠী । আদালতের জজ ।

**কয়** ১৭৩-৭ কথিত ।

**কয়ড়া** ৪৪২-২ কড়ি।

**কয়র** ৪০৪-১৫ কড়ি।

**কয়ালি** ৩১৬-৩ (আ কইয়াল্) বিক্রেতার ধান্যাদি ক্রেতার নিকট যে মাপিয়া দেয় (কয়াল)। কয়ালের প্রাপ্য মজুরি।

**করঙ্গ** ৩৬৩-২১ কমণ্ডলু।

**করসা** ২৩১-১৭ (ফা কড়চা) প্রজার নামওয়ারী খাজানার হিসাব।

**করারদাদ** ৭৩-৫ (আ+ফা) সিদ্ধান্ত; চুক্তি।

**করার নামা** ৫৫-৮ (আ+ফা) চুক্তিপত্র।

**করারি** ২২৮-২২ (আ) অঙ্গীকৃত।

**করাসারি** ৩৭৮-১৭ পদবী বি।

**করিএ** ৫০-১৭ করি।

**করিব** ২১১-২৩ (আ) গরীব; আগন্তুক।

**করেকিত** ২৫৮-১৬ দ্র কারকিত।

**কর্করী** ১৩৫-২ (গর্গরী) ছোট কলস।

**কর্দ্দন** ২৭০-১৬ (ফা) করা।

**কর্প ফসল** ৪৫৫-২ কাপাস ফসল। গৌণার্থে দো ফসল।

**কর্পা** ২৩১-১৬ কার্পাসের জমি।

**কর্ম্মাণ্য** ৪৬-৬ (∠অকর্ম্মণ্য) কর্ম্মে পটু; (গৌণার্থে ভ্রমে) কর্ম্মে অপটুতা; তজ্জন্য কর্ম্মের কুফল।

**কল** ২৩২-৬ চল; প্রচলিত।

**কলানী হাড়ী** ২৩৫-৭ যে হাঁড়ীতে ষষ্ঠীপূজার সময় ছোলা মুগ ইত্যাদি 'পাঁচ কলাই কলানো' বা ইহার অঙ্কুরোদ্গম করানো হয়।—দ রা

**কলিকা** ৫৭-৬ তামাক সাজিবার কল্কে।

**কলিকাতার নারাঁজি পটু** ২৬৮-১৬ কলিকাতায় প্রস্তুত নারাঙ্গী বা হরিদ্রা রঙ্গের পটু (tuid)?

৪১৮-১২ কলায়; ডাল।

**কশম কষমতে** ২৮৫-২৪ (আ) বিভিন্ন উপায়ে।

**কসবা** ১৩০-১৫ (আ) ছোট সহর।

**কহিতাগ্রে** ১০৬-২১ অগ্রে কহিত বা প্রাগুক্ত।

**কাওরা** ৪৩৪-২২ শূকরপালক, পাল্কীবাহক ও লড়াইয়ে হিন্দুজাতির পদবী বি। কেওড়া—হাড়ি।—দ রা

**কাঁচার ডাল** ৭৬-৪,৫ কাঁচা কালো বিড়ি ( ব্রীহি ) কলাইএর ডাল।

**কাঁড়ার** ৩৬৭-২৯ ( কাণ্ডার ) পদবী বি। নৌকার মাঝি।

**কাকলী** ১০-১ (কাকনী ?) কঙ্কণ বা কটীভূষণ বি।

**কাচা** ৪৩৫-৮ ধোওয়া সাদা থান কাপড় বি।

**কাছারি মৌলুবি** ২৬৪-১৭,১৮ জজ্ঞ পণ্ডিতের মতো আদালতে নিযুক্ত মুস্লিম কানুনের ব্যাখ্যাতা মৌলুবী।

**কাজলা** ২১২-৬ ( আ কাতিল্—ঘাতক, ঠেঙ্গাড়ে ) ঠেঙ্গাড়ের মাঠ। বর্ত্তমান 'কাতলা'।

**কাজি** ২৭০-৯ ; ৩৩২-৫, ৬ ; ৩৩৬-১৬ সন ১১৬৬ সালের ( খৃ ১৭৫৯-৬০) একটি হিসাব-তালিকায় বর্দ্ধমানে কাজীর বিচারের, ১১৬৪ সালে ( খৃ ১৭৫৭-৫৮ ) সোনারগ্রামে কাজীর বাহালী পরয়ানার ও ১২০২ সালে (খৃ ১৭৯৫-৯৬) মেদিনীপুরে কাজীর মোহরের উল্লেখ আছে।

**কাজীয়া** ৪৪-২৪ (আ) ঝগড়া।

**কাঞ্চন** ২০৩-৩ ঢালু, ঢেউখেলানো ও চওড়া কানাযুক্ত কাঁসার থালা।

**কাঠা** ২৪২-৭ দ্র আড়ি। তাহার অর্দ্ধেক অর্থাৎ পাকা এক সের মাপ।

**কাৎ** ৭-২৮ পরিমাণ ; দফা।

**কাত** ৫৫-১ দ্র কাৎ।

**কাতার** ৩৩৩-২৫ ( আ কত্তার্ ) সারি ; পঙ্‌ক্তি।

**কাননগুই** ৩১০-২৩,২৪ ( গ্রী-আ কানন+ফা গো ) রাজস্ববিভাগের ভূমিপরিমাণ ও আয়ের সম্বন্ধে হিসাব কিতাবকারী কর্ম্মচারী।

**কানফালাও** ১১৩-১০ জনশ্রুতিতে অর্থাৎ পরস্পরের কানেকানে কথায় কথায় ফলাও অর্থাৎ প্রসারপ্রাপ্ত।

**কানবালা** ৪৭৫-১৭

**কানানি** ৭৪-৫ নদীর কাঁধা বা তীর ; মজা নদীর খাত।

**কানুন চাহারণ** ২৭৫-৪ ( আ+ফা ) চার সংখ্যার আইন ( অনুসারে )।

**কান্দর** ৩০৩-১৬ (কন্দর) বর্ষার সঞ্চিত জলপূর্ণ কন্দর অর্থাৎ গর্ত্ত ( বীরভূম ) ; মজা নদীর খাত।

**কাপা** ৪৭৭-২২ খড় বা আটিধানের ছালা বা সাধারণতঃ গরুর বহনযোগ্য বোঝা বাঁধিবার জন্য শণ-দড়ির প্রস্তুত বিননো পট্টী বি।—দ রা

**কাবিজ** ১৪৩-২২ ( আ কব্‌জ্‌ ) আয়ত্ত ; করতলগত ; দখল।

**কাবিলা বাগালী** ৩৯২-২১ (আ কবীলা—স্ত্রী) যে স্ত্রীলোক বাগালের বা রাখালের কাজ অর্থাৎ গরুর রক্ষণাবেক্ষণ করে।

**কামানি** ৭৪-১ কামান।

**কামাল** ৪৮৪-৮ (আ) উত্তম।

**কায়থীর ঘটী** ২৭০-২২ কাইতি গ্রামে নির্ম্মিত অথবা তথায় প্রাপ্ত ঘটি।

**কায়স্থ** ৩৭৮-১৩ হিন্দুর পেশাগত পদবী বি।

**কারকীত** ২০৯-৮ জমির আবাদ বা কৃষিকর্ম্ম ; তজ্জন্য ব্যয় ; নিজ জমি নিজ হালে সাধারণতঃ বাড়ির কৃষাণকে তাহারই নিমিত্ত এবং তাহার বেতন বাবদ আবাদ করিয়া দেওয়া।—দ রা

**কারপরদাত** ২৫৫-২৪ (ফা কার্‌পর্‌দাজ্‌ কার্‌ পরদ্‌থতান্‌ ) কর্ম্মচারী ; চাকর।

**কাল কালাও** ১৪৫-১০ কালে কালে অর্থাৎ কোনও কালে।

**কালক্টেরি** ৩:-২৮ Collectory।

**কালানি জমিন** ৩২৮-৫ জমি বি।

**কালামুখীর প্রকরণ** ১৬০-২৩ বিপদ হইতে উদ্ধারের জন্য তন্ত্রসারধৃত মাতঙ্গীর উপরূপ পিশাচী কৃষ্ণমুখীর আভিচারিক অর্চ্চনা-প্রণালী।

**কালাসৌচ** ৫৬-৬

**কালি** ১০২-১৯ ( √ কল্‌—গণনা ? ) জমির মাপ ; পরিমাণনির্ণয়।

**কালিয়া** ৪৪৯-১৫ কালো পোড়ের হাঁড়ী।

**কালীম** ১৩৯-১১ (আ) বাচক ; যে কাহারও পক্ষে কথা কয়। এখানে পদবী বি।

**কাল্যা লতার পাতা** ৬৭-১ কেলে কোঁড়া—কালো অঙ্কুরবিশিষ্ট লতা বি। ক্ষতের ঔষধ।

**কাশীর টুকনা** ৩৫১-২৪ টুক্নি—বড়ো ঘটি বি (বৈরাগীর ব্যবহার্য্য)। চল্‌তি 'টুকি পেতে'—শিশুদের ব্যবহার্য্য বাঁশের তৈয়ারী ছোট ডালা বি ; ঝালমশলা রাখার 'চারটুকি'।—দ রা

**কাষ্ঠ ডুইঞা** ৩৫৫-২২ ( কাষ্ঠ দ্রুম ) কাষ্ঠখণ্ড, কাঠের ডুমা।

**কাসা** ৬১-১১ কাঁসার তৈয়ারী কানা-উঁচু ছোট থালা।

**কাস্টছেন** ১৪৬-২০ কাষ্ঠছে[দ]ন।

**কাহন** ৩৮২-১৬ ( কার্ষাপণ ) ষোল পণ কড়ি ; এক টাকা।

**খামরুই** ২৮৬-২১ বৈশ্য জাতির পদবী বি।

**খামেন্দী** ২৭৫-২৯ ( ফা ) স্বামী ; প্রভু ; রাজা ; স্বামিত্ব।

**খারা** ৬৪-১৮ পুরা ; সম্পূর্ণ পরিমাণ।

**খারা খারা** ৪০-১০ ( হি ) সোজাসুজি ; শীঘ্র।

**খারু** ১৮০-২৯ করভূষণ বি।

**খালিসা** ৩০০-১৩ ( আ ) খাসমহল।

**খালুজী** ১০৫-১৪ ( ফা ) মেসো।

**খিচা** ৩৪৪-২৪ কঙ্কর বালুকাময় চাষের অযোগ্য জমি ; খিল ভূমি।

**খিজমৎ** ২৯৭-৬ ( আ ) সেবা।

**খিরসাপাৎ** ২১০-১১ (ক্ষীর—পায়স ; আ সিফৎ—গুণ) পায়স হওয়ার মতো গুণ-বিশিষ্ট ধান্য অর্থাৎ পায়সের চালের ধান।

**খিল** ৪৬৬-১ ( খিলক্ষেত্র ) প্রাণীর গমনযোগ্য ; আচষা খেত ; পতিত বা অনুর্ব্বর ভূমি। এই গোচার ডাঙ্গাকে কালক্রমে ভাঙ্গাইয়া সালী জমি করা হইয়াছে।

**খুচি** ৩৬-১ ( কুঞ্চি ) আট মুঠা মাপের বেতের পাত্র বি।

**খুট** ৩১৩-২৭ ভূমিপরিমাণ বি।

**খুরী** ৩৯৪-২০ ছোট খোরা ; মৃৎপাত্র বি।

**খুল্লনার বারমাস্যা** ৯৯-১৪ বাঙ্গালা পুঁথি বি। ইহাতে খুল্লনার বারমাসের দুঃখ-বর্ণনা আছে।

**খুস্কী** ৩১৪-১০ ( ফা ) শুষ্ক ; ডাঙ্গা জমি।

**খেউর** ৮৪-৫ দ্র ক্ষেউর।

**খেজমত** ৮৩-২১ দ্র খিজমৎ।

**খেড়ুআ** ২১৮-৩ দ্র খারু।

**খেদিত** ৭৩-১ খেদযুক্ত।

**খেয়ানায়্যা** ২৬০-১০ এখানে আনিয়া ; কাজকর্ম্ম লেনদেন ও ব্যবহার করিয়া।

**খেয়ের খোবি** ১০৪-৪ ( আ+ফা ) সম্পূর্ণ কুশল।

**খেরাজি** ২২৮-৬ ( আ খিরাজ—খাজানা ) খাজানাযুক্ত।

**খোচে** ৩৯৭-২৬ ঝোড়ে বা পরিষ্কার করে।

**খোজেস্তা** ১০৫-১২ ( ফা ) মঙ্গল ; শুভ।

**খোট বাছুনি** ১৮৪-৬ খুঁটার ( কীলকের ) সহিত লম্বা দড়ি দিয়া গরু বাঁধা।

**খোদকীর পেয়াদা** ৪৩৭-১২ ( ফা আখুন্দ্ ) খোনকার বা সেরেস্তাদারের পেয়াদা।

**খোদ মুক্তারে** ১৭৪-১৭ ( ফা খুদ্ + আ মুখ্তার্ ) স্বাধীনভাবে ; যথেচ্ছভাবে ; নিজেনিজে।

**খোদাওন্দা গৌর** ২৮৫-২২ ( ফা+আ ) মাননীয়ের সম্বোধন পদ ; তাঁহার বিবেচনা ও মনোযোগ।

**খোনকার** ২৭১-১৫ ( ফা খব্নদ্গার, আখুন্দ্কার ) লেখক।

**খোরদন** ১০৫-.৩ ( ফা খুর্দানী ) রসদ।

**খোস বেজাতে** ১৯৮-১১ ( ফা খুশ্+ফা বে+আ জায়েজ্ ) প্রফুল্লচিত্তে।

**গএন্দা বাজবন্দী হয় নাই** ২৮৭-২৫ (ফা ) গোয়েন্দা এখনও কার্য্যরত।

**গওর** ৪৮৪-১৮ (আ) মনোযোগ।

**গঙ্গাজলী সন্দেষ** ৪৭৪-৬ ক্ষীরমিশ্রিত গঙ্গাজলের মতো বর্ণযুক্ত ছানার সন্দেশ।

**গজ** ২১২-৮ খেলো কাপড়। গজী কাপড়—খুব পাৎলা খেলো কাপড়।

**গঞ্জ গোলা** ৬৩-১১ ( ফা ) সহরের আড়ৎ ; বাজারে কেনাকাটা।

**গড়** ১৮১-২২ গর্ত্ত।

**গড়া** ২০৬-৮ মোটা থান, বস্ত্র বা বুনানি বি ; লেপ-তোষকের খোলের কাপড়।

**গড়্যা পুষ্করণী** ১৬৯-১০ গর্ত্তের মতো কিছু গভীর ছোট ডোবা ( বা পুকুর )।

**গঢ়না** ৪০৫-২৩ (হি) গড়ন।

**গণ্ডি** ২১০-৯ ভাগে প্রাপ্ত অংশ।

**গতিক** ৯৬-২ ভাব ; নিমিত্ত।

**গফিল** ৪১-২৫ (আ) অমনোযোগী ; অসাবধান।

**গরদৌসে** ৪৮৪-১৮ ( আ+ফা ) বিপর্য্যয়ে।

**গরল সার** ৪০২-২৯ কুচানো, শুখানো, গুঁড়া গোবর সার।

**গরাঞী** ৪৭-২৪ কলু ; পদবী বি।

**গরিব পরওর সেলামত** ২৫৩-২৭ (আ+ফা+আ) দরিদ্রপালকের প্রতি সবিনয় সালাম নিবেদন।

**গর্য্যার বানি** ৩৭৮-২২ মোটা কাপড় বোনার মজুরী।

**গল** ৫৩-১৩ (*গড়পতি ) পদবী বি।

**গাঁত্তাঘর** ৪৮৩-৫ গ্রন্থগৃহ, library।

**গাজণ** ২০৯-১০ দ্র চৈইত্রী গাজন।

গাড় ১৮১-২২ গর্ত্ত।
গাতি ৩১৮-১৪ জাতি ; গোষ্ঠী।
গাত্যার ঘটী ২৫০-২৫ ঘটী বি।
গাদি ৩১৮-১৯ রাজা, ব্যবসায়ী বা সাধুসন্তদের গদী বা আসন।
গাবা ৩০২-১৫ (গর্ত্ত) চল্‌তি 'গাবাল'। পুকুরের ভিতরের শুষ্ক অংশ।
গাভুআ ১৭-৩ (গর্ভক) অনভিজ্ঞ ও অল্পবয়স্ক।
গামুনি ১৬৩-২২ (গ্রামীণ) গ্রামের মাতব্বর। (গ্রামুন্নি—গ্রামবাসী—দ রা)।
গালিব ১০৪-২৭ (আ) শক্তিশালী।
গাল্লা ৪১৪-১৩ গালা।
গিরি খেদমতে ৩৫০-১১ (গৃহী + আ খিজমৎ—সেবা) গৃহভৃত্যরূপে।
গীরদী ৪৩২-২৩ (ফা গির্দাওয়ারি) ফসলের হিসাব।
গুঙ্গা ২০-২০ (ফা গুংগ্) অস্পষ্টভাষী ; মূক।
গুজরা ৩৪১-২১ দৈনিক জীবিকানির্ব্বাহের বা গুজরানের জন্য প্রদত্ত ভূমি। তু দেবত্র।
গুজরাইবাতে ৪৮৪-১৭ (ফা গুজ্‌রানিদন্) পেশ করিতে।
গুজরাইয়াছিলেন ২৫৫-২৬ পেশ করিয়াছিলেন।
গুজরিয়া ফিরিতেছে ৪৩৭-১২ সন্ধান করিতেছে।
গুড়ি হাড়ি ১৪৮-২৮ গুড়ি বা ছোট হাঁড়ী।
গুন ৪৭৭-২৯ (গোণী) শণ-দড়ির ঘন-বুনানি বড়ো থলিয়া বি।
গুরুজাজন ১৩৯-৩ গুরুপূজা।
গুরুদণ্ডী ১৭৮-৮ গুরুর দ্বারা দণ্ডনীয়।
গুরু রাহু যোগ ১৫৯-৯ বৃহস্পতি ও রাহুর এক রাশিতে অবস্থান। অমঙ্গলসূচক।
গুলা ৩৭৭-৯ গোলা। আতসবাজী বি।
গুলান ৯৬-১৭ প্রকার।
গুলি ১৬২-১৩ (গোল) গোলাকৃতি বা গোল পাত্র বিশেষে রক্ষিত।
গুলেয়া ৯১-৭ গুলি ; সমূহ ; নানা প্রকার।
গেআতডণ্ডী ১৭৮-৯ জ্ঞাতি কর্ত্তৃক দণ্ডনীয়।
গেরামুনি ১৬৪-২ গ্রামবাসী। দ্র গামুনি।
গেত মেলা ১৮০-২৬ জ্ঞাতির সহিত সম্মেলন বা ভোজনাদি সামাজিক ব্যবহার।
গে প ৩৯৯-৬ (আ গলাফ্) আস্তরণ ; চাদর।

**ঘানির বানি** ৫৩-২২ ঘানিতে সর্ষপাদি ভাঙ্গাইয়া লইবার ব্যয়।

**ঘোড়োই** ২৬৩-৪ ( ঘোটকপতি ) পদবী বি।

**চআগত** ৩২৭-১৯ ( চরাগত ) চর জমি।

**চকনামা** ১৪৭-১০ ( চক্র+নামাহ্ ) গ্রামের চকের বা জমি সমূহের ফর্দ্দ।

**চটকী** ৪১৮-২০ দ্র অনট চুটকী।

**চটা** ৩১৭-৯ ( চতুর্থ ) টাকার চতুর্থাংশ অর্থাৎ চড়া বা অত্যধিক। (চটা সুদে টাকা বিশেষ প্রয়োজনে স্বল্পকালের জন্য গৃহীত হয় )।

**চতুর্দ্ধুরীণ** ৩৪-২৯ 'চৌধুরী'র সংস্কৃত রূপ।

**চতুর্মুখ** ৭০-২০ বৈদ্যশাস্ত্রে কবিরাজী ঔষধ বি।

**চন্দন ধেনু** ২৯৪-২৮ পতিপুত্রবতী, অনিবৃত্তরজস্কা নারীর মৃত্যুতে তাহার প্রেতত্ব-পরিহারের নিমিত্ত এবং স্বর্গার্থে সোপকরণ সবৎসা চন্দনাঙ্কিত ধেনুদানের শ্রাদ্ধ বি।

**চন্দ্রকোনা ধুতি** ৩০-১০ চন্দ্রকোণায় তৈয়ারী ধুতি।

**চন্দ্রবলী** ৩৯৫-১৪ চন্দ্রাবলী ( স্ত্রীলোকের নাম )।

**চন্মের আলান** ৪০৩-৭ ( ফা. আলান—পিঠঢাকনা ) অথবা গরুর গলায় বদ্ধ-ঘুঙ্গুরযুক্ত চর্ম্মবন্ধ বা চামাত্তি ( চর্ম্ম পট্টী ) ?

**চয়ন্ত** ১৪৪-১৮ চতুর্দ্দিক ; সীমানা ; চৌহদ্দী।

**চরকপুস্করনী** ১৪৩-১৮ চড়কের পর যে পুখুরে চড়ক গাছ নিমগ্ন থাকে। অথবা যে পুখুরের ধারে চড়ক উৎসব অনুষ্ঠিত হয়।

**চরকা** ৪০৮-৪ ( চক্র ) চরকা।

**চরকী** ৪০৮-৩ ছোট চরকা।

**চরখী** ৩৭৬-১৮ আতসবাজী বি।

**চরাখিরি** ৩০১-৭ চরম আখিরি অর্থাৎ একেবারে শেষ।

**চরুস্থলী** ৩৭৫-১৭ যজ্ঞীয় অন্নের বা চরুর পাত্র।

**চা** ২১৮-১২ সন ১২১৪ সালের চিঠিতে ইহার উল্লেখ আছে।

**চাই-এ্যী** ২০৪-২২, ২৭ ( চঙ্গ, চাঙ্গ ) বৃহৎ খণ্ড, বড়ো ডেলা। গৌণার্থে প্রধান ব্যক্তি।

**চাকত্তি** ৫৪-২৬ চক্রাকৃতি মিষ্টান্ন বি।

**চাকলে** ২৪৫-৫ ( ফা চক্লহ্ ) কতকগুলি পরগণার সমষ্টিভুত অঞ্চল। ( 'চাক্লাময়'—সর্ব্বত্র)—দ রা।

**ছালিআ আহার** ৩৩৮-২১ ?

**ছালুম** ৪১৯-১৮ ( আদালতের পারিভাষিক শব্দ ) জমীর বিভাগ বা বাটওয়ারা ( ছাহম্ )।

**ছিঙ্গ** ৪১৫-৯ (অষ্টিক) ঝিঙ্গা।

**ছিটাম করে** ১২০-২০ চিত্রময় করে ; বাঁশের বা কাঠের কাঠামো চাল বেতের বুনানি দ্বারা নানা আকৃতিতে চিত্রিত করে। ( 'ছিটে যাওয়া'—কার্য্যক্ষম হওয়া )। — দ রা

**ছিয়াগড়্যা** ৪৬৬-৩ ( ছেদ ; ক্ষেপ ) ছিন্ন কাষ্ঠখণ্ড বা মুষলক্ষেপ দ্বারা কৃত গর্ত্ত। (এই নামে এখন কোনও পুকুর নাই ; নীচু মাঠ আছে। এই মাঠে 'কাণ্ডুর-গেড়ে' নামে একটি পুকুর আছে)।

**ছুত্তি** ১৮৩-১২ চুক্তি করিয়া আগাম দেওয়া অর্থাদি ; অগ্রিম বায়না।

**ছোট** ২০-৮ ( ক্ষুদ্র ) কোঁচা অপেক্ষা ছোট—কাছা।

**জআর** ৩২-৪ যাওয়ার ( প রাঢ়ের উপভাষা )।

**জওাবলাওায়** ২৫৫-১৩ ( আ) সওয়াল জবাবে।

**জকজশন** ১৭৪-২২ ( ফা ) জাঁকজমক।

**জঙ্গল মহাল** ২২৪-৬ ( অধুনা লুপ্ত ) জঙ্গলমহল জেলা। বিষ্ণুপুরের প্রতিষ্ঠাতা ও প্রথম রাজা রঘুনাথ সিংহ। বহুকাল হইতে ইঁহার রাজ্যের নাম ছিল মল্লভূমি। মল্লভূমির পরবর্ত্তী নাম জঙ্গলমহল। ইহা এখন বর্দ্ধমান বাঁকুড়া ও বীরভূম এই তিনটি জেলার সহিত সংযুক্ত হইয়া গিয়াছে।—( Annals of Rural Bengal—Hunter, p 442 )

**জজ্ঞপবিত্র** ১৫৭-৬ যজ্ঞোপবীত।

**জট্যাকালানি** ৪৮৪-৩ জমি বি

**জড় খরিদগি** ১৪৩-১৬, ১৭ ( ফা ) ক্রীত সম্পত্তি।

**জড়ি তিন পান** ২৭৭-১৪ ( জড়ি ∠ জট ) তিনবার পেঁচ জড়ানো শিকড় বা লতাপাতা-জাতীয় ঔষধ।

**জতাইয়া** ২৫৮-১৫ জোত করাইয়া অর্থাৎ চষাইয়া।

**জত্রটং** ২৩২-৭ যে টাকা।

**জন** ১৩৯-২২ মুনিশ।

**জনরব** ১৬৫-২০ ( অবৈধ প্রণয়ের ) জনশ্রুতি।

**জমাথ ফরদ** ২২৩-২৫ জনাজথি অর্থাৎ প্রত্যেক জনের তালিকা।

**জবনায় স্বীকার** ১৬৮-১০

**জবাবল জবা** ১০৩-৪ ( আ ) আদালতে সওয়াল-জবাবের পাঠ।

**জব্দ কাঠা** ১৪৩-১৭ ( আ জব্‌ৎ ) বাজেয়াপ্তী জমি।

**জব্দরসী** ৩০৩-১৮ ( আ+ফা ) বাজেয়াপ্তী।

**জমা গুজস্তার খাজনা** ১০২-২৬ ( আ+ফা+আ ) বকেয়া খাজানা।

**জমাপৌতা** ৪৭-২৩ জমা পৌতা অর্থাৎ আগাম জমা ?

**জমাবন্দী** ১০১-২৬ ( ফা—আ.+ফা ) প্রজাবিলি, খাজানা ও ফসলের হিসাব।

**জমিদারি সন** ৩৩৫-২৮ মল্ল-সাল। ইহা বাঙ্গালা সন হইতে ১০১ বৎসর কম।

**জমুনা** ১২৪-১৪ ( আ জুম্‌লা ) মোট।

**জমুলা** ৪০৭-২৫ দ্র জমুনা।

**জয়পত্র** ১১৩-২ বিচারে পরাজিত ব্যক্তির ন্যূনতাস্বীকার পত্র।

**জর খরিদা** ২৫৮-৭ দ্র জড় খরিদগি।

**জলদান** ২৫০-৮ শ্রাদ্ধে ষোড়শ দানের অন্তর্গত জলপূর্ণ তৈজসাধার ঘড়া ঘটী ইত্যাদি দান।

**জলপান** ৪৪০-৬ ফলার ; জলখাবার।

**জলপানি চালু** ১২১-১১ কৃষাণ মজুরকে জলখাবার মুড়ির বদলে দেয় চাল অথবা তাহার দাম।

**জলপিণ্ড দান** ১৯১-২৫

**জলহরি** ৩২২-৩ (জলভরিক ) সংসারে প্রতিদিনের ব্যবহারের যোগ্য গৃহপার্শ্বস্থ জলাশয় ; খিড়কী পুকুর।

**জলুস সাল** ৩৩২-৪ (আ+ফা) সিংহাসনে আরোহণের সাল।

**জলেশ্বরের ধুতি** ৬১-১৮ বর্দ্ধমান জেলার পূর্ব্বাংশে জৌগ্রামের সন্নিহিত জলেশ্বর অঞ্চলে প্রস্তুত ধুতি।

**জহৎ** ২৭০-৮ ( ফা ) জন্য ; নিমিত্ত।

**জাইণ্ট একযেকিটরস** ৪৬৫-৬, ৭ Joint Executors।

**জাকুসি** ২০২-১৬ যাহা খুসী ; যে কোনও প্রকারে ; নিজ প্রীতিজনক।

**জাগ** ৪৫১-২৩ যাগ, যজ্ঞ।

**জাগান** ৩৫৬-১৩ জগজগা।

**জাবাদা** ২১৫-১৪ (আ জাবিতাহ্‌) আইন।

**জে মহদে** ২১৬-১৬ ( আ মহদ্ ) যতদূর হইল।

**জেয়াদা** ৩৬-১ দ্র জিয়াদা।

**জেরবার** ৪৮২-২৫ (ফা) ভারাক্রান্ত ; নাকাল।

**জেরেন্দাজা** ৪০০-২৩ (ফা) মোটামুটি (approximate)।

**জের্জ্জরে কাবেল** ১৮২-১৬ [ ফা (জারে—অর্থ)+আ ] যোগ্য অর্থ।

**জেলাই** ৩০৫-৬ (জীবন) বাঁচাইবার জন্য এক পুকুর হইতে অন্য পুকুরে মাছ ছাড়িয়া দেওয়া।

**জোটক** ৪১-২৩ বিবাহে মেলন, যোটক ( জ্যোতিষে )।

**জোটার** ১৭৫-২৫ ( যূথ ) একত্র করা ; যোগাড়।

**জোড়** ১৬৩-১৯ জোট।

**জোতাদার বন্দুক** ৩৭৬-১৬ ( ফা ) Match-lock।

**জোতিয়া থাকে** ২১৪-৭ চাষ করে।

**জোত্র** ৬৯-২ (যোত্র) জোত ; সরবরাহ ; উপায়।

**জোন্দারেন্দে** ১৯৮-১৩ রায়ৎদিগকে।

**জোমায়ে রোসন** ৪৬৭-২৪ (ফা) প্রকাশিত।

**জোলির মাঠ** ১৪৪-৬ নীচু মাঠ। লম্বা নীচু জমিকে সাধারণতঃ 'জোল জমি' বলে।

**জ্ঞানকৌমুদি গ্রন্থ** ১০৯-২৩ আদর্শ চিঠিপত্রের বাঙ্গালা বই।

**ঝকের** ১০৪-২৪ ( আ জিক্র্ ) উক্ত ; নির্ব্বন্ধ ; বিবৃত।

**ঝরকা** ১৩৯-৩০ (হি) জানালা।

**ঝল্লিফল্লি** ২৮-২৮ ঝালাপালা ; জ্বালাপ্রায়।

**ঝাঁপ** ২৬৬-১৯ (ঝম্প) আচ্ছাদন ; চাঁচ, দরমা ইত্যাদির কপাট বি।

**ঝালঝস** ৪১৮-১৯ ঝালমশলা।

**ঝালর** ৩৯-৯ (হি) কারুকার্য্যখচিত প্রান্তভাগ।

**ঝুমকা** ৪০৩-৬ কানের গহনা বি ; ফুল বা লতা বি।

**ঝুরি** ৩৩৭-১০ ঝুরা গুড় ?

**টাট** ৪০৮-৭ রেকাবীর মতো তাম্রনির্ম্মিত পূজাপাত্র ?

**টাঠি** ১৪৮-২৭ কটরা।

**টিকা** ৫২-৩

**টুকু** ২৪৩-২৪-টা,-টি ?

টুক্না ৩৭৫-৫ দ্র কাশীর টুকনা।
টুন কাঠ ২০১-১১ ?
টোম্ভা ৪২৯-১১ মোমবাতির দগ্ধ অবশিষ্ট অংশ ; গৌণার্থে মোমবাতি।
টোপা কলাই ৪১৩-১৬ গোলাকৃতি কলাই ; মটর কলাই ?
টোপেরি ৪১৪-৩ ( টোপরীয়া ) যাহারা টোপর তৈয়ার করে।
টোল চৌপাড়ি ১১৭-১৯ ( একার্থক শব্দ—*টহল বা *তোলা—টোল+ চতুষ্পাঠী ) সাধারণের দানপুষ্ট সংস্কৃত বা বাঙ্গালা শিক্ষাপ্রতিষ্ঠান। [ তু 'চৌপাড়ি আদায়'—পাঠশালার ব্যয়নির্ব্বাহার্থ গ্রাম ষোলোআনার নিকট হইতে পড়ুয়ারা টহল দিয়া তোলা ( অর্থ, চাউলাদি ) সংগ্রহ করিত। জমিদারেরাও শিক্ষাকরের মতো তখন 'চৌপাড়ী আদায়' করিতেন।—দ রা ; দ্র পৃ ২১৯ ]।
ঠারিয়াছেন ৭৭-২ স্থির করিয়াছেন বা ঠাহর করিয়াছেন।
ঠাহরেনা ১২৭-৯ জানা স্থানে বা জ্ঞাতসারে নাই।
ঠিকা মুকরা ২৯৭-১৪ ( হি+আ মুকর্‌রা ) স্থায়ী চুক্তি।
ঠিকা মোক্তা ২৯৮-১ ( হি+আ ) চুক্তির দ্বারা মীমাংসিত।
ঠিকুজী ৪১-২২
ডহর ৩২৭-১১ দহ ; গর্ত্ত।
ডাউর ৪৩৩-১৭ (*ডাবর ) তালপ্রমাণ।
ডাকি ১৩২-১১ ঢাকি।
ডাকীলান ৪৭৭-৫ ডাক নীলাম।
ডাকের হরকরা ২০২-২৪
ডাঁটী ৫৪-২০ ডাঁটাযুক্ত তামাক।
ডারা ১৯৬-১৯ খেবলা জালের চার হাত পরিমাণ দণ্ড। তু জালডাঁরা—দ রা।
ডুলি ও বেহারা ২৬২-১৮ ( চল্লরিকা ) দোলা ও দোলাবাহক।
ডেকু কোনা ৩৪৯ ২৮ বাঁকা কোণের জমি।
ডৌল পাট্টা ২৯৮-১১ (আ দৌল্—সম্পত্তি ; হি ডৌল—আকার, প্রকার, ব্যবস্থা ) দৌলৎ সম্বন্ধীয় লিখিত ব্যবস্থা।
ঢেঁক ৫৫-১৫ বাঁক ; বক্রস্থান।
তকসিম ৩০০-১৩ ( আ ) বিভাগ।

**তকীয়া** ২০৭-২৪ ( আ ) বড়ো বালিশ—যাহাতে ভরসা করা হয়। সম্রাটগণের সভাস্থলে বিছানায় বিশ্রামার্থ বড়ো মোটা বালিশ রাখার প্রথা আছে। ইহা হইতে গৌণার্থে বারোয়ারীতলা প্রভৃতি স্থান।

**তজবির** ২১৭-১৭ (আ তজ্‌বীজ্‌) বিচার ; অনুসন্ধান ; তল্লাস।

**তটর সতর** ২২৫-২৮ তাহাতে সত্বরতা। তু অচল চচল।

**তদীরিবে** ২২২-১৫ তদ্বিরে।

**তনখা সরুব** ৩৯৬-২২ তঙ্কা স্বরূপ বা হিসাবে।

**তপস** ৫২-২৫ দ্র তপসিল।

**তপসিল** ১৪:-২০ (আ) বিস্তারিত বিবরণ ; বিভাগ ; বণ্টন।

**তপসিল জএন** ৩০৭-১৪, ১৫ সংশ্লিষ্ট বিভাগ।

**তবদুদ** ৩০০-১৫ দ্র তরদ্দুদ।

**তবিবখানা** ৪৩৯-২০ (আ+ফা) চিকিৎসালয়।

**তমস্থক** ৩২-১০ (আ) ঋণস্বীকারপত্রী ; খত।

**তম্বী** ২৮৭-১৩ (আ তম্‌বীহ্‌) শাসন ; তর্জ্জন।

**তরজুদ** ৩১৪-৯ (আ তরদ্দুদ) চেষ্টা ; পরিশ্রম।

**তরুদদ** ২৯৮-২২ দ্র তবদুদ।

**তলপীদার** ২৪৯-২৬ (তল্প) গাঁঠরী-বাহক।

**তলফ রাখের তকড়াড়** ২১৭-৬ খাজানার পরিমাণ নির্ণয়ে বাদানুবাদ।

**তলব** ১৩৯-২ (আ) ডাক ; বেতন।

**তলবী ওয়াকাই** ২১৪-৮ (আ) আদত বেতন বা খাজানা।

**তলা** ৩৬৮-১১ দরজার চৌকাঠের তলায় বা নীচে বসানো কাঠ ( গোবরাট ∠গর্ভকাষ্ঠ )।

**তলাগিরি** ১২০-২৩ ঘরের দেওয়াল দেওয়া, কাঠামো বা ছাওয়া ইত্যাদির সময় তলে বা নীচে থাকিয়া যে কাজের সহায়তা করে। তু তলপেটা ( বীরভূম )।

**তলি** ৪৩৯-১৮ সহায়ক। দ্র তলাগিরি।

**তলুয়া** ৪৪৯-১৩ ( পো talha—জল ইত্যাদি রাখিবার জন্য মাটীর পাত্র বি ) চ্যাপ্টামুখ খোবরালো মাটীর হাঁড়ী।

**তমুদীক** ৪৭৯-১৮ (আ) সনাক্ত।

**তমুর্ত্তরে** ২৮৫-১১ তাহার উপরে বা তাহার পরে।

**তায়দাদ** ২৫৮-২৯ ( আ ) রাজস্বাক্ষরিত যে দলিলে রাজার প্রদত্ত ভূমির পরিমাণ ও বিবরণ লিখিত থাকে।

**তারকনাথ ঠাকুর** ১৫৩-১ তারকেশ্বরের তারকনাথ কি ?

**তালাই** ৪০৭-২৮ তাল চাটাই।

**তালাবহা** ৩০০-১৮ ( ফা, বহু ব ) পুকুরসকল।

**তালিক পড়ুয়া** ৪৭১-৫ তালিকায় লিখিত ছাত্র; তখনকার দিনের class-register।

**তাহুজি** ৩৪১-১৫ ( আ ত- উজ্-ই—তৌজি ) খাজানার হিসাব ( rent-roll )।

**তিজাল** ৪৪৯-১৯ ( পো tigela ) ব্যঞ্জনপাকের ছোট মাটীর হাঁড়ী বি।

**তিতী ঠাকুর** ১০৯-১০ তৃতীয় বা সেজ ঠাকুর।

**তিলি** ৩৬৪-৫ বৈশ্যজাতি বি। খৃ একাদশ শতক হইতে দেশজ 'তিলি' শব্দটির হদিশ মিলিতেছে। ইহা মূল 'তেলি' শব্দের রূপান্তর। একাদশ দ্বাদশ ইত্যাদি বিভাগ ও উৎপত্তি সম্পর্কে বিস্তৃত বিবরণের জন্য দ্র বিশ্বকোষ, অষ্টম ভাগ, পৃ ১৩৭-৪০ ও 'বঙ্গীয় তিলি-সমাজ' পত্রিকায় প্রকাশয়িতব্য মল্লিখিত "তিলি" প্রবন্ধ।

**তিহু** ৩:-১১ সেও।

**তুপীস্য মৎস্য** ২৫৯-১৫ তপসে মাছ।

**তুমরি** ৩৭৬-১২ তুবড়ি; আতসবাজী বি।

**তুরন** ৪৫-১০ ত্বরান্বিত।

**তুলসী ক্ষেত্র** ১৬৯-১ তুলসী তলায় উত্থানশক্তিরহিত রোগীকে রাখিয়া স্বস্ত্যয়ন বা প্রায়শ্চিত্তাদি কৃত্য।

**তুলসী চড়াঞ** ৭৭-২৪ রোগনিরাময়াদি মঙ্গলকামনায় ব্রহ্মপুরাণোক্ত মন্ত্রপাঠ করিয়া নারায়ণশিলায় সচন্দন তুলসীপ্রদান।

**তুলাটা** ৩৬৩-২৫ তুলোট কাগজ।

**তুলাতে** ৮-২ তুলোট কাগজের পাতায়।

**তেউলা** ৪২৯-২০ দ্র তলুয়া।

**তেজেল** ৫৬-২৯ দ্র তিজাল।

**তেরিজা** ১০১-২৩ (গণিতে) যোগ; সঙ্কলন।

**তেলাই** ২৩৫-১৬ দ্র তলুয়া।

**তেলানি** ২৩৫-২৯ ( তেলাবনী ) মাটির ছোট হাঁড়ী বি; তলুয়া ?

দেবতাগণ অধিষ্ঠিত। সেইজন্য দক্ষিণ কর্ণের সন্নিকটে অর্দ্ধ হস্ত দূরে উক্ত কোনো কথা বিস্মৃত হইলে তাহা পাপ বলিয়া গৃহীত হইত ; তজ্জন্য প্রায়শ্চিত্ত।

**দক্ষিণ শিরা পুত্র জনন** ৪২৭-১১ কর্কট ও সিংহ লগ্নে শিশুর জন্ম হইলে সূতিকাগৃহের দক্ষিণভাগে প্রসূতির শয্যা ছিল বুঝিতে হইবে। ইহাতে সাধারণতঃ শিশু দক্ষিণ-শিরা হইয়া ভূমিষ্ঠ হয়।

**দক্ষীণেশ্বর সিব** ৩৬-২৭ দক্ষিণ দেশের (আঠারো ভাটীর) অধিপতি দক্ষিণ-রায়ের পুত্রত্বসম্বন্ধে সংশ্লিষ্ট শিবমূর্ত্তি। মতান্তরে, দক্ষিণরায় শিবের কামজ পুত্র (হরিদেব)।

**দশু** ৩৯২-২২ (দং) 'দস্তুর'এর সংক্ষেপ।

**দণ্ডবতি** ৩৭৯-৩ প্রণামী মুদ্রাদি।

**দধি সর্থ** ৪১৩-২৬ (পর ছত্রে "মৎস্যার্থে"র অনুকরণে) দধির নিমিত্ত।

**দব জবাব** ৪৬৮-৪ (আ জবাব দাওয়া) আর্জির জবাব।

**দবোবস্ত** ৩০০-১৭ দ্র দরবস্তি।

**দর** ১০৪-১০ (ফা) অধীন।

**দর খাদেমি** ১০৩-২১ (ফা+আ) অধীন ভৃত্য।

**দরতান** ২৮৯-৮ (ফা দোতা) দ্বিগুণ।

**দরপেশ** ২৭১-২৪ (ফা) সামনে, সম্মুখে।

**দরবস্তি** ২২৮-৭ (ফা দর্-ও-বস্ত্) সমগ্র, সম্পূর্ণ।

**দরবাগ** ১০৬-১৩ (ফা) দরবার ; হুজুর।

**দরমাহা** ২১১-২২ (ফা) মাসিক বৃত্তি বা বেতন।

**দরি** ১৫৫-২৮ (ফা) অধীন। অর্থাৎ দুই গ্রামের এক নাম হওয়ায় গৌণভাবে এক গ্রামের নামোল্লেখে ব্যবহৃত 'দরি' বা অধীন। তু 'ছোট', 'বড়ো', 'বাজে' ইত্যাদি। যেমন, প্রতাপপুর, বাজে প্রতাপপুর।

**দরিআপ্ত** ২১৭-২৫ (ফা) অনুসন্ধান ; বিবেচনা ; তদন্ত।

**দরিয়াল** ২৭৫-১১ গ্রীষ্ম ; গর্ত্ত ?

**দলই** ১৪০-৪ (দলপতি) পদবী বি।

**দলাদল** ৪৯-২০ সামাজিক বিরোধ হেতু স্বপক্ষ ও বিপক্ষ ; দলাদলি।

**দলুয়া** ৪৭৪-১০ দোলো চিনি।

**দশম** ৭৪-২৩ ভূগর্ভ গোস্বামীর লিপীকৃত ভাগবতের দশম স্কন্ধ।

**দশা** ৪৪-৮ দুরবস্থা। মহাগুরু পিতামাতা প্রভৃতির নিপাতে সন্তানের অমঙ্গল অবস্থা; গুরুদশা।

**দসসালা বন্দবস্তু** ৪৮২-৩

**দস্ত** ৫১-১৬ ( ফা ) হাত।

**দস্তবদস্ত** ১৪৩-২২ ( ফা ) হাতে হাতে।

**দস্তরাস** ২৮৫-৯ ( ফা ) অধিকার।

**দস্তুরাত** ৪৮২-৭ (ফা) প্রথামতো।

**দাআজি** ২৫২-২৩ ( সং দায়াদী—দ—জ ) শরীকী ব্যবহার। চল্‌তি 'দা-দেইজি'। —দ রা

**দাওা** ১০১-৪ ( আ ) দাবী; পাওনা।

**দাগাইয়া দিলাম** ১৭২-২১ দাগ দিয়া দিলাম। গোরুর সাধারণ চিকিৎসা হিসাবে লোহার শিক পোড়াইয়া গোরুকে ছ্যাঁকা দিয়া দাগানো।

**দাঙ্গা** ২৭৯-১৮ (হি) বহু লোকের বা দুইজনের মারামারি।

**দাদো** ১০৪-৯ পিতামহ বা মাতামহ।

**দানা** ১৮৪-১৯; ৩৮২-২৪ ( ফা দানাহ্‌—দানব ) অসুরের মতো রণকুশল জাতির পদবী বি। মুগার পরিমাণ বি?

**দানিষ** ২১৫-১৪ ( ফা ) জ্ঞান; জ্ঞানী, মৌলবী।

**দামড়া গরু** ১৭৩-৮ ( দম্য ) বন্ধ্যীকৃত ( বাঁঝ-করা ) বৃষ।

**দামাদ** ১০৫-২১ ( ফা ) জামাই।

**দামুন্যার থালকি** ২৫০-২৩ দামুন্যায় নির্মিত? ছোট থালা।

**দারিদ্র মতে** ১৭১-২০, ২১ দারিদ্র্য বিবেচনায় অর্থাৎ গরীবানা-রকমে।

**দিগবিজয় বিচার** ১১২-১৭ পণ্ডিতের দিগ্বিজয় অর্থাৎ চতুর্দ্দিকস্থ প্রতিদ্বন্দ্বী পণ্ডিতগণকে বিচারে পরাজিত করিবার জন্য বিচারার্থী পণ্ডিতের শাস্ত্রবিষয়ক ন্যায় বা বিচার।

**দিগার** ২১০-২১, ২২ ( দিগ দার? ) গ্রামের দিক্‌রক্ষক বা চৌকিদার। কোটালের অধীনে দিগার থাকিত।

**দিগের** ১৮৩-২ দ্র দিগার।

**দিজাম্বর** ২২৩-১০ December।

**দিমায় জব্দ জমী** ৩১৬-২৪ (দিলায়) বাজেয়াপ্ত-জমির বিলিব্যবস্থা।

**দিপক** ২০৪-২৫ আতসবাজী বি।

**দিবগ্যা** ১৩০-২২ ( দিব+গ্যা ) গিয়া দিব।

**দুআটে** ৩৬-২ ( দুই+আট—অনেক) একাধিক অর্থাৎ দুই, দুইবারে।

**দুই সংসার** ১৯৬-২৫ দুই স্ত্রী।

**দুর্গানাম** ১২৯-৪

**দেওানী আদালতের ভট্টাচাৰ্য্য** ১৯৮-৪ জজ-পণ্ডিত।

**দেওানী বাটী** ৬১-১০ দেওয়ানগঞ্জে প্রস্তুত ? বাটী।

**দেওার** ২৫৬-১০ ( ফা দিবার্ ) দেওয়াল।

**দেড়া বাড়ি** ২৪১-১৩ মূলের অর্দ্ধেক বাড়ি ( বৃদ্ধি বা সুদ )-যুক্ত।

**দেনা, দেয়া** ৩-২৪ ; ৭-১৫ দেবার স্থান বা ঠিকানা। তু (হি) লেনাদেনা।

**দেবকুয়া** ৪৪৯-৯ দেবতার স্নানার্থ কূপাকৃতি জলপাত্র বি।

**দেবপক্ষ্য** ২৯৩-১৯ (দেবপক্ষীয়) দেবোদ্দেশে পূজাদানাদি।

**দেবল** ৩৯১-৩০ দেবপূজা করিয়া জীবিকানির্ব্বাহকারী ব্রাহ্মণ; পদবী বি।

**দেবানুগ্রহ মনুষ্য** ৭৭-২২ দেবতার অনুগৃহীত ব্যক্তি।

**দেবালব্ধ** ১১৩-৪ দেবতুল্য ; দেবাশ্রিত ; দেবানুগৃহীত।

**দেয়াজি** ২১৬-২৪ দেওয়ান জী।

**দেয়াশী** ৩৪৯-১ (দেববাসিক) মন্দিরের সেবক ; এখানে, মনসা ঠাকুরের পূজারী। ( তু দেবকুলিক>দেউলে—ধর্ম্ম ঠাকুরের সেবায়ত।—দ রা )।

**দেশী** ২২৪-১৯ ( দেয়াশী ) পদবী বি। দ্র দেয়াশী।

**দেহকৃৎ ঠাকুর** ৯৯-২৯ দেহের জন্মদাতা অর্থাৎ পিতা।

**দেহতপুর** ৪৩৯-১৬ রূপক বর্ণনায় দেহরূপ পুরী।

**দেহান্দার** ২৬৭-২৩ (ফা) দাতা।

**দো** ১৫০-৫ (দ্বি) দুই ফসলের জমি।

**দোগা** ৪৫৪-১৩ (দ্বিক) দুইএর সমষ্টি। দুই বা ততোধিক গরু একসঙ্গে বাঁধিবার রজ্জু ; ( 'পাগা'র সহিত সংলগ্ন ) গরুর গলানো দড়ি।

**দোড়** ২৬৫-৭ ?

**দোনা** ৩১৫-২১ (দ্রোণ) ঠোঙা।

**দোয়া** ১০৪-২১ (আ) প্রার্থনা ; আশীর্ব্বাদ।

**দোরা** ১৩৫-১৭ দ্বারা।

**দোলাই** ৩০-১০ ছেলেদের ব্যবহার্য্য রঙীন দুই স্তর কাপড়ের তৈয়ারী শীতবস্ত্র।

**ধুরুলি** ৪১৫-১৪ ধুঁধুল, পুরুল, ঝিঙ্গা জাতীয় সব্জী বি।

**ধুর্য্য** ৩৬১-১৪ ভারবাহী অর্থাৎ ভারধারক স্তম্ভ।

**ধুতুরাফুলি** ১৭৫-১০ ধুতুরাফুলের আকৃতির গেলাস।

**ধুলাতড়ি** ৩১৭-২৯ নদীর তট বা চর হইতে উত্থিত বেলে জমি।

**ধোব চিহ্ন** ১৮৬-১৪ ধবল অর্থাৎ শ্বেতকুষ্ঠের চিহ্ন।

**ধোশা বাড়ি** ৩১৪-২৪ যে জমিতে প্রায়ই ধ্বস নামে।

**ধ্রুব চং** ৮৯-২৫ ভাগবতে বর্ণিত ধ্রুবচরিত্র।

**নআনজুলি** ৫৫-১৭ (নআন বাং *নাবান—নিম্নাভিমুখ বা নিম্নাভিমুখত্ব; √নী > নয়ন—প্রাপন—অন্যত্র লওয়া) যে ছোট পয়ঃ-প্রণালী (জুলি) বৃহত্তর পয়ঃপ্রণালীতে জল লইয়া যায়; রাস্তাবাঁধার মাটি লওয়ার জন্য রাস্তার পার্শ্বস্থ জুলি।

**নও** ৮২-১১ দ্র নয়।

**নওকরি** ৩২১-১৪ (ফা) চাকরি।

**নওয়া** ৩৯৫-১১ দ্র নয়।

**নওয়ান** ৪৭৬-১৬ নূতন।

**নওাজিমা** ৩২৭-১৯ (আ লওাজীমা) প্র য়োজনীয় জিনিষপত্র।

**নওা হেকাণ** ৩৩৯-১৫ (আ লওাহেক) সম্পর্কিত।

**নগদী মণ্ডল** ২৮৮-২৬ মণ্ডল পদবীধারী তাগাদাদার।

**নজদিগ** ১৭১-১৮ (ফা) নিকট।

**নজরআনা** ২৫৪-১১ (ফা) ভেট, উপহার।

**নৎ** ৬৪-৫ (নাথ—পশুর নাসাবদ্ধ রজ্জু) গৌণার্থে স্ত্রীলোকের নাকের গহনা বি।

**নব কৈলাষ** ১১৭-১৮ কৈলাসের অনুকরণে নির্ম্মিত ও প্রতিষ্ঠিত শিবমন্দিরের স্থান।

**নবরত্ন** ১২৮-১৩ নয়চুড়াবিশিষ্ট মন্দির।

**নবাত** ৪১৫-১০ আধারে জমাট খেজুর গুড়। (ছোট নবাত—টিকলি)।

**নবাবি দস্তখত** ৩৩৬-১৭

**নবিনওা** ১০৪-৪ (আ) ঈশ্বরেচ্ছায়; ঈশ্বরের নামে।

**নবেস্তা** ১০৪-১৩ (ফা) লেখন, পত্র।

**নমাইদ** ৩০০-২৮ (ফা) প্রকাশ।

**নয়** ৩৯-১৮ (নব) নূতন। চতুর্থ বা সেজর পরবর্ত্তী ব্যক্তি।

**নর্ত্তক রাশ** ৯৯-৮ পদাবলীর পালা বা ভাগবতে বর্ণিত কৃষ্ণের রাসলীলা।

**নল খড়ি** ১০১-২৫ গণিতে অঙ্ক বি।

**নহবত সম্যাস্তের** ১২৫-১৮ ( ফা ) নহবৎখানার সমস্ত সরঞ্জাম বাবদ।

**নহিবেন** ৩২-২৪ না হইবেন।

**নাইবেন** ২১৮-২৬ না হইবেন।

**না উপর** ৩৩৭-১০ বেশী নয়, অনধিক।

**নাএব মহাফেজ** ৩৪১-২৪ ( আ ) সহকারী পুস্তপাল।

**নাগমইতা** ২১১-১০ ( লগ্ন+? ) চাষের কাজে এক বৎসরের জন্য প্রতিদিন দেয় পরিমিত মজুরীর বাঁধা চাকর ; লাগাড়ে ( লগ্ন+বৃত্ত ? )।

**নাগমিথা** ৪৬৭-২৬ দ্র নাগমইতা।

**নাগাহালি** ৪৩৯-১৯ ( আ ) সহসা ; অপ্রত্যাশিতভাবে।

**নাজীমৎ** ২০৭-২০ ( আ ) শাসন ; জ্ঞাত, জানিত।

**নাব্যা** ২৪৩-৯ গ্রামের নাম ?

**নাটান** ৪০৭-২৩ লাটাই।

**নাদ** ৪০-২৩ হাঁদাল অর্থাৎ বৃহৎ বৃত্তাকারমুখ-বিশিষ্ট মৃৎপাত্র-বি।

**না পড়ে** ২৪৫-১৫ পতিত বা অনাবাদী না থাকে।

**নাবালগিসবায়** ৪৮৪-১১ (ফা) অপ্রাপ্তবয়স্ক হেতু।

**নামহাতা** ২৬৯-১১ পদবী-বি।

**না য়াটী হয়** ৪৯-২৭ আঁটে না অর্থাৎ কুলায় না।

**নারিয়া বান্দিবার** ১৮৪-৬,৭ ঠাঁইনাড়া অর্থাৎ স্থান পরিবর্ত্তন করিয়া বাঁধার।

**নাসাটা পত্র** ৩৩৭-৯ দ্র সাটা পত্র।

**নাহ** ৩২৩-৬ ?

**নি** ১১৩-১২ ( লি ) লিখিত ?

**নিগ্রহী পত্র** ৩৯০-৬ দণ্ডপত্র ; গুরু কর্ত্তৃক শিষ্যের প্রতি সামাজিকদণ্ড-বিধায়ক পত্র। ইহার বিপরীত 'অনুগ্রহ পত্রি'।

**নিঘাপা** ৩৫-১০ ( ফা নিগাহ্‌ পা ) মজুরি।

**নিচান সহি** ২৩৯-৩০ ( ফা +আ ) চিহ্নিত স্থানে স্বাক্ষর।

**নিজ মাহা** ৩-১ ( নিজ—স্বীয় ) গৌণার্থে বর্ত্তমান অর্থাৎ চলতি মাস—দ্র মা।

**নিজোতি** ৩১২-৮ নিজ জোতের।

**নিট** ৯১-৮ ( neat ) ঠিক দফা-ওয়ারী।

**নিবেদীতেছি** ১৩১-১৯ ( বাঙ্গালা নাম ধাতু ) নিবেদন করিতেছি।

**নিম্ন তঙ্কা** ৩৯৪-২৯ ( ফা ) অর্দ্ধ টাকা অর্থাৎ আট আনা।

**নিমন্ত্রণ** ১১-১৯ শ্রাদ্ধাদি কার্য্যে অধ্যাপক-নিমন্ত্রণ।

**নিরুদ্বেগে পার হইয়াছেন** ৭৪-১৮ বর্গীর ঘাঁটি নির্বিঘ্নে অতিক্রম করিয়াছেন।

**নিলের খাতা** ৩৯৬-২০ ?

**নিলের পাত্ত** ৩৯৫-২৩ ?

**নিসা,-শা** ১০১-৫ ( আ ইন্‌সা—লিখিত ) তামিল ; পালন।

**নিসাদা** ১৪৪-১০ ( ফা ) সীমানা দেখানো।

**নিসান** ২৭২-৬ ( ফা ) চিহ্ন ; সহি।

**নুইদর** ৪৬৭-১৪ ব্যক্তির নাম-বি। পুত্রার্থে ধর্ম্মঠাকুরকে মানসিক করিয়া উৎসর্গ-করা মিশ কালো পাঁঠার পায়ে সংলগ্ন লৌহবলয়ের 'লৌহ' শব্দ হইতে 'লুই বা নুই'। মানসিক করিয়া প্রাপ্ত পুত্রের ডান পায়েও লৌহবলয় দেওয়া হয়। ইহা হইতে 'নুই' হইতে পারে। এই 'নুইধারক' পুত্রের নাম 'নুইধর'। লৌহবলয়যুক্ত পাঁঠার (মুণ্ডার), কালো হাঁড়ীতে করিয়া জলে ভাসানো কাটা মুণ্ড ক্রোড়ে ধারণ করিয়া পুত্রৈষিণী যে সন্তান লাভ করেন তাহার নামও 'নুইধর'।

**নুটি করিঞা** ২৬৯-২৪ ঘরে ঘরে নতি নতভাব বা কাতরতা প্রকাশ করিয়া অথবা ঘুরিয়া।

**নেকত্ত** ২৪৮-১৭ ( আ ) নগদ।

**নেকনজর** ১০৫-২ ( ফা+আ ) অনুগ্রহ দৃষ্টি।

**নেকবক্ত** ১০৬-৮ ( ফা+আ ) সৌভাগ্য ; ঐশ্বর্য্য ; সুসময়।

**নেকরাড়** ৪৫৮-২ ( ফা নেক্‌রাঃ ) সুপথ, সদ্গতি।

**নেক সেওাই** ২৮১-১ ( ফা+আ ) উত্তম ব্যতীত ; ভালো ছাড়া।

**নেয়ানে** ২৮৪-১৬ লইয়া যাওয়ায়।

**নেয়ালির দড়ি** ১৩৯-২৭ ( ফা নরার্ ) ফিতার অনুকরণে ভাঙ্গানো বা বোনা রজ্জু-বি।

**নেলাচ** ১৩২-১২ ধর্ম্মঠাকুরের পূজার উপকরণ বি।

**নোদনা লিখন** ৪০৯-২ ( √নুদ্—প্রেরণ ) প্রেরণার্থ পত্র।

**নোমনা** ২২৪-২২ নমস্কারী ; প্রণামী।

**নোলক** ৬৪-৫ ( লোলক ) নাকের অলঙ্কার-বি।

**নৌকাবন্ধ** ৮৮-১৮ নৌকাকৃতি অর্থাৎ নৌকার মতো উভয় প্রান্তে সরু ও মধ্যে চওড়া শব্দালঙ্কারে চিত্রকাব্যের ছন্দোবন্ধ-বি।

**পওআ** ৩২-৫ পাওয়া ( প রাঢ়ের উপভাষা )।

**পকান্ন** ১২৫-১৫ (পক্বান্ন) ঘৃতপক্ব খাদ্যমাত্র। গৌণার্থে ঘিয়েভাজা লুচি। তু 'পাকা-ফলার'। 'ভগপাকী'—প্রথমে ভাত, শেষে লুচি খাওয়া; 'ভগকাঁচী'—প্রথমে লুচি, শেষে ভাত খাওয়া ( হিন্দুস্থানী প্রথা )।

**পগার** ২৫৪-২ ( প্রাকার ) মোটা আল; জমির বেষ্টনী উঁচু বাঁধ।

**পচাসা** ৩৫৭-৫ স্থানের নাম ?

**পাঁঞ্ছ্যা** ৪০৫-১৮ ( * পুচ্ছ ) হাতের পুঁছে ( পোঁছায় ) ধৃত ভূষণ-বি।

**পঞ্চ** ৫৮-১২ পঞ্চত্ব।

**পঞ্চক** ৪৫৯-১০ পাঁচসালা বন্দোবস্তের খাজানা। ( ১৭৭২ খৃষ্টাব্দের দিকে হেষ্টিং-সের প্রবর্ত্তিত ? )।

**পঞ্চগামীর ভরসা** ১৬৪-১৯ স্বগ্রাম এবং পার্শ্ববর্ত্তী কয়েকখানি গ্রামের বিশিষ্ট ব্যক্তিবর্গের সহায়তা।

**পঞ্চ পরিবার** ১১৩-৮ জীবগোস্বামী নরহরি-সরকার শ্রীনিবাস নরোত্তম শ্যামা-নন্দ— ইহাঁদের উত্তরাধিকারী ও শিষ্যসম্প্রদায়।

**পঞ্চিকা** ৩৭৯-১৯ পঞ্চী বা পাঁচী নামের কোনো স্ত্রীলোক।

**পটুয়া** ৪৪৭-৬ প্রতিমা-নির্ম্মাতা।

**পটে ণা** ৭২-১৮ পড়ে না।

**পট্টক পত্র** ২৯৮ ২৭ জমি ভোগ করিবার অধিকারপত্র; পাট্টা।

**পট্টমহিসি** ২৬৯-১৬ পাটরাণী।

**পতিত** ১৬৩-১০ সামাজিক অপরাধে সমাজে অচল।

**পত্র পাত্র** ৪-২৭ বিবাহে গণপণ স্থির করিয়া উভয়পক্ষের সম্মতিক্রমে বর ও কন্যা পক্ষের আত্মীয়স্বজনের উপস্থিতিতে লিখিত ও স্বাক্ষরিত পত্র। এইরূপে বিবাহ সম্বন্ধে চুক্তিপত্র লিখিয়া ও স্বাক্ষরিত করিয়া পাত্র-পক্ষকে বিদায় দেওয়া।

**পদ্ধতি** ১২৮-৭ প্রণালী; পূজার প্রণালী লেখা পুঁথি।

**পদ্মবন্ধ কবিতা** ৮৮-১৬ শব্দালঙ্কারে পদ্মফুলের আকৃতিতে বর্ণপ্রবন্ধে রচিত চিত্র-কাব্য-বি।

**পদের ধ্বনি** ৯৬-৩ পদধ্বনি; পাদক্ষেপের শব্দ।

**পনবহা** ১৪৩-২১ (ফা) মূল্যসমূহ।

**পনে** ২৬১-১১ মূল্যে ; প্রতিজ্ঞায়।

**পবলীক নোটারি** ৪৭৯-১৮ Notary public।

**পয়লাম** ২৫৬-৪ ( ফা ) সংবাদ।

**পয়োত্রা** ৩৪১-২১ ( তু দেবত্র ) জলমগ্ন ভূমি বা বিল জমি ?

**পরক** ২৩২-১৭ প্রতি ?

**পরকিয়া সংস্থাপন** ১১৩-২

**পরকী ধর্ম্ম অধিকারি** ১১৩-৬ পরকীয়া-ধর্ম্মের সংস্থাপক বৈষ্ণব-গোস্বামী।

**পরতানা** ৪১২-১৮ ( আ পর্‌তাল—তদন্ত ) তদন্তকারী ব্যক্তির পদবী-বি।

**পরতা প্রজা** ৩৪৪-৬ পতিত অর্থাৎ ফৌতী বা দেশত্যাগী প্রজা।

**পরদা পোসে** ৩২৬-১০ (ফা) পর্দ্দার আবরণে অর্থাৎ পর্দ্দানশীন অবস্থায় বা সসম্ভ্রমে ; ভাত কাপড় দানে।

**পরান্ত** ২০১-১২ প্রান্ত।

**পরিজন** ৬০-১৭ পরিবার ; স্ত্রী।

**পরিসংখ্যা রূপ ভোজন** ১২৬-৭ পঞ্চ বা দ্বাদশ ইত্যাদি সংখ্যাপরিমিত ব্রাহ্মণ-ভোজন।

**পরুস্ত** ৪০৭-১৯ পরশ।

**পলা** ৮৯-১০ ; ৩৭৪-২৬ পেলা ; ফেরি। ধুঁতুল বা বড়ী ?

**পশ্চিম জাইবেন** ৩৮১-১৪ পশ্চিম দেশস্থ গয়াকাশী ইত্যাদি তীর্থে যাইবেন।

**পশ্চীম মুখে হইয়াছিল** ২-৬ কন্যা ও বৃষ লগ্নে শিশু ভূমিষ্ঠ হইলে প্রসূতির ঘর পশ্চিমমুখ হইবে। "কন্যারাশ বৃষেলগ্নে পশ্চিমায়াং গৃহং সদা"—( বৃহজ্জাতক )।

**পসরি জায়** ১০২-১০ গণিতে পাঁচ সের হিসাবের অঙ্ক-বি।

**পসরী** ৩২০-১১ পাঁচ সের পরিমাণ।

**পাঁপোষ** ৪৬৪-৪ (ফা) চর্ম্মনির্ম্মিত পাদাবরণ বা পাদুকা।

**পাইয়া** ৭৬-২০ ( পুঁথির শুদ্ধ পাঠ 'পাপুনা' ) পাওনা।

**পাইকাম** ৩৩৫-২৩ পদাতিকদিগকে প্রদত্ত নিষ্কর জমি।

**পাকা** ৩৮২-২৪ খাঁটী হিসাব বা দর।

**পাথ** ৩৯৪-৩ আবর্ত্তন।

**পাখিরায়** ৪৭১-১১ ( পক্ষধর—রণসাজে সজ্জিত শ্বেত অশ্ব ) অশ্বারোহী যোদ্ধা। গৌণার্থে পদবী—চলতি 'পাখড়ে'।

**পাসুলি** ১৮৭-৩ পাদাভরণ-বি।

**পাথুর** ৩৯-৭ প্রস্তরনির্মিত।

**পাহাড়া** ৯৫-২৬ পাঠ; পত্রলেখার পদ্ধতি।

**পিট, পীট** ২৬৮-৯; ৩৮৪-১৮; ৩৮৭-২৬ হাত-খরচা। কোনও কিছু উপরোধের বায়না ( advance brokerage )?

**পিতিরিকিত্তী** ৪৮২-২২ পিতৃগণের অনুষ্ঠিত কৃত্যসমূহ।

**পিনদ্ধ কাপড়** ১৪২-২৬ পরিধেয় বস্ত্র।

**পিরান** ৩০০-১৯ পীরত্তর বা পীরের সেবার্থ প্রদত্ত নিষ্কর ভূমি।

**পিরেত্তর** ১৪৯-২৭ দ্র পিরান। ( তু দেবত্তর )।

**পুটিত চণ্ডী** ১৩১-৫ পুটিত অর্থাৎ চণ্ডীর প্রতি শ্লোকের আদি ও অন্তে ওঁ-কার যুক্ত করিয়া চণ্ডীপাঠ করা।

**পুটে** ৩৯৯-২ গহনার অঙ্গ-বি।

**পুত্র স্থানে গ্রহ** ৩৯-২২, ২৩ ( জ্যোতিষে ) লগ্ন হইতে পঞ্চম রাশি পুত্রস্থান। সেই স্থানে বিদ্ধাবিদ্ধ অর্থাৎ অনুকূল-প্রতিকূল গ্রহের অবস্থান।

**পুনর্ব্বিবাহ** ৪৭২-১৬ আদ্য ঋতুর পর সপ্ত বা ষোড়শ দিবসের মধ্যে গর্ভাধান-সংস্কাররূপ বিবাহ-বি। ( এই বিবাহদিবসে জননক্রিয়ার প্রতীকোৎসব 'কাদা-খেউর' ইত্যাদি অনুষ্ঠিত হইত। পরে রাত্রিতে দম্পতির শয়নগৃহে শয্যার এক পার্শ্বে হলুদ পিটালীর একুশটি সন্তানের প্রতীক পুতুলের থালা স্থাপিত করার দেশাচার ছিল )।

**পুনাতে** ২৫৪-১১ পোনেতে অর্থাৎ মূল্যে।

**পুন্যাহ** ১৩৩-৬

**পুরবি ধানি ওজন** ৪২০-২৩ পূর্ব্বদেশীয় ধানের মাপ-বি?

**পুরসারি** ৩৩০-২০ সম্পূর্ণ ঠিক। ('পূর্ণ, সারা' একার্থক। তু সারাকালি—জমির খাঁটি বর্গপরিমাণ)।

**পুরাট** ২৫৬-৩ পূরিত, পূর্ণ, ভরাট, ভর্ত্তি।

**পুরাপর মান্য** ১৬৪-৬ পূর্ব্বাপর অর্থাৎ সর্ব্বসময়ে (উত্তরাধিকার-সূত্রে) সম্মানিত।

**পুরুস্তরন** ৩৬-১৬ পুরশ্চরণ।

**পুরুস্তান** ৩৩৫-২৩ পুরুষানুক্রমে।

**পুরুহিত ঐ হুকা দিব** ১৬৪-১০ পতিত ব্যক্তিকে সমাজে গ্রহণ করার জন্য

পেষকস ৪৮৩-২৫ ( ফা ) উপহাররূপে প্রদত্ত।

পেলার কয়ড়া ৩৮০-১১ পেলা বা ফেরির কড়ি বা অর্থ? দাদন; কড়ার—চুক্তি (retaining fee) ?

পেসরে ৩২৫-১৭ ( ফা son of ) অমুকের পুত্র।

পৈচা ২৪৯-১৪ দ্র পঞ্চিছ্যা।

পৈত্রী ১৯৬-১৩ পৌত্রী।

পোক্তা ৫৫-১০ (ফা) পাকা; ইষ্টকরচিত।

পোঙালা ৩৮২-১ (প্রবাল) শুখনা ধানগাছের কুটি বা পল ( পোয়াল )।

পোতার জন্নে হাষুলি খেড়ূআ ২১৮-৩ পৌত্রের জন্য কণ্ঠভূষণ ও করভূষণ।

পোরিতোশীবেণ ৪৭-৭ ( বাঙ্গালা নামধাতু ) পরিতুষ্ট করিবেন।

প্রকাশীয়া ৭৯-৫ ( বাঙ্গালা নামধাতু ) প্রকাশিত করিয়া।

প্রছালি ২১২-২৩ ( প্রচ্ছাদী ) প্রচ্ছাদনদ্রব্য খড় ইত্যাদি।

প্রজাহায় ৪৫৮-২৪ ( ফা হায় ) সকল প্রজা।

প্রত্যাঙ্গিরা ৯৮-১০ ( প্রত্যঙ্গিরা ) মহাশক্তির প্রত্যঙ্গসম্বন্ধী অর্থাৎ তন্ত্রোক্ত মহাশক্তির অবয়ববিষয়ক স্তবপূজাদি।

প্রত্রান ৩৯৩-২৬ পত্র সকল; প্রভৃতি ?

প্রবর্ত্ত ১৯৫-১৯ প্রবৃত্ত।

প্রমাদ মৃত্যু ১৬৯-১১,১২ গৃহস্থের অনবধানতাবশতঃ স্থানান্তরে নীত হওয়ায় অপমৃত্যু।

প্রয়া[রা] ৭৬-১৬ (প্রিয়কার) প্রিয়কার্য্যকারী, প্রীতিপাত্র।

প্রশংশীত ৪৭২-১ মাননীয় (Honourable)।

প্রস্ত ১০১-১৫ দফা (item)।

প্রহ্লাদ চং ৮৯-২৮ প্রহ্লাদচরিত্র।

প্রাচির্ত্ত করাইয়া ঔষুদ্ধি সেবন ৪৩৮-১৭, ১৮ সুচিকিৎসকের যথাবিধি চিকিৎসায়ও যে ব্যাধির উপশম হয় না তাহা পাপজ ব্যাধি। এইহেতু হিন্দুমতে মহাপাতকাদিজন্য যথাশাস্ত্র প্রায়শ্চিত্তপূর্ব্বক পুনঃ ঔষধসেবনের ব্যবস্থা।

প্রাগুন খেয়াইব ২৮২-১৭ প্রাক্তন অর্থাৎ পূর্ব্বজন্মের কর্ম্মফল চিন্তা করিব।

**বরজ** ২৪২-২৬ ( * √বৃ—আচ্ছাদন ) পানের আচ্ছাদিত ক্ষেত্র।

**বরদার** ১০৫-১ ( ফা ) বাহক, ভৃত্য।

**বরদেয়া** ১০৪-১৯ ( ফা+আ—দোয়া ) আশীর্ব্বাদকারী।

**বরফক্ত** ৩১৬-১ [ বরয়ক্ত ( ফা+আ ) ] যথাসময়ে।

**বরসন** ২৫৮-১৪ ( ফা ) বছর বছর, প্রতিবৎসর।

**বরাত্ত** ৩৩-১৪ ( আ ) জন্য, নিমিত্ত ; প্রয়োজন।

**বরাহ্বাবনীনাথ** ১১৬-১১ বরাহভূমের রাজা। বরাভূম এখন মানভূম জেলার অন্তর্গত।

**বরেয়া** ১২০-১৩ বাঁশের গোল চটা। ইহা সাঁড়কের সঙ্গে লম্বালম্বিভাবে রোয়া বা ভাগটানের সহিত বাঁধা থাকে।

**বর্দ্দজওাব** ২৫৬-৭ ( ফা+আ ) আদালতে আর্জির জবাব।

**বর্ণ্ণক সজ্য** ২৬২-৩ বণিক সম্বন্ধী বা বেনেতী মশলা।

**বলন্দ** ১০৫-৪ ( ফা ) উচ্চ, বড়, মহৎ।

**বলি বামন** ৯০-৫

**বক্সী মহল** ৪০৮-২২ ( ফা ) বেতনদাতা কর্ম্মচারীদের অফিস।

**বক্সে** ১০৫-২ ( ফা বক্‌শীদন্ ) বকশীসে ; আশীর্ব্বাদে ; মেহেরবানীতে।

**বস্তুভাব স্থিতি** ২৬৫-১৫ বাস্তবিক অপ্রতুলভাবের বা অনটনের স্থিরতা।

**বহড়** ১০১-১১ উপাধি-বি।

**বহন ব্যক্তি** ১২৩-১৩ বাহক।

**বহাড়া** ৩৯৬-১৫ দ্র বহড়।

**বহুগুনা** ৬১-১৪ বোগ্‌নো, পিতলের তৈয়ারী কানামোড়া বড়ো পাত্র-বি।

**বাইসোত ব্যেমহ** ১৮৬-২ বায়ুর কোপজন্য দেহের স্ফীতি বা ফুলা।

**বাউটী** ২৩৪-৭ বাহুর অলঙ্কার বি। দ্র বাওটা।

**বাউরি** ২৭৬-১৩ ( *বাগুরিক ) হিন্দু জাতি-বি।

**বাউল** ১১৯-১৯ ( *বাতুল, *ব্যাকুল ) ধর্ম্মসম্প্রদায়-বি ; গৌণার্থে পদবী।

**বাওটা** ৪২৯-১২ ( বাহু পট্টক ) বাহুভূষণ-বি ?

**বাওত্তি** ১৪৬-২২ ( বাদিত্রিক ) বাইতি। বাদ্যকরের উপাধি-বি। ইহারা বেতের বুনানীর কাজও করে।

**বাক** ৩৯৯-২৭ বাঁকমল।

**বাকচনি ভুনি** ২৬১-১৮ ( ফা বাচকানি ) ছোট কেটে ; পাড়হীন মোটা ছোট তসরের ধুতি।

**বাট্টা** ২২৮-১১ প্রাপ্য মূল্য হইতে যে অংশ বাদ যায় (discount, brokerage)।

**বাড়ি** ৭৯-১৫ ( বৃদ্ধি ) ঋণ-দেওয়া ধানের বৃদ্ধি বা সুদ।

**বাড়ি পড়ন্দ দো** ৩২৭-১২ কোনও জমির স্থানীয় নাম। তু তিল কলাআ ডাঙ্গা—তিলকলাই বুনিবার ডাঙ্গা।

**বাৎ** ২৭-১২ বার্ত্তা।

**বাতা** ৭৫-১৭ ছোলা বাখারি।

**বাতাবন্দী** ৩৬৮-৯ বাতাদ্বারা বদ্ধ।

**বাত্তি** ১২৪-৫ ঝাড়-লণ্ঠন ইত্যাদি ?

**বাতেক** ৩২২-১৮ দ্র হইতে বাতেক।

**বাদদস্তা** ১০৪-৩ (ফা বাদ+আ দোয়া) অকৃপা।

**বাদসা গাজী বাহাদুর** ৩৩২-৩ ( আ গুজ্—যোদ্ধা ) বাদশাহ আহম্মদ শাহের উপাধি।

**বাদা** ৩৪২-৬ ( বন্দ ) বঁধ অর্থাৎ কয়েক কিতা জমির সমষ্টি।

**বাধি** ৩৩৮-২৬ মোকদ্দমায় বাদী।

**বানিঞা** ২০৭-২১ মজুরী।

**বাবুই** ১৩৯-১৮ ( Ischaemum augustifolium ) তৃণ-বি। ইহা হইতে দড়ি প্রস্তুত হয়।

**বায়জন** ৩০০-২১ (ফা) পূরা ওজন।

**বায়েস্ত** ৩১৬-২ (আ) হিসাবে প্রাপ্য।

**বার সনা** ৬৫-২৫ (ফা) বছর বছর ; প্রত্যেক বছরের জন্য।

**বার হরবার নাস্তি** ৩২৮-৮ বার হওয়ার নাই। দলিলে লিখিত রাজস্বাদি হইতে অধিক আর কিছু গৃহীত হইবে না বা তদ্বিষয়ে কোনও গোলযোগ ঘটিবে না।

**বারিত** ৬৯-২৩ নিবারিত।

**বারুজ** ৩৭৬-৪ ( তুর্কী বারুত্ ) বিস্ফোরক চূর্ণ-বি।

**বালাসাই** ৩৭৮-১০ শাহ্ আলমের সময়ে তেহ্রীর ত্রিশূল-দণ্ড-মার্কা তাম্র-মুদ্রা-বি ?

**বালেস্বরি আব খোরা** ৬১-১, ২ বালেশ্বরে প্রস্তুত ছোট শিলাপাত্র-বি।

**বাষতুল** ৪৫৬-৮ বাস্তু।

**বাসা** ১৫৩-২৫ বাড়ী ( পশ্চিম বঙ্গ )।

**বিলাবন্দী** ২৬১-১০ (ফা) বে-বন্দোবস্তী ; বে-হিসাবী ;

**বিলি** ২৪৩-৬ ব্যবস্থা।

**বিশালাক্ষী** ১৬২-১৪ দেবী দুর্গার আকৃতিভেদ—"রঙ্কিণী বিশালা"। ইনিই বাশুলী-চণ্ডী। দ্র মৎসঙ্কলিত পুঁথি-পরিচয়, প্রথম খণ্ড, পৃ ২২২।

**বিশী** ২৪০-১৭ কুড়ি আড়ায় এক বিশ। দ্র আড়া।

**বিশেষ** ৭১-১৯ ইতরবিশেষ ; আরাম, সুস্থতা, আরোগ্য।

**বিষ** ৪৩-৭ দ্র বিশ।

**বিষ্ণুপ্রেত** ৩৭২-২৫ ?

**বিসা প্রেতুল খরিদ বিক্রী** ১০২-১৮ শুভঙ্করী অঙ্ক-বি।

**বিহনের তলা** ২৫৮-১৬ বীজ-ফেলার জমি।

**বুজসুজ** ১৯৪-৩ ( * বুধ্য * শুধ্য = বুদ্ধ শুদ্ধ ) = বোঝা-সোঝা ; ( √বুধ্ + √সম্ বুধ্ ) বোঝা ও সমঝানো ; বুঝিয়া বিশেষভাবে কর্ত্তব্যনির্দ্ধারণ।

**বুন্দা** ৩৭৬-১৬ আতসবাজীর উপকরণ-বি।

**বুরিআদি** ২৮৫-২৪ ( ফা ) বরবাদি, ধ্বংসপ্রাপ্ত।

**বেঁইচার দাড়ি** ১৩৯-২৯ ( ধেঁইচা = ধঞ্চা Sesbania cannabina ) ধঞ্চার ত্বক্ দ্বারা নির্ম্মিত দড়ি।

**বেআন্দাজ** ১৭৬-৮ ( ফা ) অপরিমিত ; সমাজবিরোধী, গর্হিত।

**বেওতন** ৪৮২-২৪ ( ফা ) বেদখল।

**বেওা** ১৩৮-২৫ ( ফা ) বিধবা।

**বেওরা** ৩৯-৫ ( ব্যাপার ) ঘটনা, বৃত্তান্ত।

**বেখেতর** ১০৬-১১ ( ফা + আ ) বিপদশূন্য।

**বেগার** ৩৪-২৯ ( আ বগয়ের্ ) বিনা বেতনে ( কাজ )।

**বেচা** ২৫৭-১৯ ( ফা ) কাঁচা ; অসঙ্গত।

**বেজ** ৫৪-১৮ ?

**বেজমুই বঞ্জর** ৩৩২-১৮ ( ফা + হি ) পতিত ভূমি।

**বেজায়া** ৩৬৪-২৯ ( ফা ) হিসাবের বহির্ভূত।

**বেজার** ৪৭৬-২৯ ( ফা ) বিরক্ত ; দুঃখিত। 'গা-বেজার'—জ্বরের জন্য গা গরম। —দ রা

**বেঞ্জন্যা** ৫৬-২৮ ব্যঞ্জনীয়া অর্থাৎ ব্যঞ্জনরন্ধনের মৃৎপাত্র-বি।

**বেড়কান্ধা** ৩১৭-২৪ ( √বেষ্ট ) বেষ্টনীর প্রান্তস্থিত জমি।

**ভট্ট বিদাই** ৩৭৭-৮ ভাট-বিদায়। ( ব্রাহ্মণাদি বিশিষ্ট জাতির নিমন্ত্রণে প্রেরিত পত্রবাহক 'ভাট' )।

**ভদ্রন্থ** ১২৪-৫ মঙ্গল, সুবিধা।

**ভর** ৩৫-৭ পদবী-বি।

**ভাআদ** ১৬৩-১৫ (ভ্রাতৃদায়াদ) জ্ঞাতি-শরীক।

**ভাও** ৪২-২০ (হি) চলতি হার।

**ভাগপাট্টা** ৩৪৮-১৮ জমির অংশসম্পর্কিত দলিল।

**ভাগরা** ৪২০-২০ (=ভাগড়া <*ভাগ বৃত্তি) বর্গা; বথরা।

**ভাগাড়** ৪৬৬-৪ (১) সাধারণের ব্যবহার্য্য জলসঞ্চয়ের লম্বা অগভীর গর্ত্ত বা খাদ। ( ইহা হইতে 'পয়নালা' কাটিয়া মাঠের প্রত্যেকের জমিতে 'সেচ-মেলনা' দেওয়া হইত। ইহা তখনকার দিনের উত্তম সেচ-ব্যবস্থার নমুনা। 'ভাগাড়-ভাঙ্গা জমি'=নীচু জোল-জমি) ; (২) সাধারণের মৃত গবাদি পশুর দেহ বাড়ানোর বা ফেলার জন্য গ্রামের বাহিরে নির্দ্দিষ্ট স্থান। ( এইখান হইতে মুচিরা মৃত গরুর চর্ম্ম ও মাংস কাটিয়া অর্থাৎ 'ভাগাড় কামাইয়া' লইয়া যাইত ) ; (৩) শবাদি বহন করা, গরুর গাড়ী, ধানের 'গুটী' ( ছালা ) লইয়া যাওয়া ইত্যাদি সর্ব্ব প্রয়োজনে সাধারণের ব্যবহার্য্য প্রশস্ত পথ—'ভাগাড়-রাস্তা' )।—দ রা

**ভাঙ্গা পড়িয়া** ২১০-২(=ভাঙ্গা পড়া ) বাদসাদ ; কম ; খরচ ; আত্মসাৎকরণ।

**ভাজান চালু** ২১৩-১৭ ভাজিবার বা মুড়ি করিবার চাল।

**ভাজান ভাতি** ২১৩-২২ ভাজিয়া খাওয়ার জন্য ভাতের চাল।

**ভাজু** ৪৫২-১১ (ভাউজ) ভাজ, ভ্রাতৃজায়া।

**ভাঞ্জা** ১০৫-২১ ভাগিনেয়, ভগিনীপুত্র।

**ভাটার কাষ্ঠ** ১৪৬-১৮ ইঁট, চূণ ইত্যাদি ভাটিতে পোড়াইবার জন্য আনীত কাষ্ঠ।

**ভাড়ি** ৪০৭-২৮ তাঁতের ছোট যন্ত্রপাতি রাখিবার আধার-বি।

**ভাতিজা** ১০৫-২১ (ভ্রাতৃজ) ভাইপো।

**ভাত্রি দিতিয়ার চন্দন** ৪০০-৪,৫

**ভাবিৎ নহিবেন** ১২৩-৮, ৯ (ভাবিত ন হইবেন) ভাবিবেন না।

**ভায়াচারি** ২৬২-১৪ ভ্রাতৃগণের আচরণ জন্য (বিরোধ)।

**ভার** ৪২-৪ ; ৪১৫-১১ দায়িত্ব ; ভারবহনার্থ বাঁক।

**ভালইত্তে** ৬৮-১৪ ( বর্ণ লোপ ) ভাল হইতে।

**ভাশ পত্র** ১৭৯-১২ ভাষাপত্র। শাস্ত্রের ভাষা বা বচন অনুসারে বিহিত ব্যবস্থা-পত্র। সামাজিক দুর্নীতি বা বৈষয়িক বিরোধ ঘটিলে ব্রাহ্মণ পণ্ডিত কৃত তদ্বিষয়ে বিচার ও ব্যবস্থা।

**ভাষ** ১৬৩ দ্র ভাশ পত্র।

**ভাষা** ৫০-৩০ বাচনিক বিবরণ।

**ভিআঞাছ** ১৭-৪ ( বাঙ্গালা নামধাতু ) ভিয়ান করিয়াছ।

**ভিক্ষু শ্রীসেখ** ১০৫-১৫

**ভিড়নে ছীল** ১৭১-২৮ দলে ছিল, সঙ্গে ছিল।

**ভিতে হণ্ডি** ৮০-২৮ ভাতের হাঁড়ী।

**ভিত্তে** ১৩২-১৫ ভেতো অর্থাৎ ভাতের হাঁড়ী।

**ভিমি** ৪৫৫-১৮ ( ভ্রমি, ভূমি ) মস্তকঘূর্ণন-জাত রোগ বি।

**ভীষ্মাদি তর্পণ** ১৬৪-২৮

**ভুজন** ৩৯৫-১২ ভোজন, অন্নপ্রাশন, ভাত।

**ভুনি** ৪৫-২২ বিধবার পরিধেয় পাড়-শূন্য মোটা কাপড় বা থান। দ্র বাকচনি ভুনি।

**ভুর্জ্জপত্র** ৩৭-২২

**ভেক দিআ দিব** ২৭৭-২৮ ( *ভৈক্ষ্য, *বেষ) বৈষ্ণবসমাজ-ভূক্ত করিয়া দিব।

**ভেক লইআ বৈষ্ণব** ১৩৮-২৭

**ভেরি বন্ধী** ৩১৪-৩ জমির চতুর্দ্দিকে বেষ্টনভূত মোটা আল বা বাঁধ যুক্ত।

**ভেশস্তি** ২২৩-১৮ (ফা ভিস্তি <বিহিস্তী—স্বর্গে জলসরবরাহকারী) জলবাহক।

**ভোগ প্রমাণ** ৩২৮-২৬ ভোগের বা খোরাকের উপযোগী কিয়ৎপরিমাণ জমি।

**ভৌতিক বিশয়** ১৬৯-১১

**ভ্রাজাল** ২০৮-৯ ভাজার জন্য (চাল)।

**ভ্রারাত** ২১৩-৯ ( *ভার হারা ত ) ভারহারক অর্থাৎ ভারবাহক।

**মওলা** ১০৪-৭ (আ) জ্ঞানী, পণ্ডিত।

**মওাজী** ১৪৩-১৯ (আ) সর্ব্বসুদ্ধ ; একুন।

**মং** ৪৮১-১০'মতাবক'-এর সংক্ষেপ।

**মকরা সুদ** ২৫১-২৮ (আ+ফা) নির্দ্দিষ্ট সুদ।

**মচলকা** ৯৬-৩০ (তুর্কী) বিশেষ সর্ত্তে অঙ্গীকারপত্র।

**মজমুন** ২৫৬-১ (আ) মর্ম্ম ; আরজীর বর্ণিত বিষয়।

**মজকুর** ৩৭-১২ (আ) উল্লিখিত ; উল্লিখিত বিবরণ।

**মাল সাইরি খড়ি** ১০২-১৬ গণিতে অঙ্ক-বি।

**মালা** ২৪১-৩ নৌবাহীদের পদবী-বি।

**মালুস** ২৬৭-২০ ( ফা ) মতলব।

**মালের কাচারি** ২৬৩-১০, ১১ (ফা) রাজস্ব আদায়ের স্থান (revenue office)।

**মাযুর** ৩৬-১৮ ( আ ) জড়িত।

**মাযুল** ২৯৫-২ ( আ ) শুল্ক, কর। গৌণার্থে দক্ষিণা।

**মাসষুর** ১৬৫-১৯ ( মেসো-শ্বশুর ) মাস-শ্বশুর।

**মাস্বা** ২৬৯-১৫ মাসী।

**মাহাতা** ৩৭৬-৫ (মাহাতাপ ). আতসবাজী বি, চাঁদবাজী।

**মাহাসিল** ২৭১-২৩ ( আ ) আদায় ; আয় ; উৎপাদন।

**মাহিনদার** ৩৭২-২৭ ( আ+ফা ) মাসিক বেতনভোগী কর্ম্মচারী বা ভৃত্য।

**মিছিল** ২৫৫-৫ ( আ মিস্‌ল্ ) মোকদ্দমার কাগজপত্র ; নথী ( file )।

**মিদ্ধা** ৮৩-৬ ( ফা আমীর্ দহ্ ) মীর্দ্দা ; গ্রামের প্রধান, মণ্ডল ; পদবী-বি।

**মিনকিঅত** ৪৮৪-১ (?) আদায় ?

**মিনাক মোজা** ২৩১-১৫ ( আ ) বাদ মৌজা দরুন ?

**মিনাহ ওসত** ২৩১-১৪ ( আ ) বাদ ওয়াশীল।

**মিনাহ মযুকুপ** ২৩১-১২ ( আ ) ছাড় বাদ।

**মিসদাগ** ৪৮২-৯ (miss+ফা) নম্বর-বিহীন, যাহা তপশীলভুক্ত নহে।

**মুখতে** ৪৬১-৩ ( আ ) সর্ব্বশুদ্ধ।

**মুখালিফ** ২৭৩-২৪ ( আ ) বিরোধী, বিপক্ষ।

**মুজমিন** ২০৭-৮ ( আ ) জামিন।

**মুজুরা** ২২৮-২৪ ( আ মুজ্‌রা ) বাদ, ছাড়, কাটান।

**মুত্তা** ১৬৫-২৩ (মোদ্দা) কথার মাত্রা-বি।

**মুনিষ মসনা** ৩৯৪-২ ( মনুষ্য ) মজুর ; মসনা—সহচর শব্দ।

**মুনিসি দাএম** ২৯০-৯ ( আ ) স্থায়ী কেরানী।

**মুর** ৪১৬-২০ মোর, আমার।

**মুরিদ** ১০৩-২০ ( আ ) মুসলমান ধর্ম্ম-গুরু।

**মুরুদী** ৩৯৪-৫ ( আ মর্দ্দী ) ক্ষমতা।

**মুর্দ্দাই** ১৯৩-১৬ ( ফা মর্দ্দাই ) বাহাদুর, মাতব্বর, মোড়ল।

**মুলবৎ** ২৮৬-১ মূলের মতন ; যাহাতে মূল আছে ( true copy )।

মুল্যের ৫০-২৬ ( লিখাছে ) পণের ।

মুমুরা ৩২৭-১৯ দ্র মুজুরা ।

মুসুদ্দী ২২৯-২৮ ( আ মুত্সদ্দী ) আফিসের ভারপ্রাপ্ত কর্ম্মচারী, জিম্মাদার, এজেন্ট ।

মুহুর্ত্ত ১২৬-৬ ব্রতের উপলক্ষ্যে শুভকাল। দিবামান ও রাত্রিমানের পনেরো ভাগের এক এক ভাগের নাম মুহূর্ত্ত। দেবতাগণের অর্চ্চনা করিতে হয় পূর্ব্বাহ্নে। যে তিথি ভোর বেলা এক মুহূর্ত্ত হইতে অল্পকাল থাকে তাহাতে ব্রত স্নান উপবাসাদি কর্ম্ম অকর্ত্তব্য ।

মেড়ে ১৭৭-১০ পদবী-বি ।

মেদনিপুর চাকালার সন ৩৩৭-১ এই সন বাঙ্গালা সন অপেক্ষা এক বৎসর বেশী। ( ইহার ইতিবৃত্ত এখনও জানা যায় নাই) ।

মেন্নত ১০৪-৩ (আ) মানত, পূজা ; দয়া ।

মেয়না ২৩০-১ মেহনৎ; পারিশ্রমিক ?

মেলানি ৭৪-২ মেলন ; মিত্রতা ; সন্ধি ।

মেহের রুই আপ্ত ১০৬-১৩ (ফা) অনুগ্রহপ্রাপ্তি ।

মেহেরবানগি ৯৬-২৭ ( ফা ) দয়া ; অনুগ্রহ ।

মোওক্তা ওআরিস ৪৬০-১৮ ( আ মোতোআরিস্ ) বংশধর, উত্তরাধিকারী ।

মোওাফীক ১৪৩-২০ ( আ ) অনুসারে ।

মোওেদ ১০৪-২২ ( আ ) সহায়ক ।

মোকড়োর ৩-১৬ ( আ ) নির্দ্দিষ্ট ; স্থায়ী ; নিযুক্ত ; স্থাপিত ।

মোকাম ৩১-১ (আ) থাকার জায়গা, আশ্রয়, আড্ডা ।

মোকামী ৪৭১-৩০ মোকামে স্থিত ; স্থানীয় ।

মোছোল্লম ১০৫-১৮ (আ) সুপ্রতিষ্ঠিত ।

মোজাহেম ২৫৪-৩ (আ) আপত্তি, প্রতিবন্ধক ।

মোটে ৩২০-২৬ স্থানে ; পদে ?

মোনকের ৪৬৭-৯ (আ ইন্‌কার্) পরিত্যক্ত ।

মোনষুবা ২২৯-২৫ (আ) মানস ; উদ্দেশ্য ।

মোনিস ১৪৭-৪ দ্র মুনিষ মসনা ।

মোনোদরে ৩৭৮-১ মনকষ্টে ?

মোবো ২৩১-৯ 'মবলগ'-এর সংক্ষেপ ।

মোলাহি জা ২৯-৩ (আ) সবিশেষ দেখা ; বিচার, আলোচনা।

মোষত্তন ১৬৪-১৪ (ফা—মস্তী) ঘোঁট, চক্রান্ত।

মোস্ক ১০৪-১৩ (ফা) সুনামযুক্ত।

মোহর ১১৫-২৮ মোর ; আমার।

মৌ ৩-২৪ 'মৌজা'-র সংক্ষেপ।

মৌজে ১০৬-১৯ (আ) গ্রাম।

মৌরসান ১৯৪-১০ ( আ ) পুরুষানুক্রমে ভোগদখলী ; পৈতৃক।

মৌরুষ ৪৭১-২৯ ( আ ) পৈতৃক।

যমুলা ২৯৮-১৪ ( আ জুম্‌লা—জমা ) মোট, সমষ্টি, একুন।

যস্তাল ২৩৯-২১ ?

যুদা ২৮৪-১৬ ( ফা ) ভিন্ন।

যুলির জমী ৩২৯-৮ দ্র জোলির মাঠ।

য়খা চালু ৩৩০-২৭ আঁকা চাল। অনবধানতাবশতঃ অধিকমাত্রায় সিদ্ধ-করা বা সিজানো ধানের চাল ?

য়গাতক ৩৮৮-২০ ( অগতিক ) যাহা গতির বা প্রয়োজনের অনুযায়ী নহে অর্থাৎ অনাবশ্যক ; অকারণ।

য়নুবোধন ৫১-১১ ( অনুবোধন ) অনুধাবনপূর্ব্বক বুঝা।

য়বিষ্ঠ ২৭৭-৬ ( অভীষ্ট ) অভিলষিত, প্রিয় ; পূজনীয় ব্যক্তি।

য়সী ৩৩০-২৭ ( *অস্য ) ইহাঁর।

য়াথবাড় ৩৩৭-২১ October।

য়ানব ৪৪৭-৩০ ?

য়াসর ২৫৪-১৩ আসল ?

য়ৈ গ্রামের কালামানিক ২২২-৮ কালামানিক ধর্ম্মঠাকুরের নাম। ( এখানে ঋণ-গ্রহণে ধর্ম্মঠাকুরকে সাক্ষী মানা হইয়াছে। ধর্ম্মসাক্ষী করিয়া সমাজে বিশেষ বিশেষ কার্য্য করিবার প্রথা প্রচলিত আছে। সেই সূত্রে লৌকিক ধর্ম্মঠাকুর একেবারে আপন জন হইয়া গিয়াছেন )।

য়োক্ত ২-৫ ( আ রখ্‌ৎ ) সময়।

রঙ্গীল ২০৬-৮ রঙ্গিন বস্ত্র।

রদজবাব ২৭২-১ ( আ ) পাল্টা-জবাব, counter-reply।

**রুজু হাজির** ৩১২-৬ (আ) মোকদ্দমায় উপস্থিত।

**রুপস** ২৫৯-১১ ( ফা রু—মুখ+পোস<পোসিদন্—লুকানো ) পলাতক, ফেরারী।

**রুবকার** ৬৩-২০ (ফা) আদালতে পেশ হওয়া।

**রেকাবি** ৪০-২০ (ফা) ধাতুপাত্র-বি (plate)।

**রেপর্ট** ২৫৫-১৬ report।

**রেবতীরমণচরণচারিণী** ৪৫৯-৫ বলরামপদাশ্রিতা। ( স্ত্রীলোক জমিদারের নামে এইরূপ বিশেষণ দুর্লভ। বলরাম চাষ-আবাদের দেবতা। বীরভূমে খয়ড়াসোলে ও বর্দ্ধমানে বোরোতে দেবতা বলরাম এখনও আছেন। জঙ্গল-মহলের জমিদার 'গঙ্গামুনী' ইঁহাকেই গৃহদেবতা মানিয়াছেন। জঙ্গলমহল আবাদ করিতে লাঙ্গল-প্রতীক রেবতীরমণই উপযুক্ত দেবতা )।

**রেস্পাণ্ডেন্ট** ৩৭৩-২০ ( respondent ) প্রতিবাদী।

**রোক** ৩১৫-২৯ (হি) নগদ ( টাকা )।

**রোকসিককা** ১৩-২১ (হি) নগদ টাকা।

**রোয়দাদ** ২৫৬-২১ (ফা) বিবৃতি, minutes।

**লওাহেক** ৩৩৯-১৭ (আ) সম্পর্কিত ; পরিজন ; অধীনস্থ লোক।

**লকুতা** ৪৩-১৮ ( লৌকতা <লৌকিকতা ) সামাজিক কার্য্যে দেয় ধনাদি।

**লক্ষ্মিনারায়ণ জীউ** ১৫২-১

**লক্সি** ৩৭৫-৮ (ফা) নক্সা-করা পাত্র ( গেলাস বাটী ইত্যাদি )।

**লগন পত্র** ৪-৬ বিবাহে লগ্ন স্থির করিয়া লিখিত চুক্তিপত্র।

**লগুতা** ১৭৩-৯ ( লঘুতা ) ক্ষিপ্রতা অর্থাৎ কার্য্যে ক্ষিপ্রতাজন্য অবিবেচনা ?

**লঘুই** ১৩২-১৯ পাটায় লগ্ন বা লাগানো শাল ?

**লঙ্কাকাণ্ড পুস্তক** ৯১-১৬ রামায়ণের লঙ্কাকাণ্ডের পুঁথি।

**লটকনা** ১২৫-১৭ ( arnatto, annatto ) লাল রঙের জন্য ব্যবহৃত ফল-বি। ( লটকনার দোকান অর্থাৎ সকল রকম দ্রব্যের মুদীর দোকান ; লটকনা ফলের রঙে রঞ্জিত মালীর প্রদত্ত ডাকের সাজ।—দ রা )

**লতা** ৩-১ ; ৩১৭-৩ ( *নক্ত ) প্রসবের দিন হইতে নবম নক্তের অর্থাৎ নবম রাত্রির দিবসে অনুষ্ঠেয় প্রসূতির ক্ষৌরাদি শৌচকার্য্য লতার মতো নমনীয় পাতলা পাত।

**শিনি** ৩৯৯-২৪ ( ফা শির্নি, সি- ; হি *সিথরন ) আটা দুধ কলা গুড় ইত্যাদির মিশ্রণে প্রস্তুত পীরকে প্রদেয় ভোগ।

**শিব কবচ** ৪২-১০ ভূর্জ্জাদি পত্রে লিখিত তন্ত্রোক্ত শিবমন্ত্রের কবচ।

**শিব বিবাহ** ৮৯-২২ শিব-পার্ব্বতীর বিবাহবিষয়ক পালা।

**শিশুমারক** ১৩৬-২৭ শুশুক।

**শীকদার** ২৯৫-৫ ( ফা ) কর-সংগ্রাহক।

**শুক্র পষচিমে** ৩৮-১০ দ্বিরাগমনকালে পশ্চিমে শুক্র থাকিলে যাত্রা শুভ ; পূর্ব্বে থাকিলে অশুভ ; কিন্তু স্বামীর সহিত দ্বিরাগমনে পূর্ব্বে শুক্র থাকিলেও যাত্রা শুভ ; ইহাতে পূর্ব্বে শুক্র দুষ্ট হয় না।

**শেওায়** ২৮৫-১৩ (ফা) ব্যতীত।

**শেঠাম কাগজ** ৩৩১-২০ stamp-paper।

**শেড়ে** ২৫৬-৮ সারে অর্থাৎ মূল অনুসারে।

**শেহওয়া** ৭৬-২৭ দ্র শেওায়।

**শোতা** ৩২৫-১ যে জমি বা স্থানের উপর দিয়া বর্ষায় পয়ের ( < প্রবাহ ) বা স্রোত যায়।

**শোতো** ২৬০-১২ ( শ্রুত ) কর্ণগোচর।

**শোপর্দ্দ** ১৭২-১০ ( ফা সুপুর্দ্ ) জিম্মা।

**শ্রবণা** ২৭২-৮ ( আদালতের পরিভাষা ) শুনানী, hearing।

**শ্রী** ১-৪ দেবতা গুরু গুরুস্থান ক্ষেত্র, ক্ষেত্রের অধিদেবতা, সিদ্ধ, সিদ্ধস্থান—ইহাদের পূর্ব্বে 'শ্রী' ব্যবহৃত হয়। "দেবং গুরুং গুরুস্থানং ক্ষেত্রং ক্ষেত্রাধিদেবতাম্। সিদ্ধং সিদ্ধাধিকারাংশ্চ শ্রীপূর্ব্বং সমুদীরয়েৎ ॥" ( কিন্তু এই গ্রন্থে নির্ব্বিচারে 'শ্রী' শব্দের প্রয়োগ পাওয়া যায় )।

**শ্রীএনীতিত্র** ৩৪৬-২৮ এনায়েতুল্লা ? ( ১০৭৯ বঙ্গাব্দের দিকে ইনি সমরসাহী পরগণার ডিহিদার শীকদার বা ঐরূপ কোনও পদিক ছিলেন, অনুমান হয়। দলিলে উল্লিখিত মুর্জ্জাপুর গ্রামের ( বর্ত্তমান ছোট-বৈনান গ্রামের উত্তর-পশ্চিমাংশ ) প্রান্তে 'এনের ডাঙ্গা,' 'এনের বাগান,' 'এনের পুকুর' ছিল। বর্ত্তমানে ডাঙ্গাটি অংশতঃ জমি ও চটান (ডাঙ্গা), বাগানটি কেবল ডাঙ্গা ও পুকুরটি পাঁচ বিঘা পরিমাণ জোল জমিতে পরিণত হইয়াছে )।

**শ্রী৺ঘাট** ৭২-৬ কালীঘাট।

**শ্রীশ্রী৺সের্হা৲গ্রতএম** ৪৯-১৮ ঈশ্বরের অভিপ্রায়-অনুসারে।

**শ্রীশ্রীপঞ্চানন্দ ধর্ম্মরাজ** ৩২৪-১ ধর্ম্মঠাকুর। ইনি শিবঠাকুরের সহিত অভিন্ন। ইহাঁর চলতি নামান্তর 'পেঁচো ঠাকুর'। ইনি সন্তানের বরদাতা ও তাহাকে নিরাময় করার দেবতা। দ্র মৎসঙ্কলিত পুঁথি-পরিচয়, ১ম খণ্ড, পৃ ২২৫, পাদটীকা।

**শ্রীশ্রীবাটী** ৫৮-২ গুরুর বাড়ী।

**শ্রীশ্রীভোজনের জায়** ৩৫৫-৩ ব্রাহ্মণভোজন-সম্বন্ধে বিশেষ শ্রদ্ধা-জ্ঞাপনার্থ 'শ্রী' শব্দের ব্যবহার। (ইহা অতিশয়োক্তি-বি)।

**শ্রীশ্রীরামকৃষ্ণঃ সরনং** ৩৪৫-২, ৩, ১৮, ১৯ কালেক্টরী হইতে প্রাপ্ত দাখিলাতে এই প্রয়োগ অভিনব।

**শ্রীশ্রীস্বামীর ভিক্ষার জাই** ১৫৭-১৭, ১৮ ?

**শ্রীসাহন সাহ** ৩১৬-২৯

**শ্রীসিংহবাহিনী ঠাকুরানী** ৩৯-৯ সিংহারূঢ়া দুর্গার মূর্ত্তি-বি। ( কবিকঙ্কণ মুকুন্দরামের বংশধরদিগের গৃহে ইনি অদ্যাপি পূজিতা কুলদেবতা। অধ্যাপক শ্রীযুক্ত সুনীতিকুমার চট্টোপাধ্যায় মহাশয় অষ্টধাতু-নির্ম্মিত মূর্ত্তিটি দেখিয়া প্রায় তের শত বৎসরের প্রাচীন নিদর্শন বলিয়া অভিমত প্রকাশ করিয়াছেন। কিন্তু কবিকঙ্কণের কাব্যে এই নামে ইহাঁর উল্লেখ নাই )।

**শ্বর ব্যয়** ১১৫-২৪ ( স্বর্‌+অব্যয়—দুই-ই স্বর্গার্থক ) স্বর্গ ?

**শ্বাস** ৭৩-২৭ শাসনকর্ত্তা ?

**ষদৈবত** ১৫৯-১৪ ক্রিয়ানুষ্ঠান ( আদেশমতো )।

**ষম্ম মাদুলী** ৪১৮-২৩ সোনার মাদুলী-গাঁথা করাভরণ-বি ; ষশম ; মুড়কি-মাদুলী।

**ষষ্ঠ কুড়্যা** ২১২-৬ ছয় বিঘা পরিমাণ নীচু জমি। ইহা বর্ত্তমানে 'ষষ্ঠী-কুঁড়ে'। শিবরাম চক্রবর্ত্তী কবিকঙ্কণ মুকুন্দরামের পুত্র বলিয়া কথিত আছে। তিনি মুর্জ্জাপুর আয়মা পাইয়াছিলেন। বর্ত্তমানে তাহাঁর উত্তর পুরুষ 'ভট্টাচার্য্য'-বংশের বসত-বাটীর সন্নিহিত ছয় বিঘা পরিমাণ এক বন্ধ চৌকা নীচু জমি 'ষষ্ঠ-কুড়্যা'। ( শব্দসাম্যে কালক্রমে 'ষষ্ঠ'

'ষষ্ঠী'-তে পরিবর্তিত হইয়াছে। বর্তমানে সাধারণে ইহাকে ষষ্ঠী ঠাকুরানীর দেবত্তর জমি বলিয়া ধারণা করে। ভবিষ্যতে এখানে ষষ্ঠী-মূর্তি প্রতিষ্ঠিত এবং সাড়ম্বরে পূজা প্রচলিত হওয়াও অসম্ভব নহে)।

**স্বস্ত্যয়ন নিত্য, কাম্য** ৩৯২-১১, ১৩ আহ্নিককৃত্য তুলসীদান স্তবকবচ গীতা-চণ্ডীপাঠাদি নিত্য এবং যে-কোনও কামনা করিয়া পূজাদি করা কাম্য স্বস্ত্যয়ন।

**সুগচরইলম** ৬৯-২১ ( বাঙ্গালা নামধাতু ) সুগোচর করিলাম।

**সুগোছ** ৩০-১৭ সুবিধা।

**সুচারু** ৪২৪-১৭ সুচারু ; উত্তমরূপ।

**সুদ মোক্তা** ২৪৭-১১ ( ফা+আ ) পাকা সুদ।

**সুদা** ২৮৪-১৬ দ্র যুদা।

**সুদামদ** ২৯৫-৭ ( হি সদামত ) অনেক দিন হইতে ; বরাবর।

**সুন্দমঞ্জরি ঠাকুর জীউ** ১০০-২৩ বৈষ্ণব-গুরুর নাম-বি। অনঙ্গ লবঙ্গ রূপ রস গুণ রতি ভদ্র ও লীলা—এই অষ্ট মঞ্জরীর বা সখীর ভাবে ভাবিত হইয়া কৃষ্ণসেবা করেন বলিয়া বৈষ্ণব মহান্তগণ এইরূপ নাম গ্রহণ করিয়া থাকেন।

**সুনা** ১৫০-৪ ( শুখনা ) ডাঙ্গা জমি। ( এই জমিতে আউস-ধান রবিশস্য আক আলু ইত্যাদি হয় )।

**সুন্দররূপ** ৪৭-১০ ভালোরূপে ; সুস্থ শরীরে ; নির্বিঘ্নে।

**সুপাদ** ১০৩-২৩ সুকোমল পাদ অর্থাৎ পাদপদ্ম।

**সুপিষ্ট** ৯৬-২৯ ?

**সুবা** ৩৪৬-২৫ (আ) জমিদারি ; প্রদেশ।

**সুব্যক্তে** ৭১-১০ সরলভাবে ; সহজে।

**সুভ প্রস্থান** ৪৪-৯ ( ভ্রমে ) শুভাগমন।

**সুমার** ২২২-১৪ (ফা) গণনা।

**সুরত** ২৭৫-১০ (আ) রকমে, ভাবে, প্রকারে।

**সুরিতে কারন** ১৬৩-১২ সুহৃত্তের কারণ ; বন্ধু এই হেতু।

**সইলি** ৪৩৬-১৯ ( *সৈলী, *সহেলি—বন্ধুত্ব ) বন্ধুভাব, আপোস, সহযোগ। ( তু সয়লা, সৈলিক—বন্ধুভাব।—দ রা )।

**সএক কারন** ৩০-১৭, ১৮ প্রায় এক শত। ('কারণ'—কথায় মাত্রা)।

**সওার** ৪৩৯-১৯ অশ্বারোহী। এখানে জরাতিগার-নামক অশ্বারোহী। (ইহা বর্গীর হাঙ্গামার সময় সৈন্যরূপে বর্ণনায় রূপক)।

**সংবাদ পত্র** ৫৬-৯ খবর-লেখা চিঠি, সংবাদযুক্ত পত্র।

**সকলেকাকার চাক** ১৬৩-৭,৮ (চক্র >চাক—গ্রামসমূহ) গ্রামসমূহের অধিবাসীদিগের একাকার অর্থাৎ তাহাদিগের একত্র মিলন; সকলের সমবায় বা সম্মেলন।

**সকাতরি** ১১-৯ সকাতরে, সক্লেশে, কষ্টে।

**সকুষ কারাদি** ৩১৮-১৩ (বর্ণবিপর্য্যয়) সংস্কারাদি।

**সঙ্গি ও তলি** ৪৩৯-১৭, ১৮ সহচর ও সহায়ক।

**সড়েবিতাং** ৩৩০-২১ সারা বা খাঁটি বিবরণ বা বিবৃতি।

**সত** ২৬৯-২৭ সহিত, সাৎ; কাছে।

**সতন** ৩৭০-১১ ?

**সত পরত** ৪৩৪-২৬ (স্বতঃ পরতঃ) নিজে বা অন্য দ্বারা।

**সতাদিঘি** ৪৭৫-২১ সতীনের টাকায় খাত দীঘী। (ইহা হইতে 'সাতা', বর্ত্তমানে 'ছাতা দীঘী' হইয়াছে। 'ছত্র' হইতেও 'ছাতা' বা 'সাতা' বা 'সতা' হইতে পারে। সুতরাং এই দীঘী ছত্রসিংহ, ছত্রধর বা ছত্রপতি নামক কোনও রাজার খাত হইতেও পারে। দ্র পুঁথি-পরিচয়, ১ম খণ্ড, পৃ ২২৫, পাদটীকা।

**সত্যনারায়ণ সির্নি** ৩৭০-২৬, ২৭ সত্যনারায়ণের শির্নির উপকরণ। দ্র শির্নি।

**সত্যপীরের সীরনী** ৩৬৭-১৪, ১৫

**সত্বত্তর** ২৫৯-১৫ (সত্বর উত্তর—বর্ণলোপ) শীঘ্র উত্তর।

**সদর তলব** ২১৪-৬, ৭ জমিদারের সদর কাছারিতে দেয় খাজানা।

**সধবা মেয়্যা ছিল** ২-৬; ৪২৭-১০ যুগ্মরাশি লগ্ন হইলে ধাত্রী সধবা ও অযুগ্মরাশি হইলে বিধবা হইবে।
"যুগ্মাযুগ্ম লগ্নবশাৎ প্রসবস্য চ কারিণী।
বিধবা সধবা জ্ঞেয়া ক্রমাৎ খলু বিচক্ষণৈঃ॥"
—জ্যোতিস্তত্ত্ব।

**সন** ১-৬ (আ) বঙ্গাব্দ। ১৫৫৫-৬ খৃষ্টাব্দে এপ্রিল মাসে আকবর বাদশাহ কর্ত্তৃক ৯৬২-৩ হিজরী সাল হইতে চাষবাস ও রাজস্ব আদায়ের প্রয়োজনে

ইহা প্রচলিত হয়। ইহার আগে চান্দ্র মাসে গণিত হিজরী সন এদেশে চলিত। বাঙ্গালা সন সৌর মাসে গণিত হয়। ইহা শকাব্দ হইতে ৫১৫ বৎসর, খৃষ্টাব্দ হইতে ৫৯৩-৯৪ বৎসর ও মেদিনীপুর চাকলার সন হইতে ১ বৎসর কম এবং মল্লাব্দ হইতে ১০১ বৎসর বেশী। কেহ কেহ বঙ্গাব্দকে মহারাজ শশাঙ্কের প্রবর্ত্তিত বলিয়া অনুমান করেন।

**সন** ১৩২-১৭ ( সং—শণ ) দড়ির জন্য শণ।

**সনন্দ** ১৩০-৪ ( আ সনদ্ ) হুকুমনামা, দলিল, diploma।

**সনবরসন** ২৯৮-১ (ফা) বৎসর বৎসর।

**সনমায়ালি** ৪১১-১৭ সম্মতি। ( তু হি সন্মান)।

**সনাল গগর্গরি** ১৪৮-১২ নলযুক্ত জলপাত্র, গাড়ু বা বদ্না।

**সনিদোম** ১০৫-২৪ (ফা) শ্রুত।

**সন্তানের নিবির্ত্ত** ৪৫১-২০ সন্তানের নিমিত্ত।

**সভ্রসি বরণ** ২৯৩-১৮ ( সদস্যবরণ ) বৃষোৎসর্গাদিতে বেদীর কার্য্যে যিনি সভার মধ্যে থাকিয়া কার্য্যাদি তত্ত্বাবধান করেন তাঁহার সম্মানার্থ দান।

**সন্ধ** ১৫৬-১২ সন্দেহ।

**সপ** ৪০-১৬ (আ) লম্বা ও সরু মাদুর।

**সপীণ্ডীকরন** ৪২৪-১৪

**সপ্তগ্রামি** ১৭৮-১৭ সাত গ্রামের অধিবাসী। ( এখানে 'সাত' শব্দটি 'পঞ্চ' শব্দের ন্যায় ঠিক তৎসংখ্যাজ্ঞাপক নহে ; কিছু ন্যূনাধিক্য হইতে পারে)।

**সপ্তম কাননের পেয়দা** ২৫৯-১০ সাত আইনের পেয়াদা। ( এই ৭ আইন ১৮২২ খৃষ্টাব্দের ৭ সংখ্যক রেগুলেশন। এই কানুনে সমস্ত বাঙ্গালা দেশ এবং অন্যান্য দেশের নূতন জমা বন্দোবস্ত ও পরচা তৈয়ারী করার উপদেশ দেওয়া আছে। ইহার বলে তক্‌রারী সম্পত্তি কালেক্টর ক্রোক করাইয়া তাহাতে পেয়াদা বসাইয়া দিতে পারিতেন ; তাহার পর দুই পক্ষের কথা শুনিয়া জমির স্বত্বের সত্য মীমাংসা করিতেন )।

**সভাকর ভট্টাচার্য্য** ১৮২-১১ বৃষোৎসর্গাদিতে বৈদিক কার্য্যে ব্রাহ্মণসভার মধ্যে

ব্যবস্থাপক প্রধান ব্রাহ্মণ-পণ্ডিত। বর্ত্তমানে পদবী-বি।—দ রা।

**সভাপণ্ডিত** ১১২-২১ রাজা বা জমিদারের সভাস্থিত ব্রাহ্মণ-পণ্ডিত; দ্বারপণ্ডিত।

**সভাভুজ্জি** ২৯৩-১৯ শ্রাদ্ধসভাস্থিত অধ্যাপকের উদ্দেশ্যে প্রদত্ত ভোজ্য।

**সমাচার** ১৬০-২৫ ধর্ম্মাচরণে অবশ্য প্রয়োজনীয় পূজার উপকরণ।

**সমিভ্রারিত** ১৯৮-১২ ( সমভিব্যাহৃত ) সঙ্গে গৃহীত।

**সমুলিৎ** ২০৭-৪ মূলের সহিত অর্থাৎ বিস্তৃতভাবে।

**সম্বচ্ছরিক** ৮৫-৪ সাংবৎসরিক শ্রাদ্ধ। ( চলতি 'সম্বজ্ব্রিক'।—দ রা )।

**সম্বন্ধপত্র** ৮-১৬ বিবাহে সম্বন্ধপত্র।

**সম্বন্ধি** ১৩৮-১৯ সম্বন্ধযুক্ত; স্ত্রীর ভাই। ( সামাজিক অর্থে 'শালা সম্বন্ধী' অভিন্ন। স্ত্রীর জ্যেষ্ঠ সহোদর 'সম্বন্ধী' ও কনিষ্ঠ সহোদর 'শালা' এইরূপ অর্থেও প্রচলিত আছে।—দ রা )।

**সম্ভারে** ৪৯-৮ সমভিব্যাহারে।

**সয়** ১৮২-১ ( ফা সেওয়ায় ) ব্যতীত।

**সয়দা** ১০৩-২১ (ফা) ভক্ত।

**সয়য়াদা** ২৩২-১৭ ( স ওআদা—দ্র ওআদা ) অঙ্গীকৃত।

**সরও** ২২৬-১০ ( আ স্থরাঃ ) দরের হার, rate। দ্র শরহ।

**সরফরাজ** ১০৪-১৪ ( ফা ) উচ্চপদস্থ, মহামান্য।

**সরব** ৪০২-৪ ( সর্ব ) সমস্ত।

**সরহর্দ্দ** ২৮৬-১৫ ( আ হদ্ ) সীমানা।

**সরির** ১৮৬-১৪ অবয়ব-বি অর্থাৎ শিশ্ন।

**সরিরাক্রমে** ৭৭-২১ শরীর-গতিকে।

**সরেওয়ায়** ২৫৫-২৬ ( ফা ) সমস্ত; সবিস্তর।

**সরেজমিনে** ১৩০-১০ ( ফা ) ঘটনাস্থলে; সীমানায়; সশরীরে গমনপূর্ব্বক।

**সরে রাস্তা** ৫৫-১৪ ( ফা ) রাস্তার উপরে; সাধারণ রাস্তায়।

**সণ্ডিক দক্ষতা** ৪৪-২৫ ষণ্ডের বা ষাঁড়ের মতো গোঁয়ারতুমি।

**সর্পবন্ধ** ২৯-২৫ শব্দালঙ্কারে সর্পাকারে রচিত বর্ণসমূহের চিত্রকাব্য-বি।

**সর্ব্বত্র** ২৯৩-১৫ সর্ব্ব বিষয়ের সংক্ষেপ বা সার বস্তু; মর্ম্ম।

**সর্ম্যান্ন** ৬-৯ সম্মানিত; গৌরবান্বিত।

**সলা** ১২০-১৬ ( শলাকা ) বাঁশের সরু ফলা বা শিক।

**সলাওাত** ১৪৪-৮ ( আ ) সেলামী, নজর ; ভেট, উপহার ।

**সলাত** ২৩২-২৬ সেলামী ।

**সলাতি** ৩৬৫-১৯ সেলামী বাবদ ।

**সলি** ৫২-১ ; ৩৪২-৭ ধানের বা চালের, কোনো কোনো স্থানে গুড়েরও পরিমাণ-বি ; প্রায় আধমণ । বাঁকুড়ায় এক মণ পরিমাণ ।

**সষমাহা** ৪৭৯-২৭ ( সং ষষ্‌+ফা ) ছয় মাস ।

**সসমাই** ৪৭৫-২ ( সং+ফা ) ছয় মাসের বাকী-খাজানায় নীলাম ।

**সহদনী** ৪০৪-১২ ?

**সহদ্দরি** ২৫৭-১৩ ( আ হদ্‌—সরহদ্দ ) সীমানা ।

**সহমরণ** ৮-২ সহমরণবিষয়ক পুঁথি । ( সম্ভবতঃ ত্রয়োদশ শতাব্দীতে রচিত ) বৃহদ্ধর্ম্ম-পুরাণে সহমরণ-প্রথার উল্লেখ আছে ।

**সহি সিক্কা** ১৭৩-২২ ( আ ) স্বাক্ষরযুক্ত অর্থাৎ চলতি আসল মুদ্রা ।

**সহু** ১০৩-২১ ( আ ) ভ্রান্ত, ভ্রমযুক্ত ।

**সাইকার** ১৮০-২৬ স্বীকার ।

**সাইজথা** ২১৬-৯ যথাবিধি ?

**সাইদ** ৪৬৭-১১ ( আ সাহেদ্‌ ) সাক্ষী । দ্র ইসদ ।

**সাইধ** ৫৩-১২ ( সাধু ) পদবী-বি ।

**সাউ** ১১০-৯ ( <সাধু ) পদবী-বি ।

**সাএর** ৩০০-১৭ ( সাগর ) বৃহৎ পুষ্করিণী ।

**সাঁজোওাল** ২২৮-২৩ দ্র শাঁজওাল ।

**সাকার** ১৭৩-২৩ সাঁকোর ।

**সাকিনান** ৪৫৮-২৪ ( আ ) নিবাসী ।

**সাকিনামা** ২৬০-২২ অবস্থানসম্পর্কীয় বিবৃতি ।

**সাকিম** ১০৬-১৯ ( আ ) বাসস্থল ।

**সাকির** ৪৬৭-৮ ( আ স্থকীর্‌ ) ধন্যবাদদাতা । গৌণার্থে ধন্যবাদের সহিত গৃহীত ।

**সাক্ষ্যার** ১১৫-৮ স্বাক্ষর ।

**সাখদাএ** ৩১২-১৪ (ফা) খোদার বা ঈশ্বরের নামে ।

**সাজা** ৪৭৬-১৭ (হি সাঝা) অংশ, ভাগ, হিস্যা ।

**সাট্‌** ৩৯০-২৬ স্বল্পতা, কমী ।

**সাটা পত্র** ৩৩৭-১৫ ( হি সট্টা—চুক্তি) চুক্তি বা প্রতিজ্ঞা পত্র । দ্র একার্থক 'নাসাটা পত্র' ।

**সিবঠাকুর নিল্মাম** ১৩৫-৮ প্রতিষ্ঠার বা পূজার নিমিত্ত শিবমূর্ত্তি বা শিবলিঙ্গ নির্ম্মাণ।

**সিমন্ন** ১৩২-১৩ ধর্ম্মঠাকুরের পূজোপকরণ-বি।

**সির তঙ্কা** ২৪৬-১৭, ১৮ ( ফা—সার তঙ্কা ) আসল টাকা।

**সিরপিড়া** ৪৬৭-২১ ( ফা ) প্রত্যুত্তর।

**সিরমাস্তি** ৪৬৭-২৫ ( ফা ) মদোন্মত্ত।

**সিরসা সিন্দুর** ১৩২-৮, ৯ ধর্ম্মঠাকুরের (কামিন্যার জন্য) পূজোপকরণ মাথার সিন্দুর।

**সিরিকলা** ৩৭৭-২১ ( শ্রীকলা ) শৃঙ্খলা; সাংসারিক সর্ব্ব বিষয়ে সমৃদ্ধি।

**সিরোপা** ১১৩-৭ ( ফা ) সম্মান বা পুরস্কারের স্বরূপ প্রদত্ত পাগড়ি।

**সির্দ্ধান্ত বিচার** ১১২-১৯

**সী** ২৬৩-৩০ ( শিব ) শিবোপাসক; পদবী-বি।

**সীনী** ৪৭৭-২৩ ( সেচনিকা, সেচনী ) জল ছিঁচিবার পাত্র-বি।

**সুইতা** ৪২-২০ ( সূত্র ) সূতা।

**সুজায়** ৬৫-১১ ( সু+ফা—জায় ) যথাযথ তালিকা।

**সুতিকা ষষ্ঠী** ৪২৮-২ সন্তান-জন্মের ষষ্ঠ দিবসে সূতিকাগৃহে সন্তানের আয়ুর্ব্বৃদ্ধ্যাদির কামনায় পিতার ষষ্ঠীপূজাদি কৃত্য।

**সুপ্রতিষ্টীত** ১৩০-১০ জমিদারিতে উর্দ্ধতন কর্ম্মচারীর সম্মানার্থ প্রযুক্ত পাঠ।

**সুবে বেহার** ১১৩-৭ (আ সুবা—প্রদেশ) বিহার প্রদেশ।

**সুমারনবীষ** ৩৬২-১৬ ( ফা ) জমিদারী সেরেস্তায় হিসাবপত্র রাখার কর্ম্মচারী।

**সুরুষা** ১৪০-৪ চৌকাঠের 'কপালী' কাঠে সংলগ্ন শিকলি দেওয়ার জন্য বক্র লৌহ-শলাকা। ( চলতি 'সুর্শো'।—দ রা )।

**সূচি কটাহ ন্যায়** ২৯-৭ প্রসিদ্ধ ন্যায়-বি। সূচ তৈয়ারী করার মতো অনায়াসসাধ্য কার্য্য আগে সারিয়া কড়াই তৈয়ারী করার মতো আয়াস-সাধ্য কার্য্যসম্পাদনরূপ ন্যায়।

**সেওায়** ১৩-১ দ্র শেওায়।

**সেক** ২০৭-১২ [দ]সেক ?

**সেকব** ১০৫-১৮ (ফা) উজ্জ্বল।

**সে ছমান** ৭৩-২৫ [সেছমান] কোনও মুসলমান ফৌজদারের নাম কি ?

**সেটম কাগোজ** ২৯৪-১৮ দ্র শেঠাম কাগজ।

**সেতম্বর** ১৪৫-১৫ September। [ উচ্চারণসাম্যে ফরাসী 'সেতাঁবর্' (Septembre) হইতে আসা সম্ভব ]।

**হউতে** ৩৩-১২ হওয়াতে।

**হওাই** ৩৭৬-১৮ হাউই।

**হক** ১৩০-১৩ ( আ হক্ ) প্রকৃত, যথার্থ, ন্যায্য, সত্য।

**হক পওমান** ৪৬৭-২৭ ( আ+ফা ) সত্যপ্রমাণ।

**হক হকুক** ৪৮০-১৫ (আ) ন্যায্য অধিকার বা স্বত্ব।

**হকীওতে লালীষ** ২৯৪-১৫ ( আ+ফা ) স্বত্ব সাব্যস্তের অভিযোগ বা নালিষ।

**হকীকত পত্র** ১৬৫-১৮ ( আ ) সত্য-বর্ণনার বা সত্য বিবরণের পত্র।

**হকীকত সওয়াল বন্ধপত্র** ১৬৭-২৬ (আ) অভিযোগে যথার্থ বিষয়ের প্রশ্নপত্র।

**হজাঁও** ৪৩৬-৮ ( <হজম ) অজীর্ণজন্য উদরাময়।

**হদিশ নাএক** ১৭৪-২৪ (আ) বিষয়তত্ত্বের উপযোগী বয়ঃপ্রাপ্ত বা সাবালগ।

**হব্য** ৫০-২৪ হওয়ার যোগ্য।

**হরধামের রাজধানি** ২৬৬-৫,৬ ?

**হরবাবতে** ২৯৮-১ (ফা) প্রত্যেক দফায়।

**হর বিধতে** ৩২১-১৫ হরেক বিধানে, নানা প্রকারে।

**হরসালাত** ৩৭২-২৪ (ফা) বিবিধ ভেট বাবদ।

**হরিদ্রা তৈল** ৪২৮-৩ সূতিকা ষষ্ঠীর দিনে শিশুর শুভার্থ প্রতিবেশী সধবা নারী-দিগকে হরিদ্রা-তৈলাদি প্রদানের মাঙ্গলিক লৌকিক কৃত্য।

**হল ভাঙ্গিয়া** ২৫৮-২২ লাঙ্গলে চষিয়া।

**হলের** ২৩৮-৫ লাঙ্গলের।

**হস্তবশ** ৭৫-৬ হস্তগত।

**হস্ত বুধ** ৩২৮-২৮ (ফা হস্ত্-ও-বুদ) হাল ও বকেয়া রাজস্বের থোকা (rent-roll); জন্মমৃত্যুর বা রোজগারের আয়ব্যয়ের হিসাব।

**হস্তবুদনবীষ** ৩৬২-১৭ হস্তবুদের কর্ম্মচারী।

**হাএর** ১৪৫-৬ ( হা—ফা বহু ব+ষষ্ঠ্যন্ত '-এর' ) সমূহের।

**হাওাঁই** ২০৫-২ হাউই।

**হাঁম** ৭১-২০ বসন্তের ন্যায় চর্ম্মরোগ-বি। (মিলমিলে।—দ রা)।

**হাঁসকল** ৫৪-১৩ চৌকাঠের বাজুতে সংলগ্ন ডুমনীতে পরানো লৌহপেটী। ইহাতে কপাট ঝোলানো থাকে। ('হাঁসকল তুলিয়া' অর্থাৎ ডুমনি হইতে হাঁসকল উঠাইয়া ডাকাতি করার প্রসিদ্ধি আছে।—দ রা)।

**হাঁসুলি** ৬৪-২৬ কণ্ঠভূষণ-বি।

**হাঁম্বা** ৪১৮-২৪ হাঁসুয়া, হেঁসো। দ্র হাঁসুলি।

**হাকীমান** ৩৯৩-২৫ (আ) শাসনকর্তৃত্ব।

**হাটীয়া পথ** ১৭১-২৭ লোকচলার (চলৎ) রাস্তা বা হাঁটা-পথ। (ধানের বা খড়ের ছালা যাইবার ভাগাড়, কুলি বা সয়রান রাস্তা নহে)।

**হাড়া** ৪৪৯-২৩ বড়ো হাঁড়ী, জালা।

**হাণ্ডি** ১৩২-১৪ হাঁড়ী।

**হাৎ** ৩২-৭ ; ৪৫-২৬ হস্তগত ; হাতে, মার্ফৎ।

**হাতকুলা** ৩৭৬-২৬ আতসবাজী-বি।

**হানে হাল** ৭৪-৬ (আ+ফা—হামেহাল) সর্ব্বদা ; সর্ব্ব অবস্থায়।

**হাবেদা** ৪৮২-২ (আ) প্রকাশ ; পরিষ্কার।

**হাবেলি** ২৬৭-২৭ (আ হবল্) (উচ্চপদস্থ মুসলমান কর্ম্মচারীর) বাসের জন্য বেষ্টিত স্থান।

**হামতাম** ২৮৫-৪ (ফা হামদাম) বন্ধুভাব।

**হামেল** ২৭৭-১৩ (আ) ভার ; গর্ভ, পেট।

**হাল** ২৯৭-২০ (সং হল ; আ) হালের কৃষিযোগ্য ভূমি। হাল সনের হিসাব।

**হালভঞ্জন জোতদার** ৩৯৬-১৬ যে জোতদার হালে আচষা জমি চষিয়াছে। দ্র হল ভাঙ্গিয়া।

**হালসাহানা** ৩০৩-১৭ (হালসনিয়া) চাষীর কৃষিকর্ম্মে চলতি সনের সহযোগী (চাষী)। [ইহাকে 'গাঁতাড়ে' (<গ্রন্থ বৃত্তিক) বলে।—দ রা]। গৌণার্থে পদবী-বি।

**হালুয়া কিসান** ২৫৮-১৮, ১৯ লাঙ্গলে জমি চষার জন্য কৃষাণ। গৌণার্থে বাৎসরিক বেতনে বাঁধা বাড়ীর কৃষাণ। [ইহার বিপরীত 'নাগমিথা' বা 'লাগাড়ে' (<লগ্ন বৃত্তিক)।—দ রা]।

**হাসিল** ২২৮-৬ (আ) আবাদী। বিপরীত 'পতিত'।

**হিকিম** ৪৮৩-২৪ (আ হকীম) রাজার সহকারী শাসনকর্ত্তা ?

**হিজরী সন** ৮১-১২ (আ) ৬২২ খৃষ্টাব্দে মহম্মদের মদিনায় যাত্রার দিন হইতে গণিত চান্দ্র বৎসর। প্রথম ভাগে প্লেটে মোহর দ্র।

**হিড়** ৩২৮-৫ (<হেট <অধস্তাৎ) নীচু জমি ; কুঁড় (< কুণ্ড) জমি।

**হিরাবলি** ২৬৯-৪ ডায়মন কাটা হারের মতো স্বর্ণাদির ভূষণ-বি ?

**হিস্সা** ১৪৪-১৯ (আ হিস্সা) ভাগ, অংশ।

**হুণ্ডী** ২৬৬-১৭ ( ফা ) চেকে ( cheque ) টাকা দিবার পুরাতন পদ্ধতি ।

**হুত্রিরি** ২৯৫-১৮ ( হোতৃ ) হোতা অর্থাৎ যজ্ঞে হোমার্থ ঋত্বিক্ ।

**হুদা** ২৯৭-৭ ( আ ) পরিমিত ; এলাকাস্থিত ।

**হুস বাহালে** ১৪৫-১১ ( ফা+আ ) সজ্ঞানে ।

**হেকাণ** ৩৩৯-১৫ দ্র লওাহেক ( বহু ব )। দ্র নওা হেকাণ ।

**হেড়া কোন** ২১৪-২৮ হেলা কোণ। বাঁকা অর্থাৎ দুই দিকের মধ্যবর্ত্তী কোণ ?

**হেত** ২২৭-২৯ ( হৈমন্তিক ) হেমন্তে পক্ক ( ধান্য )। ( তু 'হেঁওৎ ধান'। —দ রা )।

**হেবা** ৯৬-২৭ ; ৩০৪-২৫( আ ) পত্রে লেখনীয় পূজ্যতাসূচক পাঠ। প্রকৃত উত্তরাধিকারী ব্যতীত অন্য কাহাকেও ভূম্যাদিদানের অঙ্গীকার ।

**হেলা গরু** ৩২০-৪ হালের গরু ।

**৺কারণ** ৭৪-২০ গৃহ-দেবতার নিমিত্ত ।

**৺গৃহ** ২৬৬-২১ মন্দির, ঠাকুর-ঘর ।

**৺ছায়** ৮২০-১০ ভগবদিচ্ছায় ।

**৺তির** ৭৩-১৮ গঙ্গাতীর ।

**৺দালান** ১৯৫-১৫ চণ্ডীমণ্ডপ, ঠাকুর-দালান ।

**৺নিবিত্রি হইলে** ৯১-৯ দেবতার কোপ নিবৃত্ত হওয়ায় নিরাময় হইলে ।

**৺বাটী** ২৬১-১১ ঠাকুরের বা গুরুর বাড়ী ।

**৺শরকারে গুনাগার** ১১৩-১১ বাদশাহী দরবারে ক্ষতিপূরণ ।

**৺শুরতেশ্বর** ৩৯৭-৬ শিবলিঙ্গ-বি। প্রবাদ, ইহা সুরথ রাজার প্রতিষ্ঠিত। ( বোলপুর ও রাইপুরের মধ্যপথে সুরথেশ্বরের মন্দির আছে )।

**৺সাহেব শ্রীযুত** ৩৭৩-১১ পূজনীয় প্রবলপ্রতাপ কুঠির সাহেবের সম্বন্ধে পত্রের পাঠ ।

**৺স্থানে** ৯৪-৪ দেবতার 'থানে' অর্থাৎ নিকটে ।

**৭ঁ ; /৭** ১-৪ ; ৫-৭ মঙ্গলসূচক চিহ্ন-বি। (১) ৭ঁ—আঙ্কী বা আঁজী। 'ঁ' মহেশ্বরী বা কুলকুণ্ডলিনী শক্তির স্মারক-চিহ্ন। '৭' সিদ্ধিদাতা গণেশের শুণ্ডাকৃতি চিহ্ন বা আঁকড়ি, কার্য্যসিদ্ধিসূচক। পত্রের আরম্ভে 'দুর্গা, 'কালী' প্রভৃতি শক্তির নামলেখার যে মঙ্গলসূচক পদ্ধতি আছে '৭ঁ' তাহারই প্রতীক। ( ২ ) /৭—দক্ষিণ রাঢ়ে ইহা ১০৮ অর্থাৎ অষ্টোত্তর শত 'শ্রী' লেখার সঙ্কেত। '/' ( এক পণ ) কুড়ি

গণ্ডা অর্থাৎ 'আশী' (৮০), '৭' (সাত গণ্ডা)-র অঙ্ক 'আটাশ' (২৮); সর্ব্বযুক্ত (৮০+২৮=) ১০৮ বার 'শ্রী' লেখার সঙ্কেত। (জীবিত ব্যক্তির নামের আগে সাধারণতঃ একটি 'শ্রী' লেখা হয়। দেবতাদের বা সাধুসন্তাদির নামের আগে একাধিক অর্থাৎ ভক্তির আধিক্যহেতু দুই হইতে এক শত আট বার এমনকি ততোধিক বারও শ্রী' লেখার রীতি আছে)।

**৪ কাঁনুনের মোতাবক** ২৬৭-১৩ চার আইন অনুসারে। (রেগুলেশন ৪, ১৭৯৩ খৃষ্টাব্দ। এই আইন ঐ বৎসরের ১লা মে তারিখে প্রচারিত হয়। এই আইনে জেলা-কোর্টে যাবতীয় জমি-সংক্রান্ত নালিশ রুজু করা হইতে শুনানী ও রায় দিবার নিয়মাদির ব্যবস্থা করা হইয়াছে। ১৮৭৪ সালের ১৬ নং আইনের দ্বারা ইহার সমস্তটাই উঠাইয়া দেওয়া হইয়াছে। দ্র কানুন চাহারণ।

**৭৪॥** ১১-২৬ খামে আঁটা পত্রের উপরে লিখিত অঙ্ক। প্রসিদ্ধি, রাজপুতানায় আকবরের সহিত ক্ষত্রিয়গণের যে ভীষণ যুদ্ধ হয় তাহাতে মৃত ক্ষত্রিয়গণের উপবীতের পরিমাণ সাড়ে চুয়াত্তর মণ হইয়াছিল। এখানে উদ্দেশ্য, খামে উদ্দিষ্ট ব্যক্তি ভিন্ন অন্য যে এই পত্র খুলিবে, তাহার ঐ সমস্ত ক্ষত্রিয়গণের বধজন্য পাপ হইবে।

**১৭৯৩ সালের উনপঞ্চাষ আইন** ২৫৯-১ তকরারী জমির সীমানা লইয়া মারামারি বন্ধ করার জন্য এই আইন ১৭৯৩ সালের ২৮-এ জুন পাশ হয়। ১৮৪০ সালের ৩ আইনে ইহা রদ হয়।

**১৮০০ সালের ১০ আইন** ৪৮২-১ জঙ্গলমহল ও মেদিনীপুর জেলায় নিয়ম ছিল, বড় বড় জমিদারের ঘরের জমিদার মরিলে তাঁহার জ্যেষ্ঠ পুত্র জমিদারীর উত্তরাধিকারী হইবেন, বাকী ছেলেরা মাসহারা পাইবেন। এই রেগুলেশনের দ্বারা সেই প্রথাকেই সমর্থন ও আইনসম্মত করা হইয়াছে।

**১৮১৪ শালের ২৬ আইনের ১৫ ধারার ৮ প্রকরন** ৪৬১-১৮,১৯ ইহাতে ডিক্রি-জারি উপলক্ষ্যে

জমি বা অস্থাবর সম্পত্তি ক্রোক করিয়া বেচিয়া দিবার ব্যবস্থা করা হইয়াছে। ১৮৭৪ সালের ১৬নং আইনে ইহা উঠাইয়া দেওয়া হয়।

**১৮৪০ সালের ৪ আইন** ২৭৫-২৭ জোর করিয়া তকরারী জমি দখল করিতে গিয়া যে সব দাঙ্গা-হাঙ্গামা হইত সেগুলি বন্ধ করা ও সেই সংক্রান্ত সাজা দেওয়ার জন্য এই আইন পাশ হয়। আবার জোর করিয়া কোনো জমির দখলিকারকে বেদখল করিলে তাহারও বিচার ও সাজা এই আইনমতে হইত। ১৮৬০ সালের ৪৫ নং আইনে ভারতীয় পিনাল-কোডের সৃষ্টি হওয়ায় ও তাহাতেই সব রকম অপরাধের সাজার ব্যবস্থা থাকাতে এই আইনের আর প্রয়োজন রহিল না। ১৮৬২ সালের ১৭ নং আইনের দ্বারা এই আইন বন্দ করিয়া দেওয়া হয়।

**১৮৪৬ সালের ১ আইনের ৪ ধারা** ২৭৮-২৯ এই আইনে উকিলেরা কিভাবে ইষ্ট ইণ্ডিয়া কোম্পানীর আদালতে প্র্যাকটিস করিতে সমর্থ হইবেন তাহার ব্যবস্থা আছে। বিলাতী চার্টারের বলে হাইকোর্ট বসিলে এই আইন বাতিল হইয়া যায়।

# স্থানসূচী

## সংযোজন-সংশোধন

| অশুদ্ধ, পাঠ | পৃষ্ঠা | পঙ্‌ক্তি | শুদ্ধ, সংযোজন |
|---|---|---|---|
| অএ | ২৭২ | ২১ | অত্র |
| অক্ষম | ১৬২ | ৯ | অক্ষেম |
| অন্তপুর | ২৯৪ | ১৪ | অন্তঃপুর |
| অরিমুক্তেশ | ৪১৮ | ২৫ | অবিমুক্তেশ |
| অহো ঔাল | ১৬ | ২ | অহোঔাল |
| আকীআ | ৩১৮ | ১৯ | থাকীআ |
| আদালতের জজ | ৪৯৩ | ২৯ | জজ আদালত |
| আন্ধেসায় | ২১৭ | ২৭ | আন্দেসায় |
| আপনকারে | ৩৩৪ | ২ | আপনকাকে |
| আপর্চ | ২৮৫ | ২৬ | আপর্ত |
| আপুষ্য পুত্র | ৪৮৯ | ৫ | পুষ্যপুত্র |
| আবিন্দা | ২৬৮ | ২৩ | আরিন্দা |
| আমপকার | ২৩০ | ২৬ | আপনকার |
| আমরা | ৩৪৬ | ১৩ | আমল প্রদান |
| আমলস্বহ | ৩৪৬ | ১৪ | আমল করহ |
| আমী | ৩১৩ | ৫ | আ[সা]মী |
| আসীলে | ৩ | ২১ | [না] আসীলে |
| ইশে একটি | ৭৬ | ১৬ | ই সেবকটী |
| ইহাতে আমার বোধ হইল | ১৮২ | ৩ | ইহাতেই বোধ হইল |
| ঈতি | ৫৬ | ১২, ১৩ | ইতি |
| উঠাপ্র | ১১৮ | ১১ | জ্ঞা প্র |
| উমলা চালু | ৪৯১ | ১০ | উমনা চালু ( তু 'উহ্‌না' চাল—সিদ্ধ চাউল—শ্রীহট্ট ) |
| এওয়াজীর | ৪৮ | ১১ | এওয়াজীব |
| এখানে কে | ১৬২ | ১০ | এখানেকে |
| এঠা | ৭২ | ১৯ | মেঠা (?) |

| অশুদ্ধ, পাঠ | পৃষ্ঠা | পঙ্‌ক্তি | শুদ্ধ, সংযোজন |
| --- | --- | --- | --- |
| ওআকির | ৬৩ | ১৩ | ওআকিব |
| ও গয়রহ | ৩০০ | ১১ | ওগয়রহ |
| ওমী | ৪০৯ | ১৬ | তুমী |
| ওয়ায়িশান | ৩৩৪ | ৫-৬ | ওয়ারিশান |
| কটকী নাদাবী | ৩৪৮ | ২ | কটকীনা দাবী |
| কবিরঞ্জনের পদ আছে। | ৩৮৩ | ২৫ | (কবিরঞ্জনের পদ আছে।) |
| করি আপুষ্য | ৩১৯ | ২৫ | করিআ পুষ্য |
| করিবার | ১৬২ | ১৬ | করিবার [ জন্য ] |
| করিল ইতি | ৯৩ | ৯ | করিল |
| কর্কবী | ১৩৫ | ২ | কর্করী |
| কর্য্য | ৩৮৯ | ১০ | কর্ষ্য |
| কল | ২৩২ | ৬ | চল |
| কলে | ২৭৭ | ৩ | ক[া]লে |
| কস্তভাস্ত | ১৫ | ২৪ | কস্তভাস্ত |
| কাকলী | ১০ | ১ | কাকনী (?) |
| [ কাটগড় ] | ৩৩৪ | ১০ | সরূপসীংহ |
| কাত্রস্ত | ১৯০ | ৯ | কাএস্ত |
| কামড়িয়া | ১৮১ | ২৩ | কামিরিয়া |
| কুল | ১৮২ | ৩ | কুস্ট |
| কোটা | ৪৯৮ | ১৪ | স্থানের নাম কি ? |
| কোন | ১৬৭ | ১৩ | কেন |
| খাইবেন | ৭৬ | ৭ | খাইবেনা |
| খাঁটি | ১৬২ | ১৭ | খাঁচি |
| খামার | ৩১৯ | ৮ | আমার |
| খুবী | ৩৯৪ | ৩০ | খুরী |
| গড় | ১৮১ | ২২ | গার |
| গল | ৫৩ | ১৩ | গণ |
| গাজনাতে | ৩২৪ | ২১ | খাজনাতে |
| গিনাগাড়া | ২৮৫ | ১৭ | গিলাগাড়া |

| অশুদ্ধ, পাঠ | পৃষ্ঠা | পঙ্‌ক্তি | শুদ্ধ, সংযোজন |
|---|---|---|---|
| গেত সেলা | ১৮০ | ২৬ | গেতমেলা |
| গোলক | ৫৩ | ৯ | গোনক |
| ॥ ঘরোয়া খুঁটিনাটী ॥ | ৪৩২ | ১ | ইহার পরের ছত্র ( ১১৭০-১২৩৮ সন ) হইবে। |
| ঘাটে তুলা বস্ত্র | ৮৬ | ৮ | ঘাটেতুলা বস্ত্র |
| ঘোষ | ১৮২ | ৬ | ঘোসাল |
| চতুরক | ৫০৬ | ৩ | চতুর্‌ক |
| চলেস্টেরে | ৯৬ | ২৭ | কনেস্টেরে |
| চাকর | ২৬৩ | ১৬ | চকের |
| চারাকি | ৩৭ | ২১ | চারা কি |
| জঙ্গল মহাল··· | ৫৭২ | ২৩ | (জি) ২২৪, |
| ॥ জন্ম ॥ | ৪২৭ | ২ | ইহার পরের ছত্র (?-১২৪৭ সন) হইবে |
| জব খরিদগী | ২৯৯ | ২০ | জর খরিদগী |
| জবাবণ জমা | ১০৩ | ৪ | জবাবল জবা |
| জমি বি | ৫০৭ | ২৩ | জমি বি ? |
| জমুনা | ১২৪ | ১৪ | জমুলা |
| জাডাপাড়া | ২১৫ | ৬ | ডাঙ্গাপাড়া |
| জালা | ৩১৪ | ১৯ | জানা |
| জাহাজ্য | ২২৫ | ২৮ | সাহাজ্য |
| জিমবারি | ২৫৬, ৫০৯ | ৬, ১৭ | জিমদারি |
| জেন্দে গালি | ১০৪ | ৮ | জেন্দেগানি |
| জেমহদে | ২১৬,২১৮ | ১৫, ১৬ | জে মহদে |
| জেসরোষ | ১০৪ | ৫ | জেস রোয |
| তদ | ৩৪৯ | ২৩ | অর্থ, তাহার দক্ষিণ |
| তদ্‌ | ৩৪৯ | ৫ | অর্থ, তাহার উত্তর |
| তপ | ৩৪৮ | ২৮ | অর্থ, তাহার পশ্চিম |
| তপু | ৩৪৯ | ৮ | অর্থ, তাহার পুর্ব্ব |

| অশুদ্ধ, পাঠ | পৃষ্ঠা | পঙ্‌ক্তি | শুদ্ধ, সংযোজন |
|---|---|---|---|
| তবত্বদ | ৩৩৪ | ৪ | তরুত্বৰ্দ্ধ |
| তলফ রাখের | ২১৭, ৫১২ | ৬, ১৮ | তল ফরাখের |
| তাড়ি আত | ৩০১ | ২৩ | তাড়িআত |
| তাহাব | ৪০৬ | ১৫ | তাহার |
| তিল কলা আডাঙ্গা | ৩২৭ | ১৫ | তিলকলাআ ডাঙ্গা |
| তেইল্ল | ১৩২ | ২০ | তেইল্ল |
| তোমাদীপে | ৫৮ | ২৫ | তোমাদীগে |
| দণ্ড | ৩৯২, ৫১৬ | ২২, ১১ | দং |
| দবোবস্ত | ৫০০, ৫১৬ | ১৭, ১৫ | দরোবস্ত |
| দরথা দেমি | ১০৩ | ২১ | দর খাদেমি |
| দিন | ৩৪৬ | ১১ | দিল |
| দিনায় | ৩১৬, ৫১৭ | ২৪, ৩০ | দিলায় |
| দিবেদন | ৩১, ১৭৪, ২৮৪ | ৯, ১, ২৮ | নিবেদন |
| দিবেন | ১৬২ | ১০ | দিবেন··· |
| দোগ | ১৮১ | ২৮ | দোগ কোন |
| ধৰ্ম্মা পহচা | ১৬৫, ৫১৯ | ২২, ১৩ | ধর্না প্রহরা |
| ধৰ্ম | ৪৭৬ | ১৭ | ধৰ্ম্ম |
| নওাজিমা | ৩২৩ | ১৯ | লওাজিমা |
| নওা হেকাণ | ৩৩৯ | ১৫ | লওাহেকান |
| নডা | ২২১ | ১৮ | নড্‌া |
| নবিনওা | ৫২০ | ২৭ | ইহার পরের ছত্র, নবিসীন্ধা (নবসন্ধা) ২৪১-১ (ফা নবীসন্‌দহ্‌) দলিললেখক। |
| না আসিতে | ৫৬ | ৮ | আসিতে না |
| নানায়ন্ত্ত | ২৭৯ | ৯ | নানা যত্ন |
| নিবে | ৫৮ | ১৬ | লি[খি]বে |
| নিলের খাতা ৩৯৬-২০ ? | ৫২২ | ৫ | ···২০ নীলকরদের হিসাবের খাতা। |

| অশুদ্ধ, পাঠ | পৃষ্ঠা | পঙ্‌ক্তি | শুদ্ধ, সংযোজন |
|---|---|---|---|
| নিশ্চয়ঃ। | ১৭৯ | ২১ | নিশ্চয়ঃ।... |
| ...নীয় | ৫৬ | ১৬ | পরম কল্যানীয় |
| পত্র পাত্র | ২০৭ | ১৫ | অর্থ, পত্র বা লোক দ্বারা সংবাদ। |
| পয়লাম | ২৫৬, ৫২৪ | ৭, ৪ | পয়গাম |
| পাটনা | ৩১১ | ২৪ | পাটলা |
| পাটু আম | ২৮৬ | ১৩ | পাটুআম |
| পাঠাই। | ২৬৬ | ২৭ | পাঠাই।... |
| পূআ | ১৬২ | ১৫ | পূআ... |
| পূর্ব্বাহ্নে | ৫৪৫ | ৭ | পূর্ব্বাহ্লে |
| প্র... | ৫৬ | ১৬ | প্রাণতুল্যেষু— |
| প্রণতনামানঞ্চং | ৯৩ | ৮ | প্রণতীনামানস্ত্যং |
| প্রণতীনামানঞ্চং | ৭৪, ৭৫ | ১৬, ২৭, ৩ | প্রণতীনামানস্ত্যং |
| ॥ প্রণয়পত্র ॥ | ৪৩১ | ১০ | ইহার পরের ছত্র ( ১২৫৩ সন ) হইবে। |
| প্রণামী | ৫৫১ | ২৮ | প্রণামী। |
| প্রত্যস্তিরা | ৯৮ | ১০ | প্রত্যঙ্গিরা |
| প্রয়া... | ৭৬ | ১৬ | প্রয়ারা |
| প্র য়োজনীয় | ৫২০ | ১৬ | প্রয়োজনীয় |
| ফল গত | ১৫৯ | ১ | ফলগত |
| ফল্লরার | ৫২৯ | ২৬ | ফুল্লরার |
| ফারসী হর্শল | ৪৭২ | ২ | ফারগী হর্শন |
| ফৌজে | ৭৪ | ১, ৫ | কোঠে(?) |
| বধু কলু | ৩৯৫ | ১০ | বউকণ্ঠ |
| বরফক্ত | ৩১৬, ৫৩২ | ১, ৪ | বরয়ক্ত |
| বৰ্দ্দজওাব | ২৫৬ | ৭ | বন্দ জওাব |
| বলোহা | ৩৯৪ | ৩ | ব লোহা |
| বস্ত্র | ৯ | ১৪ | বস্ত্র |
| বাং | ৪৮১ | ১০ | মং |

| অশুদ্ধ, পাঠ | পৃষ্ঠা | পঙ্‌ক্তি | শুদ্ধ, সংযোজন |
|---|---|---|---|
| বাকরণ | ৮৮ | ১০ | ব্যাকরণ |
| বাগা··· | ৫৬ | ১৩ | বালক |
| বাঞ্চনীয় | ৫৬ | ৫ | বাসনীয় |
| বাটির | ৭৬ | ১৩ | বাবাজীর |
| বাদ্দতা | ১০৪, ৫৩৪ | ৩, ১০ | বাদদোয়া |
| বার্ত্তা তে | ৩৫১ | ৮ | বার্ত্তাতে |
| বাস | ১৬২ | ১০ | খান |
| বিজ্ঞয় | ৭৬ | ১৮ | বিজ্ঞেয় |
| বিহনের | ২৫৮, ৫৩৬ | ১৬, ১১ | বিছনের |
| বেঁইচা | ১৩৯, ৫৩৬ | ২৯, ১৬ | ধেঁইচা |
| বেত্তা | ১৩৯ | ৪ | বেওা |
| বেড়া হরির | ৩৩৯ | ২৫ | বেড়া হবিব |
| বেফাকত | ১০৩, ৫৩৭ | ২৬, ১৭ | বেফাকত |
| বেবনদী | ৪০৪, ৫৩৭ | ১৪, ১৯ | বে বনদী |
| বোব কাডি | ১০৩, ৫৩৮ | ৭, ১৪ | বোবকাড়ি |
| ॥ ব্যাধি ও উৎপাত ॥ | ৪৭৮ | ১১ | ইহার পরের ছত্র (১১৯৪-১২৪৫ সন) হইবে। |
| ভানু জলে যুপদ্ম | ৪০৭ | ৮ | ভানু জলেষু পদ্ম |
| ভোগস্বত্ত্ব | ৩৪৬ | ১২ | ভোগ করহ |
| মদ্দলা | ৩২৮, ৫৪১ | ১৫, ১৪ | মদ্দনা |
| মপদ্বল | ২২৯ | ১৫ | মপস্বল |
| মফরোর | ২৮৫ | ১৯ | মকরোর |
| মহদ্দপির | ২৫৫, ৫৪২ | ২, ১২ | মহদ্দরির |
| মহুলুন | ২৫৮, ৫৪২ | ৮, ২৯ | মহুলুল |
| মান | ৩১৪, ৫৪৩ | ১, ১৭ | মাল |
| মামুট | ২৮৯, ৫৪৩ | ৭, ৮, ১১ ; ২৫ | মাথুট |
| মাল সাইবি খড়ি | ১০২ | ১৬ | মাল সাইরি খড়ি |
| মাহা | ৩১২ | ৯ | মাহা- |

| অশুদ্ধ, পাঠ | পৃষ্ঠা | পঙ্‌ক্তি | শুদ্ধ, সংযোজন |
|---|---|---|---|
| মিত্র জার | ৪১৬ | ২৭ | মিত্রজার |
| মিষ্টাদি | ৭৬ | ৫ | মিষ্ঠাদি |
| মুখোধ্যায় | ৫৬ | ৭ | মুখোধ্যায়রা |
| মোরেজপুর | ১৫৫ | ২৬, ২৮ | ···দরি মোড়েস্বর |
| [ যুগসরা ] | ৩৩১ | ২৪ | কুড়াচারা |
| রঘুনাধ | ১১৭ | ৩ | রঘুনাথ |
| রূরকার | ২৫৫ | ৩ | রূবকার |
| ল ৮ক, ৯ক, ১০, ১১ | ৪১৪, ৪১৫, ৪৩৭ | ৭, ১, ১, ১৪ | ল ৬ক, ৭ক, ৮, ৯ |
| লতা | ৩, ৫৪৮ | ১, ২৮ | নতা |
| লালি | ১৫১ | ৩ | সালি |
| লোক পাইয়া | ৭৬ | ১০ | মোর পাপুনা |
| শক্য | ১৭১ | ২৯ | [ অ ] শক্য |
| শনি | ১০১, ৫৬৯ | ২১, ২১ | শলি (?) |
| শৌচকার্য্য | ৫৪৮ | ২৯ | শৌচকার্য্য ; |
| ॥ শ্রাদ্ধ ॥ | ৪৪০ | ১ | ইহার পরের ছত্র ( ?· ১২৫৫ সন ) হইবে। |
| শ্রীগোবিন্দপ্রসাদ দেবশর্ম্মণ | ৭৬ | | ১৮ ছত্রের পর বসিবে। |
| শ্রীচৈতন দলুই—সাং··· | ৩৩৭ | ১৯ | শ্রীচৈতন দলুই — সাং আকুন্ধি |
| শ্রীদুলাল··· | ৩৩৭ | ১৪ | শ্রীদুলাল মণ্ডল কোবাদপাড়া |
| শ্রীপদপঞ্চজ | ১১০ | ১ | শ্রীপদপঙ্কজ |
| শ্রীযুত ঠাকুর পুত্র | ১২৭ | ৯ | শ্রীযুত শেজ্যা ঠাকুর পুত্র |
| শ্রীযুত মুখপাধ্যা | ৮৩ | ১০ | শ্রীযুত গুরুপ্রসাদ মু[খো]পাধ্যা |
| শ্রীরামবল্লভ শর্ম্মণ | ৫৬ | | ১৩ ছত্রের পর বসিবে। |
| শ্রীরায় | ৭৬ | ১৪ | শ্রীসুখলাল রায় |
| শ্রীসরূপ··· | ৩৩৪ | ২২ | শ্রীসরূপ মণ্ডল |
| শ্বর ব্যয় | ৫৫২ | ২২ | 'স্বর্' স্বর্গার্থক, ইহা 'অব্যয়' শব্দ। |

| অশুদ্ধ, পাঠ | পৃষ্ঠা | পঙ্‌ক্তি | শুদ্ধ, সংযোজন |
|---|---|---|---|
| ষনা | ৩১৭ | ৪ | ষুনা |
| ষুদা | ২৮৪ | ১৬ | ষুদা |
| সকল | ৫৬, ১৫৫ | ১০, ২৮ | সমস্ত, সনন্দ |
| সত্বত্তর | ২৫৯, ৫৫৪ | ১৫, ২২ | সত্বুত্তর (?) |
| সরত্তা | ২২৬ | ১০ | সরওা |
| সর্ব্বিকা | ৩০০ | ১৩ | সরিকা |
| সষ্টাঙ্গ | ১৬২ | ৫ | সষ্ঠাঙ্গ |
| সিমন্ন | ১৩২, ৫৬০ | ১৩, ৩ | সিমল্ল (?) |
| সুত | ৩৬৪, ৫৫১ | ২৭, ৩০ | ছুত |
| সু(ষু, -শু-) | ৫৮৪ | ১ | সু(ষু-, শু-) |
| সে— | ১৫৬ | ২ | সেলামী— |
| সেক | ২০৭ | ১২ | [ দ ] সেক |
| সেছমান | ৭৩, ৫৬০ | ২৫, ২৮ | সেড়খান (?) |
| সেবাউত্ত জোগ | ১৬৪ | ২১ | সেবা উত্তজোগ |
| সের্ছাগ্রতএম | ৪৯, ৫৫২ | ১৮, ১ | সের্ছাগ্রতক্রমে |
| সোণ | ২৭৩ | ১১ | সোণ [সোণ] |
| হরির পুস্কণী | ৩৪০ | ২ | হবিব পুস্কণী |
| হস্তীয় | ১১৮ | ৯ | প্রত্যয় |
| ২৮ আষাঢ় | ৬৭ | ১৬ | ৩০ অগ্রহায়ণ |
| ৫১ | ৪৫০ | ১ | ৫৯১ |
| ২৩৮। বি ৯০১ | ১৭৪ | ৮ | এই ভাষটি 'বৈষয়িক ভাষ' প্রকরণে বসিবে। |
| ২৬৯। বি ৯১০ | ১৯৩ | ১০ | এই পত্রটি 'বিবাদ-বিসম্বাদ' প্রকরণে বসিবে। |
| ৩৪৫। বি ১০২৩ | ২৪৪ | ২০ | এই খতটির উল্টাপিঠে নাগরীতে স্বাক্ষরাদি আছে। |
| ৩৭৬। | ২৭০ | ১ | ৩৭৬। বি |

| অশুদ্ধ, পাঠ | পৃষ্ঠা | পঙ্‌ক্তি | শুদ্ধ, সংযোজন |
|---|---|---|---|
| ৩৮৯ । | ২৮৪ | ৯ | ৩৮৯ । বি |
| ৬০৪ । বি ৫৪৩ ক | ৪৫৮ | ১৭ | ৬০৪ । শি ১ |
| ৬২০ । বি ৫৫০ | ৪৭১ | ২১ | ৬২০ । শি ২ |
| ৬৩০ । শি ১ | ৪৭৮ | ১০ | ৬৩০ । শি ৩ |
| ১১০২ | ৩৫১ | ১ | ১১০১ |
| ১২১১ | ৩০ | ১ | ১১৯৮ |
| ১২১৫ | ৩৪৫ | ৪ | ১২৩৫ |
| ৪৭৭৩ | ৫১৯ | ৪ | ২৭৭৩ |